বাঙ্গালা সংস্করণ

সাতবাহন নরপতি হালের

# গাথা-সপ্তশতী


কলিকাতা প্রেসিডেন্সি কলেজের সংস্কৃত বিভাগের ভূতপূর্ব্ব প্রধান অধ্যাপক

ও

কলিকাতা ও ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন অধ্যাপক

ডক্‌টর রাধাগোবিন্দ বসাক, এম-এ, পি-এইচ-ডি

প্রণীত






১৯৫৬

জেনারেল প্রিণ্টার্স য্যাণ্ড পাব্লিশার্স লিমিটেড
১১৯, ধর্মতলা স্ট্রীট, কলিকাতা

# মুখবন্ধ

ভগবৎ কৃপায় "কবিবৎসল" সাতবাহন মহাকবি হাল নরপালের মহারাষ্ট্রী প্রাকৃতে সঙ্কলিত 'সত্তসঈ' (সপ্তশতী)-নামক অত্যন্ত উপাদেয় কোশগ্রন্থের এই বাঙ্গালা সংস্করণ প্রকাশিত হইল। ইং ১৯২১-৩৩ বৎসর ব্যাপিয়া ঢাকা বিশ্ববিদ্যালয়ে আমার অধ্যাপনা-সময়ে, সংস্কৃত ও বাঙ্গালা বিভাগের অধ্যক্ষ স্বর্গীয় মহামহোপাধ্যায় ডক্টর হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় অনেক বৎসর আমাকে এম্. এ. পরীক্ষার পাঠ্যরূপে নির্ব্বাচিত হালের সপ্তশতীর পঞ্চম শতকটি ছাত্রদিগকে পড়াইবার জন্য নিযুক্ত করিয়াছিলেন। তখন হইতেই আমি এই অপূর্ব্ব প্রাকৃত গ্রন্থের প্রতি আকৃষ্ট হইয়া পড়িয়াছিলাম। আমার মনে সর্ব্বদাই এইরূপ ভাব জাগরূক রহিয়াছিল—যে-হেতু এই গাথা-সপ্তশতীর যশঃ সুপ্রাচীন কাল হইতেই ভারতের দিগ্‌দিগন্তে বিস্তার লাভ করিয়া থাকিলেও, আমাদের বাঙ্গালা দেশে ইহা তত্টা প্রসারিত হয় নাই—সুতরাং এই প্রাকৃত গ্রন্থের একখানি বাঙ্গালা সংস্করণ অত্যাবশ্যকীয়। ইং ১৯৩৫ সনের অক্টোবর মাসে মধুপুরে থাকা কালে, আমি আমার শ্রদ্ধেয় বন্ধু অধ্যাপক রায় বাহাদুর শ্রীখগেন্দ্র নাথ মিত্র মহাশয়কে বলিয়াছিলাম যে, আমি সপ্তশতীর গাথাগুলির একটি বঙ্গানুবাদে প্রবৃত্ত হইয়াছি। তিনি তখন আমাকে এই গ্রন্থের একখানি বাঙ্গালা সংস্করণ প্রণয়ন করিতে আগ্রহসহকারে প্রণোদিত করিয়াছিলেন। তদনুসারে আমি এই সংস্করণের পাণ্ডুলিপি প্রস্তুত করিয়া রাখিয়াছিলাম। তারপর ইং ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট স্বাধীনতা-দিবসে সংঘটিত ভারতের দ্বিধাভঙ্গের কিছু পূর্ব্বেই আমার অন্যান্য গ্রন্থের মুদ্রাকর ও প্রকাশক আমার পূর্ব্বতন স্নেহাস্পদ ছাত্র ও জেনারেল প্রিণ্টার্স য্যাণ্ড পাব্লিশার্স লিমিটেডের অন্যতম সত্ত্বাধিকারী শ্রীমান্ সুরেশ চন্দ্র দাস, এম্. এ. এই গ্রন্থের মুদ্রণকার্য্য আরম্ভ করেন; কিন্তু, বঙ্গভঙ্গের ফলে ইহার মুদ্রণকার্য্য স্থগিত রাখিতে হইয়াছিল। তৎপর বিগত দুই বৎসর যাবৎ মুদ্রণকার্য্য পুনরায় চলিয়া এই গ্রন্থের এখন প্রকাশ সম্ভবপর হইয়াছে। তজ্জন্য আমি শ্রীমান্ সুরেশের নিকট খুব কৃতজ্ঞ আছি। প্রাকৃত ভাষায় রচিত

গাথা-সপ্তশতীর এই সংস্করণে আমি মূল: মহারাষ্ট্রী প্রাকৃত গাথাগুলি সন্নিবিষ্ট করিয়া, সঙ্গে সঙ্গে সেগুলির সংস্কৃত ছায়ার উল্লেখ-সহকারে বঙ্গানুবাদ লিপিবদ্ধ করিয়াছি এবং প্রত্যেক গাথা কিরূপ অবস্থায় রচিত হইয়া থাকিবে ইহারও আভাস দিয়াছি। ইহাতে সর্ব্বশেষে মহারাষ্ট্রী প্রাকৃতের অবশ্য জ্ঞাতব্য শব্দনিচয়ের একটি নির্ঘণ্টও নিবদ্ধ করিয়াছি। আমার বিশ্বাস প্রাকৃত ভাষায় অনুরাগী গবেষকগণের এই নির্ঘণ্ট দ্বারা অনেক উপকার সাধিত হইতে পারিবে। অনেকে হয় ত জানেন না যে, মোঘল-রাজত্বের সময়ে আমাদের বাঙ্গালা দেশেও প্রাকৃত ভাষা ও প্রাকৃত সাহিত্যের পঠন-পাঠন বেশ চলিত। এই গ্রন্থপাঠে দাক্ষিণাত্যে অতি প্রাচীন কালে প্রচলিত সামাজিক রীতিনীতির অনেক বিষয় জানা যায়। এখন সহৃদয় পাঠক-পাঠিকারা সপ্তশতীর এই বাঙ্গালা সংস্করণ হইতে রসশাস্ত্রসম্বন্ধীয় বহু জ্ঞাতব্য বিষয়ের ভাবসংগ্রহ করিয়া আনন্দোপভোগ করিলে আমার সকল শ্রম সার্থক হইবে। ইতি—

৬১ নং বালিগঞ্জ গার্ডেন্স্, কলিকাতা—১৯
১লা ফাল্গুন, বাং ১৩৬২ সন,
১৪ই ফেব্রুয়ারী, ইং ১৯৫৬ সাল।

শ্রীরাধাগোবিন্দ বসাক

# অবতরণিকা

গাথা-সপ্তশতী মহারাষ্ট্রী প্রাকৃত ভাষায় রচিত একখানি কোশগ্রন্থ (anthology)। সহৃদয় ব্যক্তিদিগের রসশাস্ত্রসম্বন্ধীয় অনেক বিষয় জানিতে হইলে, এই গ্রন্থখানিতে গাথারূপে লিপিবদ্ধ ভাবাদি জানা আবশ্যক। যাঁহারা বাঙ্গালা ভাষায় নাটক-উপন্যাস-গল্প প্রভৃতির রচয়িতা ও রচনালিপ্সু, তাঁহারা অনেকেই সপ্তশতীর মূলের সহিত পরিচয়ের অভাবে বা স্বল্পতায়, এই গ্রন্থভাণ্ডে নিধিরূপে রক্ষিত রসময় বস্তুর সম্যক্ আস্বাদ গ্রহণে অনেকটা বঞ্চিত।

সপ্তশতীর রচয়িতা ও সঙ্কলয়িতার নাম 'কবিবৎসল' হাল। ভারতীয় প্রাচীন আলঙ্কারিক দণ্ডী সর্গবন্ধ বা মহাকাব্যের অঙ্গীভূত যে-সব পদ্যগ্রন্থের নাম উল্লেখ করিয়াছেন তন্মধ্যে কোশগ্রন্থ অন্যতম। দণ্ডীর বহু পরবর্তী অপর আলঙ্কারিক বিশ্বনাথের সাহিত্য-দর্পণে (ষষ্ঠ অধ্যায়ে) আমরা কোশগ্রন্থের এইরূপ লক্ষণ বিবৃত দেখিতে পাই। যথা—

"কোশঃ শ্লোকসমূহস্তু স্যাদন্যোন্যানপেক্ষকঃ।"

কোশকাব্যের শ্লোকগুলি পরস্পরনিরপেক্ষ থাকে। সপ্তশতীর সাতশত গাথাই শৃঙ্গাররসাত্মক কাব্য। বক্তব্য বিষয়-হিসাবে কোন একটি গাথার সহিত অন্য কোনটির বড় একটা ঘনিষ্ঠ সম্বন্ধ লক্ষিত হয় না। তবে সেগুলিকে বর্ণনীয় বিষয় ধরিয়া বাছিয়া লইলে বিভাগ ব্রজ্যা করা দুঃসাধ্য নহে।

সংস্কৃত ছন্দোগ্রন্থে আর্য্যা-ছন্দের যে রূপ দেওয়া হইয়াছে, যথা—"যস্যাঃ পাদে প্রথমে দ্বাদশমাত্রাস্তথা তৃতীয়েঽপি। অষ্টাদশ দ্বিতীয়ে চতুর্থকে পঞ্চদশ সার্য্যা॥" অর্থাৎ যে ছন্দের প্রথম চরণে দ্বাদশ মাত্রা (স্বরের লঘুতা ও গুরুতার পরিমাণ) থাকে, দ্বিতীয়ে আঠার, তৃতীয়ে দ্বাদশ ও চতুর্থে পঞ্চদশ—তাহার নাম আর্য্যা। সেই ছন্দই প্রাকৃতে গাথা নাম ধারণ করিয়াছে। প্রাকৃত গাথার লক্ষণ একটি প্রাকৃত গাথাতেই এইভাবে বর্ণিত পাওয়া যায়, যথা—

"পঠমং বারহ মত্তা, বীঅ অট্‌ঠারএহি সংজুত্তা।
জহ পঠমং তহ তীঅং, দহপঞ্চবিহূসিআ গাহা॥"

ইহার ছায়া—"প্রথমং দ্বাদশ মাত্রাঃ দ্বিতীয়ে অষ্টাদশভিঃ সংযুক্তা।
যথা প্রথমং তথা তৃতীয়ং দশপঞ্চবিভূষিতা গাথা॥"

প্রাচীন মহারাষ্ট্রদেশের নানাঘাট ও নাসিকাদির গুহামন্দিরসমূহে প্রাপ্ত খোদিত শিলালিপির প্রাকৃত ভাষা ও হালসঙ্কলিত সপ্তশতীর মহারাষ্ট্রী প্রাকৃত ভাষার মধ্যে যে প্রভেদ লক্ষ্য করা যায়, তাহার কারণ-সম্বন্ধে আমাদের এই মত যে, একই সময়ে জনসাধারণের বোধগম্য করার উদ্দেশ্যে শিলালিপিসমূহের প্রাকৃত গদ্য-রচনাতে প্রাচীন রীতির (অর্থাৎ প্রায় পালিভাষাসদৃশ) ভাষাই ব্যবহৃত হইত, এবং পণ্ডিতসমাজে ব্যবহর্ত্তব্য গীতি ও অন্যান্য পদ্যময় রসকাব্যের রচনাতে ব্যাকরণসঙ্গত প্রাকৃতভাষা ব্যবহৃত হইত। এই জন্যই হাল নৃপালের সমসাময়িক এবং তাঁহার কিছু পূর্ব্ববর্ত্তী ও কিছু পরবর্ত্তী শতাব্দীসমূহের শিলালিপির প্রাকৃতভাষা সপ্তশতীর প্রাকৃতভাষা হইতে এতটা বিভিন্ন বলিয়া লক্ষিত হয়।

ভারতীয় আলঙ্কারিকগণের মতে কাব্যের রস শৃঙ্গারাদিক্রমে নয় প্রকারের। শৃঙ্গার বা উজ্জ্বলরস যে মানবহৃদয়ের প্রধান উপভোগ্য রস তাহা সকলেরই অনুভবগম্য। সেই কারণেই শৃঙ্গার-রসের অপর নাম আদিরস। এই আদিরসের ব্যঞ্জনায় ইহার অঙ্গীভূত বিভাবাদি স্থায়িভাব-পর্য্যন্ত যত প্রকার ভাব সহৃদয়-হৃদয়ে অনুভূত হওয়ার যোগ্য, এই সুপ্রাচীন গাথাকোশে সে-সবের উদাহরণ অন্বেষণ করিলে তাহা নানা ভঙ্গিতে সুমধুর করিয়া বর্ণিত পাওয়া যায়। গাথাগুলির সরসতা, মাধুর্য্য ও সরলতার প্রতি লক্ষ্য করিলে অজ্ঞাতনামা কোন রচয়িতার একটি গাথাতে (১।২) প্রাকৃতকাব্যের যে প্রশংসা করা হইয়াছে তাহা সকারণ বলিয়াই প্রতিভাত হয়। সেই গাথাকার লিখিয়াছেন—

"অমিঅং পাউঅ-কব্বং পঢিউং সোউং অ জে ণ আণন্তি।
কামস্স তত্ত-তত্তিং কুণন্তি তে কহঁ ণ লজ্জন্তি॥"

'অমৃত-সদৃশ প্রাকৃতকাব্য যাহারা পাঠ করিতে, অথবা (অন্যের পঠন-সময়ে) শ্রবণ করিতে জানে না—কামশাস্ত্রের তত্ত্বচিন্তা করিতে প্রবৃত্ত হইয়া তাহারা কেন লজ্জিত বোধ করে না?' এখানে যেন ইহা সূচিত হইয়াছে যে, শৃঙ্গাররসের তত্ত্বাবগমের জন্যই এই গাথাকোশের নির্ম্মাণ করা হইয়াছিল। সত্যসত্যই সপ্তশতীর ন্যায় অমৃতময় প্রাকৃতকাব্যের পাঠ না করিলে ও সহৃদয় ব্যক্তিদের

সহিত ইহার আলোচনা না করিলে, কামশাস্ত্রের তত্ত্বচিন্তায় বিফল হইয়া লজ্জা পাইতেই হয়। 'কবিবৎসল'-উপাধিধারী সাতবাহন নরপতি হালকবি স্বরচিত একটি গাথাতে (১৩) জানাইয়াছেন যে, অলঙ্কার-বিভূষিত কোটি কোটি গাথার মধ্য হইতে তিনি এই কোশগ্রন্থে কেবল সাত শত গাথার সংগ্রহ বা সঙ্কলন করিয়াছেন। তিনি লিখিয়াছেন—

"সত্ত সআইং কই-বচ্ছ‌লেণ কোডীঅ মজ্ঝআরম্মি।
হালেণ বিরইআইং সালংকারণ গাহাণং॥"

এই গাথাতে এবং সপ্তমশতকের অবসান-গাথাতে (৭।১০১) এই প্রাকৃতকাব্য হালদ্বারা 'বিরচিত' বলিয়া উল্লিখিত হইয়াছে। কিন্তু, প্রাচীনকালের টীকাকারগণের পরম্পরাপ্রাপ্ত গাথা রচয়িতাদিগের যে নাম-পরিচয় লিপিবদ্ধ হইয়াছে, তাহা হইতে দেখা যায় যে, এই গাথাকোশের কেবল ৪৪-টি গাথামাত্র হালের নিজ রচনা। সুতরাং হালের দ্বারা 'বিরচিত' বলিয়া সাধারণভাবে অভিহিত এই গাথা-সপ্তশতী কাব্য যে তাঁহার দ্বারা 'সংগৃহীত' বা 'সঙ্কলিত' হইয়াছে এরূপ ব্যাখ্যাই সমীচীন। এমনও হইতে পারে যে, এই সংগ্রহে হালের স্বরচিত গাথাগুলির সংখ্যা সর্ব্বাপেক্ষা অধিক (৪৪-টি) বলিয়াই সম্ভবতঃ হালকে সপ্তশতীর রচয়িতা বলিয়া উদ্‌ঘোষিত করা হইয়াছে। প্রথম, দ্বিতীয়, তৃতীয়, পঞ্চম ও ষষ্ঠ-শতকের অবসানবিজ্ঞাপক শ্লোকে (১০১ গাথায়) উক্ত হইয়াছে যে, রসিক জনের হৃদয়প্রিয় এই গাথাগ্রন্থ কবিবৎসল (হাল)-প্রমুখ সুকবিগণ দ্বারা নির্ম্মিত হইয়াছে।

সপ্তম শতাব্দীর উত্তরাপথের সম্রাট্ হর্ষবর্দ্ধনের সভাকবি বাণভট্ট তদীয় হর্ষচরিত-নামক গদ্য কাব্যের উপক্রমণিকা-শ্লোকাবলীর অন্যতম শ্লোকে সাতবাহনকুলের কোন এক রাজার রচিত বা সংগৃহীত এক অপূর্ব্ব কোশগ্রন্থের প্রশংসা করিয়াছেন। তাহা যে তিনি হালের এই সপ্ত-শতীকে উদ্দেশ্য করিয়াই করিয়াছেন, তাহাতে সন্দেহ নাই। এই উপাদেয় রসগ্রন্থটির সমালোচনায় বাণভট্ট সংক্ষেপে লিখিয়াছেন—

"অবিনাশিনমগ্রাম্যমকরোৎ সাতবাহনঃ।
বিশুদ্ধজাতিভিঃ কোশং রত্নৈরিব সুভাষিতৈঃ॥"

'( কোন রাজা ) যেমন বিশুদ্ধজাতীয় রত্নসমূহ দ্বারা অক্ষয় ও অগ্রাম্যোচিত ( অর্থাৎ নাগরিকের উপভোগযোগ্য ) কোশ বা রত্নভাণ্ডার রচনা করেন, তেমন সাতবাহন ( নরপতি ) বিশুদ্ধ জাতি বা স্বভাবোক্তি-নামক অলঙ্কারসমন্বিত সুভাষিতাবলীদ্বারা চিরস্থায়ী ও গ্রাম্যতাদোষবর্জ্জিত কোশ-নামক কবিতাসমূহ সংগ্রহ করিয়াছিলেন।'

প্রাচীন আভিধানিক হেমচন্দ্র 'হালঃ স্যাৎ সাতবাহনঃ' অর্থাৎ হাল নরপতি সাতবাহনবংশীয় ছিলেন এরূপ লিখিয়াছেন। দেশীনামমালাতে উক্ত হইয়াছে—"সালাহণম্মি হালো", অর্থাৎ শালিবাহন বা সাতবাহন কুলেরই রাজা ছিলেন হাল। এবং সপ্তশতীর একখানি হস্তলিখিত পুথিতে হালকে 'কুন্তল-জণবঅ-ইণ' ( কুন্তল-জনপদের ইন বা প্রভু ) বলিয়া উল্লিখিত পাওয়া যায়। আবার অতিপ্রাচীন বাৎস্যায়নমুনি-প্রণীত কামসূত্রে একটি বাক্য পাওয়া যায়, যথা—

"কর্ত্তর্য্যা কুন্তলঃ শাতকর্ণিঃ শাতবাহনো মহাদেবীং মলয়বতীং [ জঘান ]।"

অর্থাৎ, কুন্তলাধিপ শাতবাহন শাতকর্ণি মহাদেবী বা পট্টমহিষী মলয়বতীকে কর্ত্তরী ( কাটারী )-দ্বারা বধ করিয়াছিলেন। সুতরাং আমাদের মনে হয় যে, সপ্তশতী-সংকলয়িতা সাতবাহন কুলের রাজা হালের সময়ে কুন্তলজনপদ তদীয় রাজ্যেই অন্তর্ভুক্ত ছিল। সে যাহা হউক, কোন শালিবাহন বা সাতবাহন নরেন্দ্র ( 'সালাহণণরিন্দো' ) যে আপন্ন বা আপদ্‌গ্রস্ত কুলসমূহের উন্নতিবিধায়ক ছিলেন বলিয়া সপ্তশতীর একটি গাথাতে ( ৫।৬৭ ) উক্ত হইয়াছে, তাহা গাথাকোশকার হাল-নরপালকে লক্ষ্য করিয়াই উক্ত হইয়া থাকিবে। গাথাটিতে প্রাকৃতভাষায় উক্ত 'অপন্নাই' শব্দটি সংস্কৃতে দুইটি অর্থে ব্যবহৃত দুইটি শব্দে অনূদিত হইতে পারে—(১) 'আপন্নানি' (=আপদ্‌গ্রস্ত) ও 'আপর্ণানি' ( =অপর্ণা বা পার্ব্বতীসম্বন্ধীয় )। গাথাটি যেন কোন দূতী কোন নায়ককে লক্ষ্য করিয়া কামার্ত্তা নায়িকার প্রতীকারসমর্থ নায়ককে অন্য একজনের অপদেশে বা ছলেতে প্রোৎসাহিত করিতেছে। গাথাটি এইরূপ—

"আবণ্ণাই কুলাইং দো ব্বিঅ আণন্তি উণ্ণইং ণেউং।
গোরীঅ হিঅঅ-দইও অহবা সালাহণ-ণরিন্দো॥"

(ছায়া) 'আপন্নানি (আপর্ণানি চ) কুলানি দ্বৌ এব জানন্তি উন্নতিং নেতুম্।

গৌর্য্যাঃ হৃদয়-দয়িতঃ অথবা শালিবাহন-নরেন্দ্রঃ ॥'

(আপন্ন) আপদ্‌গ্রস্ত কুলসমূহের উন্নতি বিধান করিতে দুইটি লোকই জানেন—গৌরীর হৃদয়বল্লভ (মহাদেব), অথবা শালিবাহন রাজা। মহাদেব অপর্ণার বা পার্ব্বতীর সম্বন্ধীয় কুলসমূহের উদ্ধারকারী ছিলেন। এখানে নায়ককে আপদ্‌গ্রস্তা বা কামার্ত্তা নায়িকার প্রতীকারে সমর্থ বলিয়া দূতী ছলে বর্ণণা করিতেছেন।

হালনামক কোনও নরপতি যে দক্ষিণাপথের আন্ধ্রজাতীয় রাজগণের অন্যতম ছিলেন এই তথ্য আমরা বায়ু, ব্রহ্মাণ্ড ও মৎস্যাদি পুরাণসমূহের রাজতালিকা হইতেও অবগত হইতে পারি। ত্রিশ জন আন্ধ্র নরপতির তালিকায় হালকে সপ্তদশ রাজা ও তদীয় রাজ্যের বৎসর-সংখ্যা পাঁচ বলিয়া ধৃত দেখা যায়। আন্ধ্রবংশীয় সাতবাহন কুলসম্ভূত এই রাজা হাল ভারতের কোন প্রদেশে কোন সময়ে প্রাদুর্ভূত হইয়া রাজত্ব করিয়াছিলেন ও তাঁহার রাজ্যকালে ও তৎপূর্ব্ববর্ত্তী সময়ে সেই প্রদেশের সামাজিক রীতিনীতি কেমন ছিল, তাহা এই গাথা-সপ্তশতী-পাঠে অনেকটা জানা যাইতে পারে। এই গ্রন্থে উত্তরাপথের কোন ভৌগলিক নাম পাওয়া যায় না। হিমালয় পর্ব্বত বা গঙ্গাদি নদীর নামও ইহাতে কোন প্রসঙ্গে উল্লিখিত দেখা যায় না। যমুনা নদীর নামও কেবল একটিবারমাত্র এই গ্রন্থে পাওয়া গিয়াছে। কিন্তু, বিন্ধ্যপর্ব্বত বহুশঃ উল্লিখিত আছে এবং দাক্ষিণাত্যের নদীর মধ্যে গোদা বা গোদাবরী, নর্ম্মদা বা রেবা ও তাপী (তাপ্তী) নদীর নামও অনেকবার উদ্ধৃত হইয়াছে। এই সব ভৌগোলিক উদাহরণগুলি হইতে ইহাই অনুমিত হয় যে, এই কোশ-গ্রন্থে বিবৃত বস্তুর এবং তৎসঙ্কলয়িতা হাল ও তৎপূর্ব্ববর্ত্তী অন্যান্য গাথাকারগণের দাক্ষিণাত্যের সহিত সুনিষ্ঠ সম্বন্ধ ছিল। গোদাবরী ও কৃষ্ণা নদীর অন্তর্বর্ত্তী সমুদ্রের পূর্ব্বোপকূলস্থ (বর্ত্তমানে তেলেগু-ভাষাভাষী) ভূ-বিভাগই তাৎকালিক স্বাধীন আন্ধ্রজাতির আদি বাসস্থান ছিল। আন্ধ্র সাতবাহন রাজারা ক্রমশঃ পশ্চিম দিকে অগ্রসর হইয়া গোদাবরীর প্রায় উৎপত্তিস্থান পর্য্যন্ত তাঁহাদের রাজ্য বিস্তৃত করিতে পারিয়াছিলেন। সুতরাং গোদাবরী ও কৃষ্ণা নদীর অন্তর্বর্ত্তী, পূর্ব্ব পশ্চিম সাগর পর্য্যন্ত বিস্তৃত দেশবিভাগ সমগ্রই আন্ধ্র সাতবাহন নরপতিদিগের রাজ্যভুক্ত ছিল। এই দেশবিভাগের উত্তর পশ্চিমাংশের নাম মহারাষ্ট্র দেশ এবং ইহাও

তাঁহাদের শাসনাধীন রাজ্যাংশ ছিল। প্রসিদ্ধ ঐতিহাসিকগণের মতে আনুমানিক ২৪০—২৩০ খৃষ্টপূর্ব্বাব্দ হইতে ২২০—২৩০ খৃষ্টাব্দ পর্য্যন্ত প্রায় ৪০০ বৎসর কাল আন্ধ্র রাজারা রাজত্ব চালাইয়াছিলেন। এই রাজবংশের সপ্তদশ নরপাল হালের আবির্ভাব খৃষ্টীয় প্রথম শতাব্দীর প্রথমার্দ্ধের কোন সময়ে পতিত হয়। কাজেই হালের গাথা-সপ্তশতীতে আমরা ভারতের আন্ধ্ররাজ্যভুক্ত মহারাষ্ট্র দেশের সামাজিক সভ্যতা ও কৃষ্টির যে পরিচয় পাই, তাহা খৃষ্টাব্দ প্রথম শতকের ও খৃষ্টপূর্ব্বাব্দের প্রথম ও দ্বিতীয় শতকের তথ্য বলিয়া গৃহীত হওয়ার যোগ্য। মনে রাখিতে হইবে যে, এই গ্রন্থে আমরা জানপদ সমাজেরই অর্থাৎ গ্রামজীবনধারারই চিত্র অধিকাংশ লক্ষ্য করিতে পারি। গ্রামই চিরকাল ভারতের শাসনপদ্ধতির ক্ষুদ্রতম বিভাগ বলিয়া গৃহীত হইতেছে। গ্রামবাসীদিগের জীবনযাত্রার প্রকার জ্ঞাত হইলেই জানপদ ভারতবর্ষ জানা হইল,—এরূপ মনে করা যাইতে পারে।

প্রাচীন ভারতের লোকেরা কেবল অধ্যাত্মতত্ত্ব ও পারলৌকিক বিষয়ের চিন্তাতেই প্রণিহিত থাকিত এবং জীবনযাত্রার ঐহলৌকিক প্রয়োজনবিষয়ে তাঁহারা একেবারেই উদাসীন ছিলেন—বর্ত্তমান কালের লেখক ও সমালোচকদের মধ্যে অনেকেই এরূপ ধারণা পোষণ করেন। আমাদের মতে ইহা একটি অসমীচীন অপবাদমাত্র। কৌটিল্যের অর্থশাস্ত্র ও বাৎস্যায়নের কামসূত্র পাঠ করিলে এইরূপ ধারণা দূরীভূত হয়। প্রাচীন ভারতবাসীদিগকে সেই অপবাদ হইতে মুক্ত হইবার জন্য উক্ত প্রকার প্রকৃষ্ট প্রমাণ থাকা সত্ত্বেও, আমরা হালের এই গাথা-সপ্তশতীকে এই বিষয়ের অন্যতম মূল্যবান্ ও প্রধান প্রমাণ বলিয়া নির্দ্দেশ করিতে পারি।

পূর্ব্বেই উক্ত হইয়াছে যে, হালের গাথা-সপ্তশতী শৃঙ্গাররসাত্মক কোশ-গ্রন্থ। ইহাতে গ্রামবাসিনী যুবতী ও প্রৌঢ়ারাই স্বাভাবিক শৃঙ্গাররসের নায়িকারূপিণী, এবং গ্রামবাসী যুবক ও প্রৌঢ়েরা নায়কস্থানীয় বলিয়া পরিগণিত হওয়ার যোগ্য। ইহাতে কৃষিপ্রধান ভারতীয় গ্রামসমূহে পামর ও পামরী, হালিক ও হালিকপত্নী, গ্রামণী-নন্দন ও তদ্দুহিতা, সাধারণ গৃহপতি এবং তৎপত্নী, তৎসুত ও তৎসুতা প্রভৃতির প্রেমময় ও আনন্দময় জীবনের চিত্র অঙ্কিত বলিয়া ধরা যাইতে পারে। মানব-চরিত্র ও মানবের মানসী প্রবৃত্তি সর্ব্বদেশে ও সর্ব্বকালে প্রায় একরূপ-

ভাবে কার্য্য করিয়া থাকে। শৃঙ্গাররস-সম্পৃক্ত বিভাব, অনুভাব, ব্যভিচারী ভাব, শৃঙ্গারের সম্ভোগ বা সংযোগ, ইহার বিপ্রলম্ভ বা বিরহ—এমন কি, উচ্ছৃঙ্খল ও অবৈধ শৃঙ্গারের ভাবাদিও সর্ব্বত্র সর্ব্বদা মানব মনকে সমানরূপেই আলোড়িত করে বলিয়া বিশ্বাস করা যাইতে পারে, এবং এই জন্য সংযমাদি শিক্ষা দেওয়ার উদ্দেশ্যেও নানারূপ শাস্ত্র ও বিদ্যা-সৃষ্টির প্রয়োজন উদ্ভূত হইয়া থাকিবে। গাথা-সপ্তশতীর ন্যায় গ্রন্থ সংকলিত হওয়ার ইহাও একটা প্রধান লক্ষ্য বলিয়া গৃহীত হওয়ার যোগ্য। এই গ্রন্থ হইতে আমরা প্রাচীন ভারতের, বিশেষতঃ দক্ষিণাপথের, গ্রাম, গ্রামপরিসর, ক্ষেত্র, রথ্যা, বটবৃক্ষাদি, গ্রামের গৃহপতি, তদীয় ঘরিণী, কুলবধূ, পুত্র-কন্যা, মামী, পিসী, পুত্রবধূ, তাহার দেবর, শ্বশুর, শাশুড়ী প্রভৃতি কুটুম্ববর্গ, গ্রামের দেউল, তৎস্থিত দেব-দেবী, গ্রামবাসীদিগের ধর্ম্ম ও দর্শনবুদ্ধি, গ্রামণী ও তদীয় কুটুম্ব, গ্রামের অসতী ও কুলটা, গিরিগ্রাম, বনেচর পুলিন্দ, ব্যাধ ও ব্যাধবধূ প্রভৃতি সম্বন্ধে বহু জ্ঞাতব্য বিষয় জানিতে পারি। এই গ্রন্থে সমুদ্র, নগর, অশ্বজন্তু ও ব্রাহ্মণাদিচাতুর্ব্বর্ণ্যের সবিশেষ কোন বর্ণনা বিদ্যমান পাওয়া যায় না। রাজার উল্লেখ অল্প-স্বল্প মাত্র আছে। মনে হয় যেন পল্লীগ্রামের সাধারণ জনগণের জীবন উদ্দেশ্য করিয়াই গাথাগুলি রচিত ও গ্রথিত হইয়াছিল।

আলঙ্কারিকগণের দৃষ্টিতে পাঠ করিলে সপ্তশতীতে বহু-প্রকার কাব্য-গুণসৌষ্ঠব লক্ষিত হইতে পারে। এই গ্রন্থে ধ্বনি বা ব্যঞ্জনা অত্যধিকভাবে পরিস্ফুট দেখা যায়। রসিকজনের উপভোগ্য নানারূপ হাবভাবের পরিচয় বহুলভাবে এই গ্রন্থে নিবিষ্ট আছে। চতুর্থ শতকের শেষ গাথাতে বলা হইয়াছে যে, এই স্বভাবসুন্দর গাথাগুলি শ্রবণ করিলে সহৃদয়-হৃদয়ে অমৃতও তেমন মধুর লাগে না। ইহাতে আমরা রতিবিহ্বলা, কামবিদ্ধা, মানিনী, অনুরাগরাগিণী, স্বাধীনভর্ত্তৃকা, কলহান্তরিতা, প্রোষিতভর্ত্তৃকা, বিরহিণী, অভিসারিকা, অসতী ও কুলটা জায়া, প্রেয়সী, কামুকী, বধূ-কন্যা প্রভৃতির, ও কামাসক্ত, অনুরাগী, মন্দপ্রণয়, লম্পট, জারভাবাপন্ন পুত্র, যুবক, দেবরাদির সম্ভোগ ও বিপ্রলম্ভের কথা নানাভাবে হৃদয়গ্রাহী করিয়া বর্ণিত ও ব্যঞ্জিত পাইয়া থাকি।

এখানে ইহা বলা নিষ্প্রয়োজন মনে করি না যে, গাথা-সপ্তশতীর সঙ্কলয়িতা

সাতবাহন মহাকবি হাল, মহাকবি কালিদাস ও মহারাষ্ট্রী প্রাকৃত ভাষায় 'দশমুখবধ' বা 'সেতুবন্ধ' কাব্যের রচয়িতা মহাকবি প্রবরসেনেরও পূর্ব্ববর্ত্তী সময়ের লোক ছিলেন। হালের অনেক পরে 'অমরুশতক' ও গোবর্দ্ধনাচার্য্যের 'আর্য্যা-সপ্তশতী' সংস্কৃত ভাষায় রচিত 'মুক্তক'গ্রন্থ। এই কবি গোবর্দ্ধনাচার্য্য হালের প্রাকৃত কাব্যের শৈলী বা ঢঙ্ অনুসরণ করিয়া তদনুকরণে তাঁহার 'আর্য্যা-সপ্তশতী' লিখিয়া শৃঙ্গারপ্রমেয়ময় রস-সাহিত্য নির্ম্মাণ করিয়া যশস্বী হইয়াছিলেন। এই গ্রন্থ যে হালসঙ্কলিত প্রাকৃত গাথা-সপ্তশতীর সহিত স্পর্দ্ধার্থে রচিত হইয়াছিল, তাহা বিজ্ঞ লোকেরা অবগত আছেন। আরও পরবর্ত্তী কালে বিহারী কবি ব্রজভাষায় দোহাছন্দে একটি মুক্তককাব্য রচনা করিয়া ইহার নাম রাখিয়াছিলেন 'বিহারী সতসঈ'। এই কাব্যেরও উপজীব্য ছিল হালের প্রাকৃত সপ্তশতী। অমরুর সংস্কৃত অমরুশতক-নামক গ্রন্থও এক মুক্তক কাব্য। কৌতূহলাবিষ্ট পণ্ডিত-জন স্বয়ং তৎ-তদ্‌গ্রন্থের তুলনামূলক আলোচনা করিয়া হালের প্রাকৃত সপ্তশতীর গুণমাহাত্ম্য-বিষয়ে নিঃসন্দেহ হইবেন—এরূপ মনে করা ধৃষ্টতার কাজ বলিয়া গণ্য হইবে না।

হালের প্রাকৃত সপ্তশতীর প্রধান প্রাচীন সংস্কৃত-টীকা গঙ্গাধরের রচিত। প্রাচীন টীকাকারেরা পরম্পরাপ্রাপ্ত গাথারচয়িতাদিগের কোন কোন নাম লিপিবদ্ধ করিয়া গিয়াছেন। সেই নামতালিকা হইতে দেখা যায় যে, স্বয়ং হালের রচনা বলিয়া ৪৪ গাথা ধৃত আছে। হালের পূর্ব্ববর্ত্তী রচয়িতাদিগের নামসংখ্যা ২৬১। তন্মধ্যে ৬।৭টি মহিলা কবির রচনাও আছে। সর্ব্বসমেত ৩৯৮টি গাথার রচয়িতাদিগের নাম পাওয়া যায়। গ্রন্থের ষষ্ঠ শতকের গাথাগুলির কোনটিরই রচয়িতার নাম পাওয়া যায় নাই। সপ্তমশতকের গাথাসমূহের রচয়িতাদিগের দুই-একটি নাম পাওয়া যায় মাত্র। মহাকবি শ্রীমদ্ অভিনন্দ-প্রণীত রামচরিত-নামক মহাকাব্যের ৩২শ সর্গের সমাপ্তিবাচক শ্লোকে হালের সমসাময়িক একটি কবির নাম পাওয়া যায় শ্রীপালিত ("হালেনোত্তম-পূজয়া কবিবৃষঃ শ্রীপালিতো লালিতঃ")। পালিত-নামা কোন কবিকে আমরা সপ্তশতীর নয়টি গাথার রচয়িতা বলিয়া উল্লেখ পাইতেছি। তিনিই বোধ হয় হাল-কর্ত্তৃক উৎকৃষ্ট পূজায় লালিত হইয়াছিলেন। গাথা-সপ্তশতীর বেবরের (Weber) একটি মূল্যবান্ জার্ম্মাণ সংস্করণ আছে। কেদারনাথ ও বাসুদেব

শর্ম্মার (১৯১১) ভারতীয় সংস্করণে ও সাহিত্যাচর্য্য শ্রীমথুরানাথ শাস্ত্রীর (১৯৩৩) সংস্করণে প্রাকৃত কবিগণের নামকরণে অনেক ভ্রান্তি দৃষ্ট হয়। আমাদের এই বাঙ্গালা সংস্করণে আমরা গাথাগুলির রচয়িতাদিগের নামোল্লেখ-সময়ে সে-গুলির যথাসম্ভব সংশোধনের চেষ্টা করিয়াছি। আমাদের সংস্করণে আমরা প্রাকৃত মূলভাগ ও সংস্কৃত ছায়া নিবদ্ধ করার সময়ে সমাসবদ্ধ শব্দগুলিকে মধ্যবর্ত্তী (—) চিহ্নদ্বারা পৃথক্ করিয়া ছাপাইয়াছি। ইহাতে মূল প্রাকৃত ও ছায়ার সংস্কৃত শব্দনিচয়ের অর্থবোধে পাঠকের সহায়তা হইবে বলিয়া বিশ্বাস করি।

অতঃপর আমরা সপ্তশতীর গাথাগুলি পাঠ করিয়া ভারতের দক্ষিণাপথের আন্ধ্ররাজত্ব-সময়ে সেখানে জনসাধারণের কিরূপ সামাজিক, অর্থনৈতিক ও ধর্ম্মসম্বন্ধীয় চিত্র অনুমিত হইতে পারে—তাহার কিঞ্চিৎ আভাস দিতেছি।

দাক্ষিণাত্যের, বিশেষতঃ মহারাষ্ট্রদেশের, গ্রামসমূহ পামরপ্রচুর (২।৩৪) বা কৃষকবহুল ছিল। ইহাতে পামর বা হালিকের উল্লেখ বহুশঃ পাওয়া যায়। পামরের কার্য্যক্ষেত্র হইল নানারূপ শস্যক্ষেত্র। এই গ্রন্থে আমরা প্রধানতঃ তিলবাটী (১।৮) বা তিলক্ষেত্র (৭।৯৩), শালিক্ষেত্র (১।৯, ৬।৬৭-৬৮, ৭।৮৯), শণবাটিকা (১।৯), রাজিকাক্ষেত্র বা সর্ষপক্ষেত্র (২।৭১), কলমক্ষেত্র (৭।৯০-৯১) ও 'ফলিঅ' বা কার্পাসক্ষেত্রের (৬।৪৯) উল্লেখ পাই। শরৎকালে হালিক পর্য্যাপ্ত শালিধান্য পাইলে আনন্দিত হইত (৬।৬৭) এবং আনন্দে গান করিত (৭।৮৯)। হালিকেরা দ্বিপ্রহরে ক্ষেত্রে অবস্থিত থাকিয়াই ভক্ত-হারিকাদ্বারা আনীত অন্নাদি ভোজন-সামগ্রী আহার করিত (৭।৯২)। কৃষকের গ্রামস্থিত বসতির চারিদিকে বৃতি-বেষ্টন থাকিত (৩।২০, ২১, ৫৭) এবং ভিতর হইতে দূরবর্ত্তী বস্তু দেখার জন্য বৃতিতে (বেড়াতে) বিবর রাখা হইত (৫।৪০)। গৃহগুলি প্রায়শঃ তৃণনির্ম্মিত হইত (৪।১৫) এবং তাহাতে অলিন্দ (বহির্দ্বার-প্রকোষ্ঠ) থাকিত (৫।৪০)। গ্রাম-মধ্যে ও গ্রামসন্নিকটে গ্রামবট (৩।৯৪-৯৫) ও মহাবটবৃক্ষের (১।৯৪) অবস্থানের কথাও জানা যায়। প্রতিগ্রামেই তড়াগ (২।১০) ও বাপিকা (৭।২৬) থাকিত বলিয়া মনে হয়। গ্রামের শোভা ছিল বিসিনীষণ্ড বা পদ্মবন (১।৮)। জলময় প্রদেশে উৎপন্ন হইত বহুপ্রকার পুষ্প,—যথা, কাশ (৫।৩৪), কুন্দ (৫।২৬), কুবলয় (১।৮), কমল (১।৭৮, ২।১০,

৫।৯৫, ৭।৪১ ), কুরবক ( ১।৬ ), কদম্ব ( ২।৭৭, ৪।১৪, ৬।৬৫, ৭।৩৬ ), কন্দোট বা নীলোৎপল ( ৭।২২ )। অন্য ফুলের মধ্যে মালতী ( ১।৯২ ), বকুল ( ১।৬৩ ), সপ্তলা ( ৭।১৯ ) বা নবমালিকা ( ৩।৮১ ), পলাশ ( ৪।৮, ১১ ), তামরস (৪।৪৩), কুসুম্ভ ( ২।৪৫ ), মধুকপুষ্প ( ২।৪, ৭।৩৯ ), শেফালিকা ( ৫।১২ ), পাটলা ( ৫।৬৮—৬৯, ৭।১৯ ), পুণ্ডরীক ( ৭।২৪ ) ও মরুবক বা পিণ্ডীতকের নাম পাওয়া যায় ( ৭।৭৭ )। বৃক্ষলতাদির মধ্যে আরও ছিল কদম্ব ( ১।৩৭ ), অশোক ( ১।৭, ৩।৭৯ ), বা কঙ্কেল্লি ( ৫।৪-৫ ), রক্তপাটল ( ১।১৪ ), মধুকবৃক্ষ ( ২।৩ ), অঙ্কোট ( ৪।১৩, ৫।৯৭ ), আম্রবৃক্ষ ( ৪।৩১, ৯৬ ; ৫।১৯ ), এড়ণ্ড ( ৩।৫৭ ), মাধবীলতা ( ৪।২২ ), ফলহী বা কার্পাস ( ৪।৫৯-৬০ ), বিসিনীপত্র ( ১।৪ ) ও নলিনী ( ৭।১১ )। নিম্বফল ( ১।৩০ ; ৩।৪৮ ), আম্রফল ( ১।৬২ ; ৭।৬৬ ), বদর ( ২।১০০ ), তাল ( ৪।৯৮ ) ও জম্বুদলের ( ২।৪০ ) উল্লেখও আছে। ইহাতে কেবলমাত্র তুবরী ( ৪।৫৮ ) বা অরহর ডালের নাম পাওয়া যায়।

গ্রামবাসীরা কখন কখন পঞ্জরাবদ্ধ পক্ষী বা শকুন ( ৩।২০ ) পালন করিত। তন্মধ্যে মনুষ্যবাক্ শারিকাকে পঞ্জরে পালন করিয়া গৃহস্থেরা গুরুজন-সমীপে সুরতশিল্পের ও প্রেমরহস্যের ভেদজন্য লজ্জিত হইত ( ৬।৫২, ৮১ )। গৃহপালিত পক্ষীর মধ্যে কীর বা শুক ( ১।৭৫, ৭।৬৬ ), শিখী ( ১।৫২, ২।৭৩ ) বা ময়ূর ( ৪।৯৪, ৭।৩৬ ), পারাবত ( ১।৬৪ ), হংস ( ২।১০ ) ও রাজহংসীর ( ৭।৭৬ ) নাম পাওয়া যায়। বলাকা ( ১।৪ ), কুক্কুট ( ৭।৯৮ ), কাক ( ৩।৫ ) ও কাকীর ( ২।২, ৩।৪৮ ) উল্লেখও দেখা যায়। জলপ্রাণীর মধ্যে কর্কটিকা ( ১।১৯ ) ও শঙ্খশুক্তির ( ১।৪ ) কথাও আছে। কীটপতঙ্গের মধ্যে নাম পাওয়া যায় মর্কটক বা মাকড় ( ১।৬৩ ), ও মধুকর ( ১।৩৭, ৯২, ২।২৮, ৩৯ ) বা ভ্রমরের ( ১।৭৮ )। আবার তৎ-তৎপ্রসঙ্গে আমরা অনেক পশুর নাম প্রাপ্ত হই, যথা,—মৃগ-মৃগী ( ৩।৮৭ ), কৃষ্ণসারমৃগ ( ১।২৫ ), পৃষত-মৃগ ( ৭।২৯ ), গৌ ( ৬।৭১ ), বলীবর্দ্দ ( ৩।৩৮, ৭৫ ), গজ ( ২।৭৩ ), গজবধূ ( ৭।৩০ ), গজকলভ ( ৩।৫৮ ), মহিষ ( ২।৭২, ৭।৮০ ), মহিষী ( ১।৬৫ ), মর্কট ( ২।৭১ ), মার্জ্জার ( ৩।৮৩ ), মণ্ডল ( =কুক্কুর, ৭।৬২ ) বা শুনক ( ৭।৮৮ ) ও সিংহ ( ২।৭৫ )।

রথ্যা-নামক গ্রামপথের বহুশঃ উল্লেখ আছে ( ২।১১, ৪০, ৯০, ৫।১৯, ৭।৮২ )। কোন কোন রথ্যা বিস্তীর্ণও থাকিত ( ৩।৪১ ), আবার কোনটার পরিমাণ অপ্রশস্ত ( ৪।৯২ )। বর্ষান্তে যে গ্রামের রথ্যা অভ্যন্তরে জলযুক্ত ও বাহিরে প্রবাতদ্বারা বদ্ধপঙ্ক হইয়া উচ্ছুসিত হয়—ইহারও বর্ণনা পাওয়া যায় ( ৪।৯২ )। গ্রামের চতুষ্পথকে চত্বরও বলা হইত ( ১।৩৬, ২।৯০ )। গ্রামে শীতল পানীয় জলের জন্য কূপ থাকিত ( ৩।৯৪ )। রহট্ট বা অরহট্ট যন্ত্রে কূপাদি হইতে জলের উত্তোলনার্থ ঘটের ব্যবহার ছিল ( ৫।৯০ )। সম্ভবতঃ ধনীর গৃহে সরোবর হইতে উত্থিত প্রণাল-নির্ঝর শোভা বর্দ্ধন করিত ( ৫।৯১ )। সপ্তশতীতে গুড়-যান্ত্রিকের উল্লেখ পাওয়া যায় ( ৬।৫৪ ); সম্ভবতঃ ইক্ষুরস-নিষ্পেষণ-যন্ত্রোদ্ভূত রসদ্বারা গুড়-নির্ম্মাণ প্রণালীর কথা ইহাতে সূচিত হইতেছে।

গ্রামপরিসরের বর্ণনার পরে আমরা গ্রামবাসী স্ত্রীলোক ও পুরুষের কর্ম্ম ও চরিত্র-বিষয়ের কিঞ্চিৎ বর্ণনা করিতেছি। ঘরণীরা স্বগৃহে মহানসের ( রন্ধনশালার ) কর্ম্মে ( ১।১৩ ) অভিনিবিষ্ট থাকিত। তাহারা রন্ধনকর্ম্ম-নিপুণিকা ছিল ( ১।১৪ )। দুর্গত-কুটুম্ব-ভরণশীল গৃহপতির অর্থকৃচ্ছ্রতা-সময়ে পরিধেয় বস্ত্রের দুরবস্থার সীমা থাকিত না (১।১৮)। প্রণয়ের প্রভাবে পতির অবস্থাবিশেষে ঘরিণীর হাসি ( ১।১১) এবং তদ্-বিপরীত অবস্থায় ঘরিণীর অবস্থা-বিশেষে পতির হাসি (১।১৩) উপভোগ্য হইত। গৃহপতি বাণিজ্যাদি কার্য্যের অনুরোধে সর্ব্বদাই সর্ব্বদেশে প্রবাসে বাহির হইয়া গৃহিণীকে বিরহ-ভোগ করাইতে বাধ্য হয়। তখন গৃহিণীরা লোক মারফতে বা প্রণয়-লেখ-প্রেরণদ্বারা প্রোষিত পতিকে শীঘ্র গৃহে প্রত্যাবর্ত্তনের জন্য অনুরোধ পাঠাইয়া থাকেন। গাথাতে লেখ বা পত্ররচনার উল্লেখ আছে (৩৪৪, ।৬।৭১)। এমন কি, পতিকে প্রবাসগমনে উদ্যত দেখিলে, পত্নী নানা ব্যাজে তাহার গৃহনিষ্ক্রামণ ক্ষণকালের জন্যও প্রতিরোধ করিতে ভুলেন না। কখনও আবার ভবিষ্যৎ-পথিকের জায়া অনাগত বিরহে জীবনধারণের উপায়ও খুজিয়া থাকে (১।৪৭)। এইরূপ নানাপ্রকার রসব্যঞ্জক কথা আমরা প্রবাসী ( ১।১৭, ৪৯, ৭৭, ৯৪, ৯৮ ) গৃহপতি ও প্রোষিত-পতিকা ( ১।৩৬, ৩৯, ৭০, ৯৮ ) রমণীদিগের সম্বন্ধে সপ্তশতীতে পাঠ করিতে পারি। যাহাদের স্বামীরা বহুকালের জন্য প্রোষিত সে-রমণীদের কাহার কাহার চরিত্রে কখনও কখনও দোষও লক্ষিত হইত

(১।৬৬)। প্রেমিক-প্রেমিকা-সম্বন্ধে অন্য একপ্রকার প্রবাস আছে যাহার নাম 'একগ্রাম-প্রবাস' (১।৪৩)—একগ্রামে বাস করিয়াও তাহারা পরস্পর মিলিত হইতে না পারিয়া কেবল আশাবন্ধে বিরহবেদনা সহ্য করিত। পতির ভাবী প্রবাসের আশঙ্কায় গ্রীষ্মকালে পত্নীর শরীরে কৃশতা লক্ষিত হয় (৭।১১)। বর্ষাকালে প্রোষিতপতিকা অশ্রুজলে সিক্ত হইয়া থাকে (৭।২১)। এই বর্ষাকালেই প্রিয়ার প্রণয় স্মরণ করিয়া পথিকের ত্বরিত-গমনে গৃহাভিমুখী হওয়া অস্বাভাবিক নহে (৭।৯৪, ৯৮)। শরৎকালে সরোবরদর্শনে পথিকের অবস্থা কেমন তাহাও বর্ণিত আছে (৭।২২)। এক পথিকের প্রতি অন্য পথিকের পত্নীর অনুরাগের বিষয়ও পড়া যায় (৭।৬৭)। বসন্তকালের দক্ষিণবাতের স্পর্শে পথিকের মনোব্যথা উপস্থিত হয় (৫।৪৬)। অনেক সময়ে পথিকের প্রবাসগমনের যাত্রাও ভগ্ন করিতে হইত (৫।১০০)। প্রোষিতপতিকারা স্বামীর প্রবাস-সময়ে শরীরমণ্ডন ত্যাগ করিত (১।৩৩)। স্বামীর প্রবাসকালে আর্য্যা রমণী তাহার প্রবাস-বাসের অবধি-দিবস গৃহকুড্যে (২।৭০) লিখিয়া রাখিত। সেই সময়ে অন্যের নিকট প্রিয়তমের কথা বহুশঃ শুনিয়াও অতৃপ্তা আর্য্যা রমণী নিজেও সেই কথার শত শত পুনরুক্তি করিত—ইহারও উল্লেখ আছে (২।৯৮)। আর্য্যারও (উত্তম মহিলারও) সুভগসমীপে অভিসারের কথা জানা যায় (৩।৪৯)। শৃঙ্গার রসের ঔৎকট্য এত অধিক যে, পামরের সহিতও আর্য্যা রমণীর সম্বন্ধ ঘটিতে পারিত (৪।৬০)। সমাজে পুষ্পবতী রমণীর পতিসঙ্গ নিষিদ্ধ ছিল বলিয়া স্পষ্ট প্রতিভাত হয় (৬।২৯)। ঋতুসময়ে রমণীরা নিজের মুখ (হরিদ্রার) বর্ণমিশ্রিত ঘৃতদ্বারা লিপ্ত করিত (১।২২, ৩।৮৯, ৬।১৯, ২৮); তথাপি এই অবস্থায়ও নিভৃতে পরিচুম্বনাদি সাধিত হইত (১।২২, ৬।২৮)। আবার শুদ্ধির জন্যও তাহারা স্নান-হরিদ্রার ব্যবহার করিত (১।৮)। প্রথম পুষ্পবতীর বস্ত্রখানি 'আনন্দ-পট' বলিয়া বর্ণিত হইত (৫।৫৭)। নিত্যস্নানের জন্যও সম্ভবতঃ স্ত্রীলোকেরা স্নান-হরিদ্রা ব্যবহার করিত (৩।৪৯)। গ্রীষ্মকালে রমণীরা অপরাহ্ণেও মজ্জনশীলা হইয়া স্নান করিত (৫।৭৩)।

বর্ত্তমান সমাজেও সর্ব্বত্র দেখা যায় যে, সব দেবরের মন ভ্রাতৃবধূর প্রতি সমানভাবে শুদ্ধভাবাপন্ন থাকে না—সুপ্রাচীন কালেও সেরূপ থাকিত না, তাই এই গাথাগ্রন্থে দেখা যায় যে, কোন অনুরাগরক্ত দেবর ভ্রাতৃজায়ার তৎ-তৎ অঙ্গে

নব-লতার প্রহার করিতেছে ( ১।২৮ )। কুটুম্ববিঘটনের ভয়ে অনেক সময়ে ভ্রাতৃবধূ দেবরের অসদৃশ-চিত্ততার বিষয় স্বামিসকাশে নিবেদন করিত না ( ২।৫৯ )। আবার ইহাও লক্ষ্য করা যায় যে, ভ্রাতৃবধূর মন যদি দেবরের প্রতি কোনরূপে আসক্ত না হইত, তবে কুলবধূটি দেবরকে লক্ষ্মণচরিত্র-বিষয়ক উপদেশ দিয়া ( ১।৩৫ ) তাহাকে অখণ্ডিতশীল রাখিবার চেষ্টা করিতেও ভুলিত না। দেবরের চাটুকারিতা-বিষয়ে ( ৭।৮৮ ) ও তাহার দুশ্চরিত্রতা-সম্বন্ধেও ( ৪।:৩ ) গাথাতে উক্তি আছে।

প্রাচীন কালে যিনি সমস্ত গ্রামের নিগ্রহানুগ্রহসমর্থ শাসনকর্ত্তা থাকিতেন তাহাকে গ্রামণী ( গ্রাম-নায়ক ) বলা হইত। অনেক সময়ে গ্রামণী-নন্দনের দুশ্চরিত্রতার কথা ( ১।৩০-৩১ ) গাথাতে উল্লিখিত পাওয়া যায়। গ্রামণীর জায়া বা দুহিতাও দুশ্চরিত্রা হইতে পারিত ( ৫।৬৯ )। গ্রামণী যে পল্লীরক্ষাকার্য্যও সুষ্ঠুরূপে সম্পাদন করিতেন, ইহারও পরিচয় প্রাপ্ত হওয়া যায় ( ৭।২৮ )। এমন কি, পল্লীপতি মৃত্যুকালে পুত্রকে তাঁহার স্বনাম রক্ষা করিয়া কর্ত্তব্যানুষ্ঠানে ব্যাপৃত হওয়ার জন্য তাহাকে উপদেশ দিতেন ( ৭।৫২ )। গণাধিপতি বা মণ্ডলাধিপতির উল্লেখ ( ৫।৩ ) হইতে তদীয় নিগ্রহানুগ্রহসামর্থ্যের অনুমানও করা যাইতে পারে। গ্রামরক্ষাকার্য্যে গ্রামভোজক বা গ্রামভোগিকগণ তিত্তিল্লা বা দৌঃসাধিকদিগের সহায়তার উপর বেশ নির্ভর করিতেন ইহাও সূচিত আছে ( ৬।৫৬ )। ভোজকের স্ত্রীকে 'ভোগিনী' বলিয়া অভিহিত করা হইত। হালিকপুত্রও ভোগিনীর প্রতি আসক্ত হইত, এমন ভাবও গাথাতে পাওয়া যায় ( ৭।৩ )। গ্রামণীদুহিতার রূপদর্শনেও সমগ্র গ্রামবাসীকে মুগ্ধ থাকার কথা পাঠ করা যায় ( ৫।১০, ৬।৯২ )। নায়কের প্রতি গ্রামণী-দুহিতার কটাক্ষ-দৃষ্টিপাতের বর্ণনাও আছে ( ৬।৭০ )। আবার হালিকের পুত্রবধূও কখন কখন রূপবতী হইতে পারিত ( ১।৮৪ )। কুমারীরও কখন জার থাকা সম্ভবপর হইত একটি গাথাতে ( ৫।৫৭ ) ইহাও উল্লিখিত পাওয়া যায়। অসতীর প্রতি আসক্ত নায়কের ( ৪।৫০ ) ও সংকেত-স্থানে অসতীর নিভৃত-গমনের ( ৪।৬৫ ) কথাও জানা যায়। গ্রামে অসতীদিগের স্থিতি কখনই অভাবনীয় বিষয় নহে। সপ্তশতীতে অসতীদিগের উল্লেখ নানাভাবে নানাপ্রসঙ্গে লিপিবদ্ধ পাওয়া যায় ( ২।৪, ৬৫-৬৬, ৩।২৮, ৯৪-৯৫ )। সতী নারীর শীলখণ্ডন ঘটাইতে অসতীরা

খুব পটু থাকে, সুতরাং অসতী প্রতিবেশিনী ( ১।৩৬ ) হইতে ভয়ে ভয়ে সতীদিগের বাস করা বিধেয় ছিল। সময়-বিশেষে অসতীর চরিত্রসমর্থন করিবার জন্য সখীরও অভাব হইত না ( ২।৯৭ )। অসতীরা নিজ কুক্কুরের চীৎকার বুঝিয়া স্বামী বা জারের গৃহাগমনের বিষয় অনুমান করিয়া লইবার কৌশলও জানিত ( ৭।৬২ )। নৈশতুষারে তিল-ক্ষেত্রের মধ্য দিয়া অসতী অভিসারে গমন করিত ( ৭।৯৩ )। অসতী কুলবধূকে কখনও নাপিতের প্রতি আসক্ত হওয়ার কথাও পাঠ করা যায় ( ৫।১৭ )। জারের শ্মশান-সম্ভূত ভস্মদ্বারা অসতী স্বগাত্র অনুলিপ্ত করিত—এমন বর্ণনাও পাওয়া যায় ( ৫।৮ )। অনেক প্রকার দুষ্ট কৌশল করিয়া কুলটারা পতির নিকটে উপপতির কথা লুকাইয়া রাখে ( ৪।১ )। বৃশ্চিকদংশনের ছলে অসতীকে পতিসমীপেই জার-বৈদ্যের গৃহে নেওয়ার কথা পাঠ করা যায় ( ৩।৩৭ )। অসতী পতি-সকাশে জারকে শরণাগত বলিয়া পরিচিত করিয়া দিতেছে এইরূপ বর্ণনাও দৃষ্ট হয় ( ৩।৯৭ )। বেশিনী বা বেশ্যেরা যে কতযুবকেরই শীল ও বিভবের খণ্ডনকারিণী হইতে পারে ইহার বর্ণনাও গাথাতে আছে ( ৫।৭৪ )। বেশ্যার প্রেমের বর্ণনাও আছে ( ২।৫৬ )।

সন্ধ্যাকালে স্ত্রীলোকেরা গৃহে দীপ দিয়া থাকে ( ৩।২২ ), কিন্তু, শোকদুঃখের সময়ে সেই দীপের উপর অমঙ্গলসূচক অশ্রুবারিপাত নিবারণ করিতে তাহারা সাবধান থাকিত। স্ত্রীলোকের বামনয়নস্ফুরণ মঙ্গলসূচক বলিয়া সমাজে গৃহীত হইত ( ২।৩৭ )। স্ত্রীলোকের গ্রহদ্বারা লঙ্ঘিত বা আবিষ্ট হওয়া তৎকালেও বিশ্বাসযোগ্য ছিল ( ৪।৮৬ )। গ্রামে ভিক্ষাচরের অভাব হইত না, তাহার ভিক্ষাপাত্রের নাম 'করঙ্ক' ও ভিক্ষাদাত্রীর ভিক্ষাদানপাত্রের নাম 'চটুক' ছিল ( ২।৬২ )।

কোন কোনও গ্রামে চিকিৎসার্থ বৈদ্য থাকিত, কিন্তু, বৈদ্যশূন্য গ্রামে বাস করা যে কঠিন ইহাও সূচিত পাওয়া যায় ( ৬।১০০ )। জার-বৈদ্যের কথা একবার অভিহিত হইয়াছে ( ৩।৩৭)। বৈদ্যরহিত স্থানে ব্যাধির দুঃসহতা লোকে বোধ করিত ( ৪।৬৩ )। কোন প্রিয়জনের ব্যারাম-পীড়াতে আত্মীয়-স্বজনেরা যে, রোগের অবস্থাদি-সম্বন্ধে সংবাদ লইতে যাইত, তাহাও সুখপৃচ্ছক ( ১।৫০-৫১ ) ও সুখপৃচ্ছিকা ( ৪।১৭ ) শব্দাদির ব্যবহার হইতে অনুমিত হয়।

সপ্তশতীতে সাধারণ জ্বর (১।৫০) ও আমজ্বর (১।৫১) (অজীর্ণজনিত আমাশয়-জ্বর) উল্লিখিত আছে। ব্রণের উপর ধবলপট্ট বাঁধিবার রীতি ছিল (৫।৫৮)। ব্যারামে প্রকৃতিকটু ঔষধের (৪।১৭) ও (কণ্ঠাগত-জীবন ব্যক্তির জন্য) সঞ্জীবনৌষধির (৪।৩৬) ব্যবহার ব্যবস্থাপিত হইত। বধিরান্ধতা (৭।১৫) ও মূকতার (৭।১৬) উল্লেখও পাওয়া যায়।

কোন উৎসব উপস্থিত হওয়ার পূর্ব্বেই মানুষের মনে যত কুতূহল উত্থিত হয়, কিন্তু, উৎসব আরম্ভ হইয়া গেলে ইহার শোভা কমিতে থাকে (১।৬৮)। উৎসবের সময়ে স্ত্রীলোকেরা শরীরে বিশেষ মণ্ডনের ব্যবস্থা করিত (১।৩৯)। উৎসব-দিবসে পিষ্টকুট্টন-প্রথার কথা পাঠ করা যায় (৭।২৪)। ব্রতোৎসবাদির সমাপনে কুলবধূরা গৃহে গৃহে প্রহেণক বা বায়নক (পিষ্টকাদি খাদ্যের উপহার) বিতরণ করিত (৭।৩)। জ্যোৎস্নায় উজ্জ্বলা ক্ষণরাত্রির (উৎসব-রজনীর) উল্লেখ গাথাতে পাওয়া যায় (৫।৬৬)। মধূৎসবে (বসন্তোৎসবে) লোকেরা উৎপথে ধাবিত হয়, গানবাজনার কলরব উত্থিত হয় এবং তূর্য্যনিনাদও শ্রুত হয়—ইহা একটি গাথাতে (৬।৩৫) উল্লিখিত হইয়াছে। সে-কালে এই মদনোৎসবে গ্রামতরুণীরা কুসুম্ভ-রঞ্জিত কঞ্চুকিকা অঙ্গে পরিধান করিত (৬।৪৫)। এই উৎসবে তরুণীদিগের বদনও মদ্যগন্ধে আমোদিত হইত (৬।৪৪)। ফল্গূৎসবে পুরুষও স্ত্রীলোকের উপর নির্দ্দোষ কর্দ্দম-প্রক্ষেপ করিতে পারিত (৪।৬৯)। গাথাতে পানকুটীর উল্লেখ আছে (৩।২৭)। জীর্ণ সুরার আদর অধিক ছিল ইহাও ইঙ্গিতে বলা হইয়াছে (২।৯৭)। মানের অপনয়নের জন্য প্রিয়তমেরা কখন কখন মানিনীদিগকে মদিরা-গণ্ডুষ পান করাইত (৩।৭০)। কৃষকবধূরা ফলহী (কার্পাস)-ক্ষেত্র-কর্ষণের শুভারম্ভ-দিবসে লাঙ্গলে আলেপন দ্বারা মঙ্গলাচরণ করিত (২।৬৫)। মঙ্গল-ক্রিয়াদিতে গৃহ-দ্বারে মঙ্গল-কলস স্থাপনের (২।৫০) রীতির প্রচলন ছিল। গৃহস্থের বাড়ীতে অভ্যাগতজনের সংবর্দ্ধনার্থ গৃহদ্বারে বন্দন-মালিকা স্থাপিত হইত (৩।৬২) এবং গৃহ হইতে প্রস্থান-সময়েও সেখানে আম্রপল্লবযুক্ত কলস স্থাপিত হইত (২।৪৩)।

গাথাগুলিতে গ্রাম ও বনের বেশী উল্লেখ থাকিলেও, নগরের উল্লেখও (১।৭৭) তাহাতে একবারে নাই, ইহা বলা চলে না। সৎপুরুষের চরিত্র-

মাহাত্ম্য একটি গাথাতে ( ৪।৮০ ) যে-ভাবে বর্ণিত হইয়াছে তৎপাঠে শ্রীমদ্-ভগবদ্গীতার "দুঃখেষ্বনুদ্বিগ্নমনাঃ সুখেষু বিগত-স্পৃহঃ" পঙ্‌ক্তিটির স্মরণ হয়। মনে ও মুখে একপ্রকার থাকাটা সম্ভাবিত মার্গ বলিয়া সমাজে গৃহীত হইত, তাই সেই মার্গের বা রীতির ব্যতিক্রম দেখিয়া কেহ যেন দুঃখপ্রকাশ-সহকারে বলিতেছে ( ১।৩২ ) "আজকাল লোকের হৃদয়ে এক ভাব এবং বাক্যে অন্য ভাব লক্ষিত হয়"। সুজন-কথিত রহস্য লোকেরা কলহকালেও মুখে আনিত না ( ৪।২১ )। সদ্‌ভাব-প্রদর্শন পরমার্থজ্ঞ ব্যক্তিকে বশীভূত করার প্রকৃষ্ট উপায় ( ৩।৮৬ )। সুজনের নানারূপ বর্ণনা আছে ( ৩।৫০, ৬৫ )। দুর্জ্জনের প্রতি দ্বেষ ও সুজনের প্রতি অনুরাগ স্বাভাবিক ( ৩।২৪ )।

স্বামী কখন কখন নিজের সামাজিক আভিজাত্যের উপর নির্ভর করিয়া স্ত্রীর প্রতি তদনুরূপ ব্যবহার করিত (১।২৪)। আভিজাত্যাভিমানী (১।৩৮) দুর্গত স্বামীর মানসংরক্ষণার্থ পত্নীকে বিভব-বস্তু লইয়া আগত বান্ধবজনের প্রতি তুষ্ট না হইয়া বরং রুষ্ট হইতে দেখা যাইত। উচ্চবংশের গৃহবধূর সপত্নী (৬।২৮) থাকার কথা পাঠ করিলে স্বতঃই মনে হয় যে, কেবল ব্যাধ ও পামর হালিকদের কুলে নহে ( ২।৭৩ ), উচ্চ আর্য্যকুলেও পুরুষের বহুবিবাহ-প্রথা দাক্ষিণাত্যের এই পশ্চিমাঞ্চলে এত প্রাচীন কালেও প্রচলিত ছিল (১।৭৯, ২।৬)। স্বামীর দ্বিতীয় পত্নীর যৌবন সর্ব্বদাই তাহার প্রথম পত্নীর ঈর্ষ্যা উৎপাদন করিত ( ৪।৮২ )। সপত্নীগণের মধ্যে পরস্পর প্রতিপক্ষতা চিরকালই বর্ত্তমান (৪।৬২)। প্রথম ঘরিণীর প্রণয় পতির মনে সযত্নে রক্ষিতও হইত (২।২২)-ইহাও গাথাতে পড়া যায়। গ্রামণী বা গ্রামনায়কেও কখন বহুপত্নীক (৫।৪৯) দেখিতে পাওয়া যায়। এই সপ্তশতীতে বহুস্থলে পাঠ করা যায় যে, গৃহিণীরা, বিশেষতঃ যুবতী ঘরিণীরা মামী ( ১।৯৩, ৯৭ ; ২।২৪ ; ৩।৪, ৪৬, ৬৪, ৯৪), পিসী (২।১০ ; ৩।৯৫ ) ও মাসী (৭।৪৮) প্রভৃতির নিকট তাহাদের প্রেমরহস্য ব্যক্ত করিত।

গৃহের সকলের ভাল-মন্দ ও সুখ-দুঃখের বিচার করিতে যাহারা জানে, সেই কুলবধূরাই মহিলাপদবাচ্যা—অন্যেরা জরা-সদৃশী (৬।১২)। কালিদাসের শকুন্তলা-নাটকে "বামাঃ কুলস্যাধয়ঃ"—এই প্রকার অনুরূপ ভাব আছে। একটি গাথা ( ৭।১৬ ) হইতে জানা যায় যে, গৃহবধূরা তৎকালে লজ্জাবশতঃ

গুরুজন-সন্নিধানে পতিদিগের সহিত সাক্ষাদ্ভাবে বাক্যালাপ করিত না—তবে সেই অবস্থায় স্বামীর কণ্ঠগলিত বাক্য কর্ণেন্দ্রিয়দ্বারা শ্রবণ করিয়াই তাহারা সুখ অনুভব করিত। কুলবধূদিগের পক্ষে গৃহ-দেহলী অতিক্রম করিয়া বাহিরে ভ্রমণের বাধা ছিল (৬।২৫)। সুমহিলাদিগের মান-প্রকাশের মনোহর রীতি (৬।১৩) হইল হাসিদ্বারা তিরস্কার, অত্যাদরদ্বারা খেদ-প্রকাশ ও অশ্রুদ্বারা মণ্ডন-কার্য্য করা। কুলপালিকাদিগের পক্ষে দুর্গত বৃদ্ধ পতিতে সমধিক বল্লভতা প্রদর্শন করা উচিত মনে হইত (৩।৯৩)। "উত্থায় হৃদি লীয়ন্তে দরিদ্রাণাং মনোরথাঃ" এই আভাণক চিরকালই সত্য। সপ্তশতীতেও দুর্গত জনের মনে লুক্কায়িত এইরূপ ভাবের উক্তি আছে (৭।১০)। দুর্গত কুটুম্বভরণের ভারও বধূরা স্বহস্তে বহন করিত (৭।৬)। আবার এমনও দেখা যায় যে, দুর্গত গৃহের গৃহিণী পতির নিকট অনায়াসসাধ্য দ্রব্যাদিই দোহদরূপে চাহিতে জানিত (৫।৭২)। হেমন্ত-কালে দুর্গত জনের পরিবিরল-তন্তু জীর্ণপট-পরিধানের উল্লেখও পাওয়া যায় (৪।২৯)। সৎপুরুষেরাই দুর্গত জনের উদ্ধারে ব্রতী হয় (৩।৮৫)।

গৃহস্থের ঘরে পৃষত-মৃগের চর্ম্মও ব্যবহৃত হইত (৭।২৯)। স্ত্রীলোকেরা বক্ষঃস্থলের উপর নীলকঞ্চুকিকাও পরিধান করিত (৪।৯৫, ৭।২০)। তাহারা মুখেও কঞ্চুক পরিত এমনও জানা যায় (৭।৭২)। নীলপট ও পট্টাংশুক ব্যবহারের উল্লেখ আছে (৬।২০)। কুসুম্ভরঞ্জিত বস্ত্রের নাম 'নবরঙ্গক' (৩।৪১, ৫।৬১)। নবরঙ্গ পরিধান করিয়া রমণীরা প্রতিগৃহে উৎসব-সময়ে বায়নক বা প্রহেণক বিতরণ করিত (৪।২৮)। শ্যাম-শবল নামে পরিচিত তাৎকালিক একটি ব্রত ছিল (২।৮৫)—ইহাতে নাকি ব্রতী বা ব্রতিনীকে প্রথমতঃ অগ্নিতে ও পরে জলে প্রবেশ করিতে হইত। গ্রামের লোকেরা জানিত যে কেবল লবণ-সংযোগেই খাদ্যদ্রব্য সুস্বাদু হয় না—ইহাতে তৈলাদি স্নেহদ্রব্যও মিশ্রিত হওয়া চাই (৪।১৬)।

সধবা রমণীরা হস্তে বলয় পরিধান করিত (২।৩৩; ৩।৮৩; ৫।৫৩, ৯৩)। স্ত্রীলোকের বলয়-পরিধান তাৎকালিক সমাজেও অবৈধব্যের লক্ষণ বলিয়া গণ্য ছিল (৬।৩৯)। স্ত্রীলোকের অলঙ্কারে পদ্মরাগ (১।৭৫), মরকত (১।৪, ৭৫; ৪।৯৪), গজমুক্তা (২।৭৩), ইন্দ্রনীলমণি (৪।২), গুঞ্জাফল (৪।১০) ও মুক্তার (৪।৯৪) ব্যবহার পরিদৃষ্ট হয়। গৃহলক্ষ্মীদিগের কণ্ঠে পদ্মরাগ ও মরকতমণি-

সংবলিত কণ্ঠিকা-নামক হার শোভা পাইত ( ১।৭৫ )। ইন্দ্রনীল-মণিরও ব্যবহার হইত ( ৪।২ )। তাহারা কর্ণপূরকরূপে কনক-কুণ্ডল ( ৪।৯৮ ), উৎপল (২।৭৬), কুবলয় ( ৪।২৩ ), জম্বুদল ( ২।৮০ ) ও তালবৃন্তযুগলও ( ৪।৯৮ ) পরিধান করিত। তাহারা গলায় হার ( ৭।৬৯ ) ও জঘনে কনকডোরও (৩।১১) পরিত। সুবর্ণ চিরদিনই নিকষপট্টে ঘর্ষিত হইয়া পরীক্ষিত হয় ( ৭।২৬ )। গাথাতে স্বর্ণকারের তুলার উল্লেখ আছে ( ২।৯১ )। রত্নপরীক্ষকেরা দুঃশিক্ষিত হইলে মরকতাদি মণিকে অত্যধিক মাত্রায় প্রস্তরে ঘর্ষণ করে ( ৭।২৭ )। করপত্র ও প্রমাণসূত্রের উল্লেখ ( ২।৫৩ ) হইতে কাষ্ঠনির্ম্মিত গৃহসামগ্রীর ব্যবহার অনুমিত হইতে পারে। তৎকালে মালারীরা ( মালাকারিণীরা ) প্রকাশ্যে কুসুম বিক্রয় করিত ( ৬।৯৬, ৯৮ )। একটি গাথাতে ( ২।৩৮ ) পাশক-শারিকার (পাশাখেলার গুটীর) উল্লেখ দেখিয়া সমাজে পাশা-খেলার প্রচলন সূচিত হয়।

অন্যান্য প্রচলিত শিল্পের মধ্যে চিত্রাঙ্কন ও গানবাজনার উল্লেখও সপ্তশতীতে পাওয়া যায়। গৃহভিত্তিতে পুত্তলিকা আলিখিত হইত ( ৩।১৭ )। চিত্রলিখিত দৃষ্টির ন্যায় স্থির দৃষ্টির বর্ণনা আছে ( ৫।৮৫ )। বর্ণ বা রঙের বিন্যাস-রহিত চিত্রকর্ম্মের কথা একটি গাথাতে আছে ( ৭।১২ )। কিন্তু বর্ণযুক্ত চিত্রেরই সমধিক আদর সমাজে ছিল বলিয়া অনুমান অনুচিত হইবে না। চিত্রাঙ্কনে বর্ত্তিকা ও ফলকের ব্যবহারের বিষয়ও পাঠ করা যায় ( ৭।৫৬ )। এই গ্রন্থে প্রতিমা-পরিপাটীর ( ৬।৩০ ) লিখন বা চিত্রণের কথাও আছে।

মুরজ বা মৃদঙ্গের ধ্বনি শ্রুতিমধুর হয়, যদি ইহার দুই মুখে আর্দ্র অন্নাদির লেপ থাকে ( ৩।৫৩ )। কোণদ্বারা আহত বীণার ঝঙ্কার ( ৬।৬০ ) ও বংশ বা বাঁশীর ধ্বনির কথাও ( ৬।৫৭ ) আছে। ঢাক বা ঢক্কাবাদ্যের ব্যবহার উল্লিখিত আছে ( ৬।২৬ )। একটি গাথাতে ( ৫।২১ ) নায়ককে 'কলানিলয়' বলিয়া বর্ণিত পাওয়া যায়। সর্ব্বপ্রকার বিদ্যা ও কলা শিক্ষা দেওয়ার জন্য উপাধ্যায় থাকিত ( ৫।৭৭ )। তাৎকালিক দাক্ষিণাত্যের সমাজে চতুঃষষ্টি শিল্পকলার চর্চ্চা অনুমিত হইতে পারে। নিধুবন-শিল্প ( ৬।৮৯ ) ও রতিগৃহের ( ৬।৫২ ) কথার উল্লেখও আছে। বিলাসিনীরা শিশিরসময়ে অধরদেশ মদন ( মোম )-পট্টদ্বারা লিপ্ত রাখিত ( ৫।৫৯ )।

লেখাপড়ার চর্চ্চাবিহীন ও বর্ণমালার জ্ঞানরহিত লোককেও গৌরবে অধিক

মনে করিয়া সময়বিশেষে তাহাকে লোকেরা স্কন্ধে তুলিয়া ধরিত (২।৯১)। কাব্যালাপ যে বিচারসুখকর, অর্থগুরু, দোষরহিত ও সুলক্ষণবিশিষ্ট অলঙ্কারে শোভিত হইলে অত্যধিক সমাদৃত হয় ইহার উল্লেখ আছে (৫।২৮)। সমানাক্ষরদ্বারা রচিত হইলেও প্রজল্পিত বাক্যাবলীর অর্থবিষয়ে ভাববৈশিষ্ট্য ব্যঞ্জিত হইতে পারে—এই সত্য নিহিত পাওয়া যায় একটি গাথাতে (৫।৫০)। জ্যোতিষশাস্ত্রের চর্চ্চা সমাজে পরিলক্ষিত হইত। জ্যোতির্বিদ্‌গণ যে হোরাকর্ষণ বা গ্রহগণনার রেখাপাত করিয়া থাকে গাথাতে তাহা উল্লিখিত আছে (৫।৩৫)। অঙ্গারক (বা মঙ্গল)-বার ও ভদ্রাদোষে (বিষ্টিদোষে) দুষ্ট দিবস যাত্রা-বিষয়ে অপশকুন বলিয়া গৃহীত হইত (৩।৬১)। গ্রহণকালে শশীকে রাহুমুখে পতিত বলিয়া কল্পিত হইত (৪।১৯)। সপ্তশতীতে স্বল্পাক্ষর অনেক-তথ্যপূর্ণ আভাণক পাওয়া যায় (৩।৪০, ৪৩; ৬।১, ৪৩, ৫৪, ৫৭)।

বিবাহ-সময় নিকটবর্ত্তী হইলে, মঙ্গলগায়িকাগণ বিবাহ-মঙ্গলগীতিতে (৭।৪৩) বরের নামোল্লেখ-সহকারে গান গাহিত (৪।৪২)। বিবাহের পর চতুর্থ দিবসে চতুর্থী-মঙ্গল সম্পন্ন হইলে, বর-বধূর প্রথম বিচ্ছেদ ঘটিত (৭।৪৪)। সপ্তশতীর অনেক গাথাতে (৭।৪৫-৪৭) বরের সহিত নববধূর রহস্যময় প্রথম ব্যবহারের চিত্র অঙ্কিত আছে। অভিনববধূসংগমের ঔৎসুক্যে আসন্ন-বিবাহদিনে বরের মনে প্রথম-গৃহিণীর সুরত-কথা মনেও স্থান পায় না (৫।৭৯)। হর-পার্ব্বতীর পাণিগ্রহণের উল্লেখে হস্তে কঙ্কণ-ব্যবহারের কথা আছে (১।৬৯)। কুমারীকে তাহার হৃদয়স্থিতজনে প্রদানের প্রস্তাব পড়িয়া (৩।৯৮) মনে হয় যে, বরনির্ব্বাচন-বিষয়ে কুমারীদের নিজ মত সংগৃহীত হইত।

পতির মৃত্যুতে সতীরা প্রাচীনকালে যে সহমরণ বা অনুমরণ বরণ করিত সপ্তশতীপাঠে তাহা অবগত হওয়া যায়। কুলবধূ অনুমরণে ব্যবসিত হইলে বৈধব্যমণ্ডনে মণ্ডিত হইত (৭।৩৩)। গৃহপতির দুহিতাকে অনুমরণসময়ে মৃত পতিকে আলিঙ্গন করিতে দেখা যাইত (৫।৭)। বহুপত্নীক স্বামীর মৃত্যুতে সব পত্নীই অনুমরণের উপযোগী বেশ ধারণ করিত (৫।৪৯)।

এখন সামাজিক ও অর্থশাস্ত্রবিষয়ক কয়েকটি রীতিনীতির কথা বলা হইতেছে। গ্রামদাহ উপস্থিত হইলে যে তূর্য্যনিনাদের কথা সপ্তশতীতে পাঠ করা যায় (৬।৩৫), তাহা হইতে অনুমিত হয় যে অগ্নিনির্ব্বাণের কাজে লোকের

সাহায্য জন্যই এইরূপ নিনাদ উত্থাপিত করা হইত। তখন স্ত্রীপুরুষেরা মিলিত হইয়া হাতাহাতি করিয়া ঘটদ্বারা জলসেক করিত (৩।২৯)। একটি গাথাতে (২।৬৩) নগরদাহেরও উল্লেখ পাওয়া যায়। অর্থশাস্ত্রে উক্ত হইয়াছে যে, অগ্নিনির্ব্বাপণে কেহ সাহায্য না করিলে সে দণ্ডনীয় হইত।

সম্ভবতঃ বনভূমিতে কাহারও ঘরে সুন্দরী স্ত্রীলোক থাকিলে, পরাক্রান্ত চোর-যুবকেরা তাহার প্রতি আসক্ত হইয়া অনেক সময়ে তাহার স্বামীর অনুপস্থিতিতে তাহাকে বন্দী করিয়া লইয়া যাইত (২।১৮)। পরে বন্দীর পতি স্বপরাক্রম দেখাইয়া ধনুর্বাণাদির সহায়তায় বন্দীর উদ্ধার সাধন করিত (১।৫৪, ৫৭)। বন্দী নিজেও কখনও চোরযুবকের হস্ত হইতে আত্মরক্ষা করিয়া মনস্বিতা প্রদর্শন করিত (৬।২৭)। একটি গাথাতে (১।২৯) বধ্যপটহধ্বনির উল্লেখ হইতে এরূপ মনে করা যায় যে, রাজশাসনদ্বারা কাহারও প্রতি বধদণ্ডের ব্যবস্থা হইলে পটহ-রবসহাকারে বধ্যের দোষ উদ্‌ঘোষিত করিয়া দণ্ডপাশিকেরা বধ্যকে বধ্যভূমিতে লইয়া যাইত। অতিপ্রাচীন সামাজিক প্রকরণ-নাটক 'মৃচ্ছকটিকে' ও 'মুদ্রারাক্ষস'-নাটকে এই নিয়মের উল্লেখ আছে। পটহ-প্রঘাতদ্বারা দোষীর চরিত্র-দোষও উদ্‌ঘোষিত হইত (৭।৮৫)। শূলে বিদ্ধ করাও একটা শাস্তির প্রকার-ভেদ ছিল (৬।৬৩)।

মল্লেরা কক্ষাবন্ধ রচনা করিয়া যুদ্ধাদিতে প্রবৃত্ত হইত (৭৮৪)। একটি গাথাতে (৫।২৭) আছে যে, সেই ভটেরাই কৃতকার্য্য বলিয়া পরিজ্ঞাত হইত, যাহারা মানোন্নত, পরস্পর-সমতুল এবং যুদ্ধে প্রাপ্ত সরস ব্রণদ্বারা অলঙ্কৃত-শরীর।

প্রাচীনকালে সমাজে প্রচলিত দাস-প্রথার একটু উল্লেখ একটি গাথাতে (১।৯১) পাওয়া যায় এবং ইহাতে যে দাসেরা স্বপ্রভুর মনস্তুষ্টির জন্য সর্ব্বদা ব্যস্ত থাকে ইহারও ইঙ্গিত আছে।

রাজবিরুদ্ধ কোন কথা কাহারও পক্ষে অপরের নিকট ব্যক্ত করিতে হইলে, তাহা সশঙ্ক অবস্থায় বলিতে হইত (৪।৯৬)।

পিতার ঋণ তদীয় মৃত্যুর পরে পুত্রে সংক্রান্ত হয় (২।১৩) এইরূপ উল্লেখ আছে—ইহা যে ধর্ম্মশাস্ত্রের একটি প্রাচীন বিধান তাহা সকলেই অবগত আছেন।

ন্যাসের বা বন্ধক-দ্রব্যের ( অপর নাম 'নিক্ষেপ' ) রক্ষা যে একটা প্রকৃ শাস্ত্রীয় বিধি তাহা মনুসংহিতা-প্রভৃতি ধর্ম্মশাস্ত্রে উক্ত হইয়াছে। একটি গাথাতে ( ১।৯৬ ) যত্নসহকারে ন্যাসের রক্ষার কথা উল্লিখিত পাওয়া যায়। ন্যস্ত বস্তু ফিরিয়া না পাইবার ভয় থাকিলে, ইহা 'দুর্নিক্ষেপ' বলিয়া বর্ণিত হইত ( ২।৫৪ )।

প্রাচীনকালে অনেক সময়ে লোকেরা ধন-দৌলত গৃহভূমিতে প্রোথিত করিয়া রাখিত। তাহাই আবার কেহ খননাদিদ্বারা আবিষ্কার করিলে ইহা 'নিধি-লম্ভ' (৫।২৩) হইল বলিয়া বর্ণিত হয়। এই নিধিলাভের কথা গাথা-সপ্তশতীতে পাওয়া যায় ( ২।২৫ )। চোরের সতৃষ্ণ দৃষ্টি হইতে রক্ষা করার জন্য, নিধি-কলশ অনেক সময়ে সর্পরক্ষিত থাকিত বলিয়াও বর্ণিত হয় ( ৬।৭৬ )। ভূমি-খননকার্য্যে হঠাৎ নিধান-কলশের মুখ দৃষ্ট হইলে খননকারীর মনস্তুষ্টি স্বাভাবিকী ( ৬।৭ )। কখনও বা নিধান স্থানের চিহ্নাদি লুপ্ত হইলে নিধানকারী প্রভ্রষ্ট স্থানের অনুসন্ধান করে ( ৪।১৮ )। আবার অপর লোকে উৎখননপূর্ব্বক নিধি আত্মসাৎ করিলে পর, নিধির অধিকারী ব্যক্তি হৃদয়-দাহ ভোগ করিয়া থাকে ( ৪।৭৩ )।

সপ্তশতীপাঠে হালের সমসাময়িক ও পূর্ব্ববর্ত্তী সময়ে দাক্ষিণাত্যের লোক-সমাজে প্রচলিত ধর্ম্ম, দর্শন ও দেবদেবীর পূজাদি-সম্বন্ধে কয়েকটি তথ্য সংগৃহীত হইতে পারে। সর্ব্বপ্রথম আমরা একটি অতীব মূল্যবান্ সন্ধান পাই শ্রীকৃষ্ণ-সম্বন্ধে। এত প্রাচীন যুগের এই কোষগ্রন্থে আমরা যে কেবল রাধিকার নামই প্রাপ্ত হই তাহা নহে, তিনি যে শ্রীকৃষ্ণের সর্ব্বোত্তম প্রেয়সী ছিলেন ইহাও একটি গাথাতে ( ১।৮৯ ) স্পষ্টভাবে সূচিত হইয়াছে। কৃষ্ণ-প্রেমলাভ-বিষয়ে তাঁহার সৌভাগ্য অন্যান্য বল্লবী বা গোপীগণের অপেক্ষায় অধিক ছিল। অপর একটি গাথায় ( ২।১৪ ) আমরা শ্রীকৃষ্ণকে গোপীগণসহ নর্ত্তনক্রিয়াতে রত দেখিতে পাই এবং সেই প্রসঙ্গে একটি নিপুণা গোপী নৃত্য-সময়ে স্বসদৃশী অন্যান্য গোপিকাদিগের কপোলদেশে প্রতিবিম্বিত কৃষ্ণমূর্ত্তিকে চুম্বন করিতেছে। অন্য একটি গাথাতে ( ২।১২ ) দেখা যায় যে, বাৎসল্য-ভাবের সম্পূর্ণ অধিকারিণী যশোদাদেবী দামোদরকে চিরকালই বালকরূপে দেখিতেছেন বলিয়া প্রকাশ করিলে পর, ব্রজবধূরা ( ২।১২ ) শ্রীকৃষ্ণের

মুখপানে তাকাইয়া গোপনে হাসিলেন। গোপীপ্রেমের প্রকৃষ্ট পাত্র শ্রীকৃষ্ণকে সৌভাগ্যগর্ব্বিত লক্ষ্য করিয়া, গোষ্ঠের কোন গুণগর্ব্বিতা গোপী আত্মসদৃশী বল্লভার দুর্লভত্বসম্বন্ধে ভাব ব্যক্ত করিতেছেন ( ৫।৪৭ )। আবার মধুমথন কৃষ্ণের বয়স বাড়িতেছে এবং তাঁহার বিবাহসময় নিকটবর্ত্তী হইতেছে—এমত অবস্থায় কৃষ্ণপ্রেমোন্মাদিনী তরুণ গোপীরা ( ৭।৫৫ ) যশোদার সহিত তাঁহাদের সামাজিক সম্বন্ধ গোপন করিতেছেন, কারণ, তাহা না করিলে, তাঁহাদের পক্ষে কৃষ্ণকামনা না-ও ঘটিয়া উঠিতে পারে। একটি গাথাতে ( ২।১৭ ) মধুমথনের দেহবর্ণ বনাগ্নির মসীদ্বারা মলিনিত বিন্ধ্যপর্ব্বতের বর্ণসাদৃশ্য ধারণ করে এইরূপ বর্ণিত আছে। শ্রীকৃষ্ণ ও ব্রজগোপীদের এত সুপরিচিত বিহার-নদী যমুনার নাম কেবল একটিবার মাত্র একটি গাথাতে ( ৭।৬৯ ) উল্লিখিত পাওয়া যায়। সে যাহা হউক, শ্রীকৃষ্ণ ও গোপীগণের প্রেম-সম্বন্ধে যে সূক্তিগুলি আমরা গাথা-সপ্তশতীতে পাইয়াছি, ভারতীয় ধর্ম্মনিচয়ের ইতিহাস-রচয়িতাদিগের নিকট সেগুলি সমাদর প্রাপ্ত হইবে সন্দেহ নাই।

সপ্তশতীর পঞ্চম শতকের তিনটি গাথাতে আমরা বামনরূপী বিষ্ণুর উল্লেখ ও বর্ণনা দেখিতে পাই। কৌশলে দৈত্যরাজ বলির বাঙ্‌নিয়মন করিয়া বামনরূপী হরি যে দেবসংঘের আনন্দ বিধান করিয়াছিলেন তাহা সপ্তশতীর এক গাথাতে ( ৫।৬ ) উক্ত হইয়াছে। দ্বিতীয় একটি গাথাতে ( ৫।১ ) ত্রিবিক্রম বিষ্ণুর তৃতীয় চরণের নামস্কার বিজ্ঞাপিত হইয়াছে। মধুমথনের ( বিষ্ণুর ) বামনাকৃতিতে বলিবন্ধের কথা পুনরায় তৃতীয় এক গাথাতে ( ৫।২৫ ) দ্যোতিত হইয়াছে। আবার দ্বিতীয় শতকের একটি গাথাতে ( ২।৫১ ) লক্ষ্মী ও কৌস্তুভশোভী দেবের ( নারায়ণের ) প্রতি নমস্কার বিহিত আছে।

হাল নরপাল যে নিজে শৈব ছিলেন তাহা তদীয় গাথাসংগ্রহের আদ্য ( ১।১ ) ও অন্ত্য ( ৭।১০৪ ) শ্লোকে হর-গৌরীর বর্ণনা হইতে অনুমিত হইতে পারে। উভয়ের পশুপতি হরের সন্ধ্যাজলাঞ্জলিতে গৌরীর মুখকমলের প্রতিবিম্বের কথা কবি কৌশলে কীর্ত্তন করিয়াছেন। পশুপতি-সম্বন্ধে যে পার্ব্বতী স্বাধীনভর্তৃকা ছিলেন, সেই ভাবটি পার্ব্বতীর পাণিগ্রহণের উল্লেখ-সহকারে কবি অপর এক গাথাতে ( ১।৬৯ ) বর্ণনা করিয়াছেন। অন্য এক গাথাতে ( ৫।৪৮ ) প্রমথাধিপ হরকে গৌরীর প্রসাদনার্থ কোষরূপ শপথ আচরণ করিতে

দেখা যায়। পরবর্ত্তী অলঙ্কারশাস্ত্রে নিষেধ থাকিলেও, সপ্তশতীতে আমরা রুদ্র-পার্ব্বতীর রতির বর্ণনা দেখিতে পাই (৫।৫৫)—রতিকেলির সময়ে রুদ্রদ্বারা পার্ব্বতীর বসন অপসারিত হইলে পর, পার্ব্বতী লজ্জাতে রুদ্রের দুইটি নয়ন নিজ করকিসলয়দ্বারা রুদ্ধ করিলেন এবং তাঁহার ললাটস্থিত তৃতীয় নয়নটি পরিচুম্বন করিতে লাগিলেন।

কতকটা আশ্চর্য্যের বিষয় এই যে, এই সুপ্রাচীন কোষগ্রন্থে আমরা কেবল দুই একবার মাত্র রামায়ণীয় কথার উল্লেখ পাই। সৌমিত্রি বা লক্ষ্মণের মত ভাই পাওয়া জগতে কাহারও বড় একটা ঘটিয়া উঠে না। সমাজে দেবর-দিগকে সুচরিত্র শিক্ষা দিতে হইলে, প্রত্যেক গৃহপতি বা গৃহস্থের ঘরে যাঁহারা সীতার ন্যায় সাধ্বী কুলবধূ আছেন, তাঁহারা 'রামানুজ-সৌমিত্রির' চরিত-কথার উদাহরণ প্রদর্শন করিতে পারেন (১।৩৫)। প্রাচীনকালে গৃহস্থের গৃহকুড্যে রাম-লক্ষ্মণাদির চরিতাবলী লিখিত বা চিত্রিত থাকিত, সেই গাথাটিতে ইহারও পরিচয় পাওয়া যায়। অপর এক গাথাতে (৪।১১) লঙ্কানিবাসী রাক্ষসগণের উল্লেখ মাত্র আছে।

ভীমসেন যে 'মাধবের' বা কৃষ্ণের সহায়তায় কুরুনাথ দুর্য্যোধনকে পদাঘাত করিয়াছিলেন সেই কথার উল্লেখ পাওয়া গিয়াছে (৫।৪৩)। ইহাই মহাভারতীয় কথার একমাত্র উদাহরণ এই গাথা-সপ্তশতীতে।

হালের সময়ে গ্রামে দেবকুল বা মন্দির থাকা দৃষ্ট হয় (২।৯০) এবং তৎপূর্ব্ববর্ত্তী সময়ে ইহার বিদ্যমানতা অনুমিত হয় (১।৬৪)। সমাজে তখন বহু দেবতার অর্চ্চনাদি চলিত। একজন অপরজনকে জিজ্ঞাসা করিতেছেন (২।৭৩) 'ওগো তুমি দেবগণের মধ্যে কোন্ দেব'? দেবতাদিগের উদ্দেশ্যে লোকেরা জয়কার বা জয়স্তুতির উচ্চারণ করিত (৪।৩২)।

অতিপ্রাচীনকাল হইতেই ভারতে সূর্য্য এক প্রধান দেবতা বলিয়া স্বীকৃত। তাই গাথাগুলিতেও কখনও সূর্য্যস্তুতি (৪।৩২; ৭।৫৩) ও সূর্য্যের আলোক (২।৩০)—প্রভৃতির বর্ণনা পাওয়া অসম্ভব হইতে পারে না। সূর্য্যবিম্বে চন্দ্রবিম্ব প্রতিফলিত হয় এমন উল্লেখও আছে (২।৫১)। চন্দ্রের নানারূপ বর্ণনাও এই গ্রন্থে পাওয়া যায়। চন্দ্রকর যে বিরহী ও বিরহিণীর পক্ষে উষ্ণ বলিয়া প্রতীয়মান হয় এইরূপ বর্ণনা ভারতীয় সাহিত্যে দুর্লভ নহে (১।১৬)।

রমণীর মুখের সহিত চন্দ্রের সাদৃশ্য-বর্ণনা· কবিদিগের মধ্যে একরূপ সাধারণ কার্য্য (৩।১৩)। পূর্ণিমাচন্দ্রের শোভা অতি-প্রভাত-সময়ে ততটা শোভন নহে, এইরূপ ভাব উল্লিখিত আছে (১।৬৮)। রাহুমুখে পতিত চন্দ্রের কথাও আছে (৪।১৯)। যে গাথা-সংগ্রহে বর্ণিত বস্তুই হইল প্রধানতঃ শৃঙ্গার রস ও ইহার প্রকারভেদ—তাহাতে মধ্যে মধ্যে যে মন্মথ বা মদনদেবের বাণাবলীর প্রতি নমস্কারবিধান ও সেগুলির নানা ভঙ্গিতে বর্ণনা পাওয়া যাইবে ইহাতে সন্দেহ নাই (৪।২৫-২৭)। মদনের চরণার্চ্চনে অনেক ভাবেই অনেক রমণী ব্যাপৃত হয় (৫।৪১)। কি প্রকার রমণী-সম্বন্ধে কামদেব সজ্জায়ুধ থাকেন ইহার বর্ণনাও পাওয়া যায় (৭।১৪)। 'আর্য্যাগৃহ' শব্দের (২ ৭২) ব্যবহার-দর্শনে মনে হয় ইহা চণ্ডিকার আয়তন প্রাচীন সাহিত্যে নগর-দেবতা বা নগরগৃহ-দেবতার উল্লেখ পাওয়া যায়। লোকেরা কোন কারণে নগর পরিত্যাগ করিয়া অন্যত্র চলিয়া গেলে পর, নগরগৃহ-দেবতা (২।৯৪) তদীয় গন্ধশূন্য শুষ্ক মালা ধারণ করিয়া মন্দিরে অবস্থিত থাকেন—এরূপ বর্ণনা আছে।

সপ্তশতীতে আমরা একবার মাত্র অগ্নি-বরুণের মিলিত উল্লেখ পাই (৩।১১)। কিন্তু, যজ্ঞবাটে হুতবহের (অগ্নির) জ্বলনের উল্লেখ করিয়া হাল কবি স্বয়ং একটি গাথা রচনা করিয়াছেন (৩।২৭)। তৎসময়ে সমাজ অনেকটা বৌদ্ধ-প্রভাবমুক্ত হইয়া যজ্ঞের পুনঃপ্রবর্ত্তনে ব্যাপৃত হইয়াছিল। সাতবাহনকুলের অন্যান্য নরপতিরাও যে নানাপ্রকার যজ্ঞসম্পাদনে প্রবৃত্ত থাকিতেন সে-কথা আমরা নানাঘাটের প্রসিদ্ধ দক্ষিণাপথপতি-মহিষী নাগনিকার প্রস্তরলিপিতে পাইয়া থাকি (Lüders Inscription No. 1112)। হালের সমসময়ে বা তৎপূর্ব্বেই দক্ষিণাপথের পশ্চিমাংশে যে বৌদ্ধপ্রভাব প্রায় তিরোহিত হইয়া আসিতেছিল তাহার আভাস যেন পাওয়া যায়, কারণ, এই গ্রন্থে কেবলমাত্র একটি গাথাতে (৪।৮) আমরা ভিক্ষুসঙ্ঘকর্ত্তৃক বুদ্ধের চরণবন্দনার উল্লেখ পাই। প্রাচীন এক টীকাকারের মতে এই গাথাটিতে বৌদ্ধদিগের প্রতি অবজ্ঞা সূচিত হইয়াছে—বলা হইয়াছে।

কাপালিকীরা যে স্বগাত্রে শ্মশানভূতির অনুলেপন করিত তাহা একটি গাথা (৫।৮) হইতে পরিজ্ঞাত হয়। অনেক গাথা হইতে তৎকালে ধর্ম্মকার্য্যে লোকের প্রবৃত্তি ও পুণ্য-বলে সৌভাগ্যলাভের ভাব অনুমিত হইতে পারে (২।৬৭, ৭৪-৭৫, ৩।৫১)।

মানব-জীবনের অশাশ্বতা ( অনিত্যতা )-সম্বন্ধে হালকবি স্বয়ং একটি গাথাতে (৩।৪৭) আভাস দিয়াছেন। বিধি-বিধানবাদী ভারতীয়গণের পক্ষে এরূপ বর্ণনা অপ্রত্যাশিত নহে যে, বিধির খেলা অতর্কিত—মানুষ ভাবে একপ্রকার. বিধি ঘটান অন্য প্রকার ( ৩।৭, ৭।৫৬ )। বিধি পরাঙ্‌মুখ হইলে ঘটিত কার্য্যও বিঘটিত বা নষ্ট হইয়া পড়িতে পারে এইরূপ ভারতীয় বিশ্বাসের উল্লেখও আছে ( ৩।৪৫ )। পুরুষকারে যাহাদের বিশ্বাস আছে, তাহারাই বলিতে পারে যে, কার্য্যের অনারম্ভে অর্থাৎ করণীয় কার্য্যের আরম্ভ না করা হইলে, লক্ষ্মীলাভ অসম্ভব হয় ( ১।৪২ )। দৈবের প্রভাবে অনভিলষিত অবস্থা মানুষের ঘটিতে পারে ( ২।৭২ )। তদানীন্তন লোকের হৃদয়ে প্রচ্ছন্ন পাপের আশঙ্কা সর্ব্বদা বিরাজমান থাকিত ( ২।৮৩ )। কার্য্যফল দৈবায়ত্ত বলিয়া তাহারা বিশ্বাস করিত ( ৩।১৯ )। পরলোকে ( ৭।৮ ) ও জন্মান্তরে ( ৫।৪১ ) তাহারা বিশ্বাসযুক্ত ছিল। তাহাদের আরও বিশ্বাস ছিল যে, পুণ্যের ফলে সৌভাগ্য লাভ হয় ( ১।৯৯, ৬।৭৫ ) ও প্রিয়জনের প্রাপ্তি ঘটে ( ২।৭৪ ); এবং অপুণ্যের শক্তিতে মানুষের দুঃখ হইয়া থাকে ( ৪।৮৪ )। স্ত্রীবধের জন্য মানুষের অযশঃ আপতিত হয় ( ২।৭৮ )।

অতি প্রাচীন কাল হইতেই ভারতবর্ষে পথিকদিগের তৃষ্ণানিবারণার্থ 'জলসত্র'-নির্ম্মাণ পুণ্যকর্ম্ম বলিয়া পরিগণিত হইত। পথিকদিগকে 'প্রপা' বা জলবিতরণ স্থান হইতে জল দেওয়ার জন্য অনেক সময়ে স্ত্রীলোকও নিযুক্ত থাকিত, ইহা প্রপাপালিকার উল্লেখ ( ২।৬১ ) হইতে প্রতীয়মান হয়। মহাভারতে ও প্রাচীন গুহালিপিতেও ( নাসিকের ১০ নং গুহালিপি, Epi. Ind. Vol. VIII P. 78 ff. দ্রষ্টব্য ) প্রপাস্থাপনরীতির পরিচয় প্রাপ্ত হওয়া যায়।

এই অবতরণিকা পাঠ করিয়া যদি দেশের শিক্ষিত ছাত্র-ছাত্রীরা ভারতের অতিপ্রাচীন সামাজিক প্রথাদি-বিষয়ে অনুসন্ধিৎসু হইয়া ঐতিহাসিক প্রণালী অবলম্বনপূর্ব্বক গবেষণাকার্য্যে প্রবৃত্ত হয়, তাহা হইলেই আমি গাথা-সপ্তশতীর এই বাঙ্গালা সংস্করণ-রচনার শ্রম সফল মনে করিব। ইতি

শ্রীরাধাগোবিন্দ বসাক

# গাথা সপ্তশতী

## ( প্রথম শতক )

পস্থবইণো রোসারুণ-পডিমা-সংকন্ত-গোরি-মুহঅন্দং।
গহিঅগ্ঘ-পঙ্কঅং বিঅ সংঝা-সলিলঞ্জলিং ণমহ ॥১॥ হালস্‌স।

[ পশুপতেঃ রোষারুণ-প্রতিমা-সংক্রান্ত-গৌরী-মুখ-চন্দ্রম্‌।
গৃহীতার্ঘ-পঙ্কজং ইব সন্ধ্যা-সলিলাঞ্জলিং নমত ॥ ] ( হালস্য )

১। পশুপতির ( প্রাতঃ ) সন্ধ্যার সলিলাঞ্জলিকে নমস্কার কর—যাহাতে গৌরীর রোষরক্ত মুখচন্দ্রের প্রতিবিম্ব সংক্রান্ত হইয়াছে, এবং ( সেই জন্য ) যাহাতে অর্ঘপদ্ম গৃহীত হইয়াছে বলিয়া যেন প্রতীয়মান হইতেছে।

[ 'কাহার ধ্যানে মগ্ন হইয়া পতি অঞ্জলি প্রদান করিতেছেন'—এই চিন্তায় গৌরীর প্রণয়কোপ ইহাতে প্রকটিত হইতেছে। ]

অমিঅং পাউঅ-কব্বং পঢিউং সোউং অ জে ণ আণন্তি।
কামস্‌স তত্ত-তন্তিং কুণন্তি তে কহঁ ণ লজ্জন্তি ॥২॥

অমৃতং প্রাকৃত-কাব্যং পঠিতুং শ্রোতুং চ যে ন জানন্তি।
কামস্য তত্ত্ব-চিন্তাং কুর্ব্বন্তি তে কথং ন লজ্জন্তে ॥ ]

২। অমৃত-সদৃশ প্রাকৃতকাব্য যাহারা পাঠ করিতে, অথবা ( অন্যের পঠনসময়ে ) শ্রবণ করিতে জানে না—কামশাস্ত্রের তত্ত্বচিন্তা করিতে প্রবৃত্ত হইয়া তাহারা কেন লজ্জিত বোধ করে না ?

[ শৃঙ্গাররসের তত্ত্বাবগমের জন্যই এই গাথাকোষের নির্ম্মাণ—ইহাই এখানে সূচিত হইতেছে। ]

সত্ত সআইং কই-বচ্ছলেণ কোডীঅ মজ্ঝআরম্মি।
হালেণ বিরইআইং সালংকারাণঁ গাহাণং ॥৩॥ হালস্‌স।

[ সপ্ত শতানি কবিবৎসলেন কোট্যাঃ মধ্যে।
হালেন বিরচিতানি সালঙ্কারাণাং গাথানাম্‌ ॥ ]

৩। অলঙ্কার-বিভূষিত গাথাসমূহের কোটির মধ্যে কেবল সাত শত গাথা কবিবৎসল হালকর্ত্তৃক সংগৃহীত বা সঙ্কলিত হইয়াছে।

[ হালের গাথাগুলি সারসংগ্রহরূপে গৃহীত হওয়ার যোগ্য। ]

উঅ ণিচ্চল-ণিপ্পন্দা ভিসিণী-পত্তম্মি রেহই বলাআ।
ণিম্মল-মরগঅ-ভাঅণ-পরিট্‌ঠিআ সংখ-সুত্তি বব ॥৪॥ বোদিসস্‌স।

[ পশ্য নিশ্চল-নিস্পন্দা বিসিনী-পত্রে রাজতে বলাকা।
নির্ম্মল-মরকত-ভাজন-পরিস্থিতা শঙ্খ-শুক্তিঃ ইব ॥ ] ( ব্যপদিশস্য ? )

৪। দেখ, পদ্মপত্রের উপর বলাকা নিশ্চল ও নিস্পন্দভাবে অবস্থিত হইয়া শোভা পাইতেছে, যেন নির্ম্মল মরকতভাজনের উপর শঙ্খশুক্তি অবস্থিত রহিয়াছে।

[ সংকেতস্থান পদ্মপুলিনে নায়কের অনাগমন লক্ষ্য করিয়া নায়িকার উক্তি। ]

তাবচ্চিঅ রই-সমএ মহিলাণং বিব্‌ভমা বিরাঅন্তি।
জাব ণ কুবলঅ-দল-সেচ্ছআইঁ মউলেন্তি ণঅণাইং ॥৫॥ কুম্লোহস্‌স।

[ তাবৎ এব রতি-সময়ে মহিলানাং বিভ্রমাঃ বিরাজন্তে।
যাবৎ ন কুবলয়-দল-সচ্ছায়ানি মুকুলীভবন্তি নয়নানি ॥ ]

৫। রতিসময়ে মহিলাদিগের ততক্ষণই বিভ্রম শোভা পায়, যতক্ষণ কুবলয়-দল-সদৃশ তাহাদের নয়ন মুকুলিত না হয়।

[ সখী নায়িকাকে রমণাবসানে সম্পাদনযোগ্য নেত্রমুকুলিতকরণাদি শিক্ষা দিতেছে। ]

[1]গোহলিঅমপ্পণো কিং ণ মগ্‌গসে মগ্‌গসে কুরবঅস্‌স।
এঅং তুহ সুহগ হসই বলিআণণ-পঙ্কঅং জাআ ॥৬॥ মঅরন্দসেণস্‌স।

[ দোহদং আত্মনঃ কি ন মৃগয়সে মৃগয়সে কুরবকস্য।
এবং তব সুভগ হসতি বলিতানন-পঙ্কজং জায়া ॥ ] ( মকরন্দসেনস্য )

৬। হে সুভগ, তুমি তোমার কুরবকবৃক্ষের জন্য ( তদীয় আলিঙ্গনরূপ ) দোহদ প্রার্থনা করিতেছ—তোমার নিজের জন্য নহে। এই কারণে, তোমার জায়া তাহার মুখপদ্ম বাঁকাইয়া হাসিতেছে।

[ সখী নায়ককে নায়িকার প্রতি সদয় হইতে উপদেশ করিতেছে। ]

তাবিজ্জন্তি অসোএহিঁ লডহ-বণিআওঁ দইঅ-বিরহম্মি।
কিং সহই কোবি কস্‌স বি পাঅ-পহারং পহুপ্পন্তো ॥৭॥ পবারা(য়?) অস্‌স।

[ তাপ্যন্তে অশোকৈঃ বিদগ্ধ-বনিতাঃ দয়িত-বিরহে।
কিং সহতে কঃ অপি কস্য অপি পাদ প্রহারং-প্রভবন্ ॥ ] ( প্রবারকস্য ? )

৭। প্রিয়জনবিরহসময়ে বিদগ্ধ বনিতারাও অশোকবৃক্ষদ্বারা তাপিত হয়,—( বাস্তবিক ) প্রভাবশালী হইলে কেহ কি ( অন্য ) কাহারও পাদপ্রহার সহ্য করিতে পারে ?

[ বসন্তসময়ে অশোকপুষ্পের প্রস্ফুটনে নায়িকার সখী নায়কের প্রবাসগমন কৌশলে নিবারণ করিতেছে। ]

অত্তা তহ রমণিজ্জং অম্‌হং গামস্‌স মণ্ডণীহূঅং।
লুঅ-তিল-বাডি-সরিচ্ছং সিসিরেণ কঅং ভিসিণি-সণ্ডং ॥৮॥ কুমারিলস্‌স।

শ্বশ্রু তথা রমণীয়ং অস্মাকং গ্রামস্য মণ্ডনীভূতম্।
লূন-তিল-বাটী-সদৃশং শিশিরেণ কৃতং বিসিনী-ষণ্ডম্ ॥ ] ( কুমারিলস্য )

১। দোহলিঅ° পাঠান্তর।

৮। হে শ্বশ্রু; শিশির (ঋতু) আমাদের গ্রামের শোভাস্বরূপ সেই রমণীয় পদ্মষণ্ডটিকে লূন বা ছিন্ন তিলক্ষেত্রের সদৃশ করিয়া ফেলিয়াছে।

[ সংকেতস্থান তিলক্ষেত্রে জার যেন উপস্থিত না হয়—এই মর্ম্মে তদীয় প্রিয়ার ব্যাজসহকারে উক্তি। ]

কিং রুঅসি ওণঅ-মুহী ধবলাঅন্তেসু সালি-ছেত্তেসু।
হরিআল-মণ্ডিঅ-মুহী ণডি ব্ব সণ-বাডিআ জাআ ॥৯॥ মহিন্দস্স।

[ কিং রোদিষি অবনত-মুখী ধবলায়মানেষু শালিক্ষেত্রেষু।
হরিতাল-মণ্ডিত-মুখী নটী ইব শণ-বাটিকা জাতা ॥ ] ( মহেন্দ্রস্য )

৯। (পক্ক) শালিক্ষেত্রগুলি ধবলিত লক্ষিত হওয়ায়, তুমি অবনতমুখী হইয়া রোদন করিতেছ কেন? (পীতপুষ্পমণ্ডিত) শণবাটিকা হরিতালদ্বারা মণ্ডিতবদনা নটীর ন্যায় লক্ষিত হইতেছে।

[ এক সংকেতস্থানের ভঙ্গ ঘটিলেও অন্য সংকেতস্থান বিদ্যমান আছে—এই উদ্দেশ্য করিয়া সখী নায়িকাকে সান্ত্বনা দিতেছে। ]

সহি-ঈরিসিব্বিঅ গঈ মা রুব্বসু তংস-বলিঅ-মুহ-অন্দং।
এআণঁ বাল-বালুঙ্কি-তন্তু-কুডিলাণঁ পেম্মাণং ॥১০॥ অলঅস্স।

[ সখি ঈদৃশী এব গতিঃ মা রোদীঃ তির্য্যগ্-বলিত-মুখ-চন্দ্রম্।
এতেষাং বাল-কর্কটী-তন্তু-কুটিলানাং প্রেম্ণাম্ ॥ ] ( অলকস্য ? )

১০। হে সখি, শিশু কর্কটিকার তন্তুর ন্যায় কুটিল (ও ভঙ্গশীল) প্রেমের গতি এই প্রকারই হইয়া থাকে,—তোমার মুখচন্দ্র তির্য্যক্ বলিত করিয়া রোদন করিওনা।

[ কলহান্তরিতা কান্তাকে সখী কান্তের অনুবর্ত্তনে প্রেরিত করিতেছে। ]

পাঅ-পডিঅস্স পইণো পুট্‌ঠিং পুত্তে সমারুহন্তম্মি।
দঢ়-মন্নু-[1]দুন্নিআএ বি হাসো ঘরেণীএ ণেক্কন্তো ॥১১॥ দুগ্‌গসামিণো।

[ পাদ-পতিতস্য পত্যুঃ পৃষ্ঠং পুত্রে সমারুহতি।
দৃঢ়-মন্যু-দূনায়াঃ অপি হাসঃ গৃহিণ্যাঃ নিষ্ক্রান্তঃ ॥ ] ( দুর্গস্বামিনঃ )

১১। পাদপতিত পতির পৃষ্ঠে পুত্রকে আরোহণ করিতে দেখিয়া. কোপবশতঃ অত্যন্ত দুঃখিতা গৃহিণীরও হাসি নিষ্ক্রান্ত হইল।

[ কোন এক কৃতকলহ স্বামি-স্ত্রীযুগলের রাত্রিঘটনাবিষয়ে এক সপত্নী অন্য সপত্নীকে বলিতেছে। ]

সচ্চং জাণই দট্‌ঠুং সরিসম্মি জণম্মি জুজ্জই রাও।
মরউ ণ তুমং ভণিস্সং মরণং বি সলাহণিজ্জং সে ॥১২॥ দুগ্‌গসামিণো।

[ সত্যং জানাতি দ্রষ্টুং সদৃশে জনে যুজ্যতে রাগঃ।
ম্রিয়তাং ন ত্বাং ভণিষ্যামি মরণং অপি শ্লাঘনীয়ং তস্যাঃ ॥ ] ( দুর্গস্বামিনঃ )

১২। ( আমাদের সখী ) সত্যই দেখিতে জানে যে, সদৃশ জনেই অনুরাগ উপযুক্ত হয় ( খাটে )। সে ( মরে ) মরুক। আমি তোমাকে ( তাহার জীবনার্থ ) কিছু বলিব না, মরণই তাহার শ্লাঘনীয়।

[ প্রশংসামুখে দূতী নায়িকানুরক্ত নায়ককে তিরস্কার করিতেছে। ]

ঘরিণীএ মহাণস-কম্ম-লগ্‌গ-মসি-মলিইএণ হত্থেণ।
ছিত্তং মুহং হসিজ্জই চন্দাবত্থং গঅং পইণা ॥১৩॥ হালস্‌স।

[ গৃহিণ্যাঃ মহানস-কর্ম্ম-লগ্ন-মষী-মলিনিতেন হস্তেন।
স্পৃষ্টং মুখং হস্যতে চন্দ্রাবস্থং গতং পত্যা ॥ ] ( হালস্য )

১৩। গৃহিণীর মহানসের ( রন্ধনশালার ) কর্ম্মে লগ্ন কালিমা দ্বারা মলিনিত হস্তসংযোগে স্পৃষ্ট মুখখানিকে চন্দ্রের দশা প্রাপ্ত হইতে দেখিয়া পতি হাসিতেছে।

---

১। 'দুম্মিআই' পাঠটি সঙ্গততর বোধ হয়।

[ এক সখী অপর সখীকে মালিন্যশঙ্কায় গৃহকর্ম্মপরিত্যাগে উন্মুখ দেখিয়া তাহা করিতে নিষেধ করিতেছে। ]

রন্ধণ-কম্ম-ণিউণিএ মা জূরসু রও-পাডল-সুঅন্ধং।
মুহ-মারুঅং পিঅন্তো ধূমাই সিহী ণ পজ্জলই ॥১৪॥ ভীমসামিণো।

[ রন্ধন-কর্ম্ম-নিপুণিকে মা খিদ্যস্ব রক্ত-পাটল-সুগন্ধম্।
মুখ-মারুতং পিবন্ ধূমায়তে শিখী ন প্রজ্বলতি ॥ ] ( ভীমস্বামিনঃ )

১৪। হে রন্ধনকর্ম্ম নিপুণিকে! খিন্ন হইও না,— রক্ত পাটলপুষ্পের ন্যায় সুগন্ধ তোমার মুখ-মারুত পান করিবার উদ্দেশ্যে অগ্নি কেবল ধূমায়মান অবস্থায়ই থাকিতেছে, ( ইহা ) প্রজ্বলিত হইতেছে না।

[ নিজের অভিলাষ ব্যক্ত করিয়া কোনও জার অলক্ষিত অবস্থায় দণ্ডায়মান থাকিয়া প্রিয়ার ফুৎকারে অপ্রজ্বলিত অগ্নির বর্ণনা করিতেছে। ]

কিং কিং দে পডিহাসই সহীহিঁ ইঅ পুচ্ছিআএঁ মুদ্ধাএ।
পঢমুগ্গঅ-দোহলীঁএ ণবরং দইঅং গআ দিট্ঠী ॥১৫॥ গঅসীহস্‌স।

[ কিং কিং তে প্রতিভাসতে সখীভিঃ ইতি পৃষ্টায়াঃ মুগ্ধায়াঃ।
প্রথমোদ্গত-দোহদিন্যাঃ কেবলং দয়িতং গতা দৃষ্টিঃ ॥ ] ( গজসিংহস্য )

১৫। 'কোন কোন বস্তু তোমার ( আস্বাদনে রুচিকর বলিয়া ) প্রতিভাসিত হয়?'—সখীগণদ্বারা মুগ্ধা রমণীটি এইরূপ জিজ্ঞাসিতা হইলে পর, প্রথমবার উদ্গত গর্ভাভিলাষধারিণী সে কেবল দয়িতের প্রতি দৃষ্টিপাত করিতে থাকে।

[ স্বামীর প্রতি দৃষ্টিক্ষেপই তাহার প্রথম দোহদ—ইহাই সূচনা করিয়া নবগর্ভধারিণী সখীর প্রশ্নের উত্তর দিতেছে। ]

অমঅমঅ গঅণ-সেহর রঅণী-মুহ-তিলঅ চন্দ দে ছিবসু।
ছিত্তো জেহিঁ পিঅঅমো মমং পি তেহিং বিঅ করেহিং ॥১৬॥ হালস্‌স।

[ অমৃতময় গগন-শেখর রজনী-মুখ-তিলক চন্দ্র হে স্পৃশ।
স্পৃষ্টঃ যৈঃ প্রিয়তমঃ মাং অপি তৈঃ এব করৈঃ ॥ ] (হালস্ত)

১৬। হে চন্দ্র, তুমি অমৃতময়, তুমি গগনের শেখর, ও তুমি রজনী (নায়িকার) মুখতিলকস্বরূপ,—তুমি যে (শীতল) করসমূহদ্বারা আমার প্রিয়তমকে স্পর্শ করিয়াছ, আমাকেও সেই (অমুষ্ণ) করসমূহদ্বারাই স্পর্শ কর।

[ প্রোষিতভর্তৃকা চন্দ্রকিরণতাপ সহ্য করিতে না পারিয়া সখীজনকে কান্তসমাগম ঘটাইতে ইঙ্গিত করিয়াই যেন চন্দ্রের এইরূপ বর্ণনা করিতেছে। ]

এহিই সো বি পউথো অহং অ কুপ্পেজ্জ সো বি অণুণেজ্জ।
ইঅ কস্‌স বি ফলই মণোরহাণঁ মালা পিঅঅম্মি ॥১৭॥ সিরিধম্মঅস্‌স।

[ এষ্যতি সঃ অপি প্রোষিতঃ অহং চ কুপিষ্যামি সঃ অপি অনুনেষ্যতি।
ইতি কস্ত অপি ফলতি মনোরথানাং মালা প্রিয়তমে ॥ ] (শ্রীধর্ম্মকস্ত ?)

১৭। প্রবাসে বাসকারী সে-ও (পতিও) ফিরিয়া আসিবে, আমিও কোপ প্রদর্শন করিব এবং সে (আমাকে) অনুনয় করিবে,—প্রিয়তমবিষয়ে এইপ্রকার মনোরথসমূহের মালা কোন (ভাগ্যবতী) জনেরই ফলিত হয়।

[ মানশিক্ষাদাত্রী সখীর প্রতি প্রোষিতপতিকা নায়িকার উৎকণ্ঠাবচন। ]

দুগ্‌গঅ-কুটুম্বঅট্ঠী কহং ণু মএ ধোইএণ সোঢব্বা।
দসিওসরন্ত-সলিলেণ উঅহ রুণ্ণং ব পডএণ ॥ ১৮ ॥ সিরিধম্মঅস্‌স।

[ দুর্গত-কুটুম্বাকৃষ্টিঃ কথং নু ময়া ধৌতেন সোঢ়ব্যা।
দশাপসরৎ-সলিলেন পশ্যত রুদিতং ইব পটকেন ॥ ] (শ্রীধর্ম্মকস্ত ?)

১৮। 'আমি ধৌত হইলে কেমন করিয়া দুর্গত কুটুম্বগণদ্বারা কৃত আকর্ষণ (টানাটানি) সহ্য করিব' এই বলিয়া যেন বস্ত্রখণ্ডখানি দশা (প্রান্তভাগ) হইতে বিগলিত জলচ্ছলে রোদন করিতেছে।

[ বহু গ্রামপ্রধানের আকর্ষণজন্য উদ্বেগ সহ্য করিয়া কোনও বেশ্যা কুট্টনী-সমীপে নিজের অবস্থা বর্ণনা করিতেছে। ]

কোসম্ব-কিসলঅ-বণ্ণঅ তণ্ণঅ উণ্ণামিএহিঁ কণ্ণেহিং।
হিঅঅ-টি্ঠঅং ঘরং বচ্চমাণ ধবলত্তণং পাব ॥ ১৯ ॥ গজস্স।

[ কোশাম্র-কিসলয়-বর্ণক তর্ণক উন্নামিতাভ্যাং কর্ণাভ্যাম্।
হৃদয়-স্থিতং গৃহং ব্রজন্ ধবলত্বং প্রাপ্নুহি ॥ ] ( গজস্য )

১৯। হে উন্নমিত-কর্ণ বৎস, কোশ হইতে বিনির্গত ( রক্তমসৃণ ) আম্র-কিসলয়ের বর্ণ তুমি ধারণ করিতেছ,—তুমি তোমার হৃদয়াবস্থিত গৃহে প্রবেশ করিয়া ধবলত্ব ( ষণ্ডত্ব ) প্রাপ্ত হও।

[ বৃদ্ধা রমণীর প্রতি কামাসক্ত স্বল্পবয়স্ককে লক্ষ্য করিয়া অন্য রমণীর উক্তি। অথবা, নায়িকাগৃহগামী বৎসের প্রতি নায়কের নায়িকাবিষয়ক নিজ অনুরাগসম্বন্ধে উক্তি। ]

অলিঅ-প্রসুত্তঅ-বিণিমীলিঅচ্ছ দে[১] সুহঅ মজ্ঝ ওআসং।
গণ্ড-পরিউম্বণাপুলইঅঙ্গ ণ পুণো চিরাইস্সং ॥ ২০ ॥ চন্দসামিণো।

[ অলীক-প্রসুপ্তক-বিনিমীলিতাক্ষ হে ( দদস্ব ) সুভগ মম অবকাশম্।
গণ্ড-পরিচুম্বনা-পুলকিতাঙ্গ ন পুনঃ চিরয়িষ্যামি ॥ ] ( চন্দ্রস্বামিনঃ )

২০। হে সুভগ, অলীক নিদ্রায় নিমীলিত-নয়ন হইলেও তুমি তোমার গণ্ডচুম্বনে বিশেষভাবে পুলকিতাঙ্গ হইতেছ, ( শয্যামধ্যে ) আমাকে স্থান দেও ; আমি আর ( ভবিষ্যতে ) এমন বিলম্ব করিব না।

[ প্রতীক্ষাকারী নায়কের নিকট নায়িকার বিলম্বাপরাধের স্বীকারোক্তি।

অসমত্ত-মণ্ডণা বিঅ বচ্চ ঘরং সে সকোউহল্লস্স।
বোলাবিঅ-হলহলঅস্স [২]পুত্তি চিত্তে ণ লগ্‌গিহিসি ॥২১॥ কালিরাঅস্স।

[ অসমাপ্ত-মণ্ডণা এব ব্রজ গৃহং তস্য সকৌতূহলস্য।
ব্যতিক্রান্তোৎসুক্যস্য পুত্রি চিত্তে ন লগিষ্যসি ॥ ] ( কা (ক ?) লিরাজস্য )

---

১ 'দেহু হঅ-মজ্ঝ ওআসং' এমন পাঠও হইতে পারে। হতমধ্য = অঙ্গবিন্যাসদ্বারা রুদ্ধমধ্য।

২ "হলহলকং কামৌৎসুক্যমিতি দেশী" ইতি কুলবালদেবঃ।

২১। কৌতূহলাক্রান্ত তাহার (প্রিয়জনের) ঘরে অসমাপ্তমণ্ডণা হইয়াই প্রবেশ কর,—হে পুত্রি, যদি তাহার ঔৎসুক্য দূর হইয়া যায়, তবে তুমি তাহার চিত্তে স্থান না-ও পাইতে পার।

[ মণ্ডণবিধানের জন্যই যেন যাইতে বিলম্ব হইতেছে—এই বলিয়া বেশ্যামাতা দুহিতার অন্য ভুজঙ্গকে গোপনে রাখিয়া, নায়কমিত্রের সঙ্গে তাহাকে যাইতে বলিতেছে। ]

আঅর-পণামিওট্‌ঠং অঘডিঅ-ণাসং অসংহঅ-ণিডালং।
বণ্ণ-ঘিঅ-[১]তুপ্প-মুহিএ তীঅ পরিউম্বণং ভরিমো ॥২২॥ বঙ্গবিআরস্‌স।

[ আদর-প্রণামিতৌষ্ঠং অঘটিত-নসং অসংহত-ললাটম্।
বর্ণ ঘৃত-লিপ্ত-মুখ্যাঃ তস্যাঃ পরিচুম্বনং স্মরামঃ। ] ( বঙ্গবিকারস্য ? )

২২। ( হরিদ্রাদি ) বর্ণমিশ্রিত ঘৃতদ্বারা লিপ্তমুখী সেই ( রজস্বলা রমণীর ) পরিচুম্বন স্মরণ করিতেছি,—যাহাতে ( যে পরিচুম্বনে ) সে আদরপূর্ব্বক তাহার ওষ্ঠ নামিত করিয়াছিল, ( কিন্তু বর্ণচিহ্নভয়ে ) নাসিকা সংযোজিত করে নাই এবং ললাট স্পর্শও করে নাই।

[ কোন নাগরিক অন্যান্য রসিকা রমণীদিগকে শুনাইয়া নিজ সহচরসমীপে রজস্বলার সংসর্গের কথা বলিতেছে। ]

অণ্ণা-সআইঁ দেন্তী তহ সুরএ হরিস-বিঅসিঅ-কবোলা।
গোসে বি ওণঅ-মুহী [২]অহ সেত্তি পিআং ণ সদ্দহিমো॥২৩॥ মঅরন্দঅস্‌স।

[ আজ্ঞা-শতানি দদতী তথা সুরতে হর্ষ-বিকসিত কপোলা।
প্রাতঃ অপি অবনত-মুখী ইয়ং সা ইতি প্রিয়াং ন শ্রদ্দধ্মঃ॥ ] ( মকরন্দকস্য )

২৩। ( যে প্রিয়া রাত্রিতে ) সুরত-সময়ে হর্ষে পুলকিতকপোলা হইয়া

১ "তুপ্পশব্দো দেশী লিপ্তে বর্ত্ততে" ইতি কুলবালদেবঃ।

২ "অহ ইয়মর্থে। ইয়ং সা প্রিয়েতি তদর্থঃ।" ইতি কুলবালদেবঃ।

( বিলাস সম্বন্ধে ) তেমনভাবে শত শত আজ্ঞা বিধান করিয়াছে,—প্রাতঃকালে অবনত-মুখী সে-ই যে সেই প্রিয়া, ইহা বিশ্বাস করিতে পারিতেছি না।

[ লোকসমক্ষে নায়িকার গূঢ়াকারতা নায়কের প্রীতি বর্দ্ধন করে, এই মর্ম্মে কোন কুলবধূ কোনও চঞ্চলা সখীকে প্রবোধিত করিতেছে। ]

পিঅ-বিরহো অপ্পিঅ-দংসণং অ গুরুআইঁ দো বি দুক্খাইং।
জীএঁ তুমং কারিজ্জসি তীএঁ ণমো আহিজাঈএ ॥ ২৪ ॥ বম্ভআরিণো[1]।

[ প্রিয়-বিরহঃ অপ্রিয়-দর্শনং চ গুরুকে দ্বে অপি দুঃখে।
যয়া ত্বং কার্য্যসে তস্যৈ নমঃ আভিজাত্যৈ ॥ ] ( বম্ভকারিণঃ ? )

২৪। প্রিয়জনের বিরহ এবং অপ্রিয়জনের দর্শন—এই দু-ই গুরু দুঃখের কারণ হয়,—(তবে) তুমি যে ভাবের প্রেরণায় কাজ কর, সেই আভিজাত্যকে নমস্কার করি।

[ স্নেহের বশে নহে—কুলীনতার প্রেরণায়, ধর্ম্মমর্য্যাদারক্ষার্থে নায়িকাসমীপে উপস্থিত নায়ককে কুলীনতার নমস্কারব্যাজে নায়িকা তিরস্কার করিতেছে। ]

একো বি কণ্হ-সারো[2] ণ দেই গন্তুং পআহিণ-বলন্তো।
কিং উণ বাহাউলিঅং লোঅণ-জুঅলং পিঅঅমাএ ॥২৫॥ কালসারস্স

[ একঃ অপি কৃষ্ণসারঃ ন দদাতি গন্তুং প্রদক্ষিণং বলন্।
কিং পুনঃ বাষ্পাকুলিতং লোচন-যুগলং প্রিয়তমায়াঃ ॥ ] ( কালসারস্য )

২৫। এক কৃষ্ণসার মৃগই ( যাত্রাকালে ) প্রদক্ষিণভাবে চলিলে, ( লোককে ) যাইতে দেয় না ( যাত্রাভঙ্গ করে ),—প্রিয়তমার বাষ্পাকুলিত ( কৃষ্ণ-সার, অর্থাৎ কৃষ্ণ ও শবলবর্ণ ) দুই লোচন কেমন করিয়া যাইতে দিবে ?

[ বন্ধুর প্রবাসগমনে নিষেধের কারণ একজন অপরজনকে বলিতেছে। ]

---

১ 'ব্রহ্মচারিণঃ—পীতাম্বরটীকা    ২ কাল-সারো—অপর পাঠ

ণ কুণন্তো বিবঅ মাণং ণিসাসুং সুহ-সুত্ত-দর-বিবুদ্ধাণং।
সুন্নইঅ-পাস-পরিমূসণ-বেঅণং জই সি জাণন্তো ॥২৬॥ অদ্ধরাঅস্স।

[ ন অকরিষ্যঃএব মানং নিশাসু সুখ-সুপ্ত-দর-বিবুদ্ধানাম্ !
শূন্যীকৃত-পার্শ্ব-পরিমোষণ-বেদনাং যদি অজ্ঞাস্যঃ ॥ ] ( ১ অর্দ্ধরাজস্য )

২৬। রাত্রিতে সুখসুপ্তজনমধ্যে ঈষৎ বিবুদ্ধজনের ( অন্য প্রণয়ীর অভিসারে নির্গত স্বকান্তাদ্বারা ) শূন্যীকৃত ( শয্যা ) পার্শ্বের প্রতারণজনিত বেদনা যদি তুমি জানিতা, তাহা হইলে ( নিজ অপরাধগোপনার্থ ) মান করিয়া থাকিতা না।

[ অন্যাসক্ত নায়কের প্রতি প্রণয়িনীর তিরস্কার বচন। ]

পণঅ-কুবিআণং দোণ্থ বি অলিঅ-পসুত্তাণং মাণইল্লাণং।
ণিচ্চল-নিরুদ্ধ-ণীসাস-দিন্ন-কন্নাণং কো মল্লো ॥২৭॥ কুমারস্স।

[ প্রণয়-কুপিতয়োঃ দ্বয়োঃ অপি অলীক-প্রসুপ্তয়োঃ মানবতোঃ।
নিশ্চল-নিরুদ্ধ-নিঃশ্বাস-দত্ত-কর্ণয়োঃ কঃ মল্লঃ ॥ ] ( কুমারস্য )

২৭। প্রণয়কুপিত, মিথ্যানিদ্রিত, মানযুক্ত দম্পতী যখন নিশ্চলভাবে নিঃশ্বাস নিরোধ করিয়া পরস্পরের নিঃশ্বাসশব্দে কাণ দিয়া থাকে, তখন এই উভয়ের মধ্যে কে ( পরস্পরত্যাগে ) অধিকতর সমর্থ হয় ?

[ প্রণয়কোপ ত্যাগ করার জন্য দম্পতীর প্রতি প্রিয়সখীর নির্দ্দেশ। ]

ণব-লঅ-পহরং অঙ্গে জেহিঁ জেহিঁ মহই ২ দেবরো দাউং।
রোমঞ্চ-দণ্ড-রাঈ তহিং তহিং দীসই বহূএ ॥২৮॥ পণামস্স ৩।

---

১ 'অর্দ্ধরাজস্য'—পীতাম্বরটীকা

২। মহ্ধাতু কাঙ্ক্ষ ধাতুর সমনার্থ। হেমচন্দ্রের প্রাকৃতব্যাকরণের ৮।৪।১৯২ সূত্র দ্রষ্টব্য।

৩। 'প্রাণামস্য'—পীতাম্বরটীকা

[ নব-লতা-প্রহারং অঙ্গে যত্র যত্র কাঙ্ক্ষতি দেবরঃ দাতুম্।
রোমাঞ্চ-দণ্ড-রাজিঃ তত্র তত্র দৃশ্যতে বধ্বাঃ ॥ ] ( প্রণামস্য )

২৮। ( নায়িকার ) অঙ্গের যে যে স্থানে দেবর নূতন লতাদ্বারা প্রহার দিতে আকাঙ্ক্ষা করে, বধূর সেই সেই স্থানে রোমাঞ্চ কণ্টকরাজি দৃষ্ট হয়।

[ নায়িকা দেবরাসক্তা বলিয়া দূতী কামুকের নিকট তাহার দুঃসাধ্যতা জ্ঞাপন করিতেছে। ]

অজ্জ মএ তেণ বিণা অণুহূঅ-সুহাইঁ সংভরন্তীএ।
অহিণব-মেহাণঁ রবো ণিসামিও বজ্ঝ-পডহো ব্ব ॥২৯॥ কল্লাণস্স [১]।

[ অদ্য ময়া তেন বিনা অনুভূত-সুখানি সংস্মরন্ত্যা।
অভিনব-মেঘানাং রবঃ নিশামিতঃ বধ্য-পটহঃ ইব ॥ ] ( কল্যাণস্য )

২৯। ( বর্ষাসময়ে ) অদ্য তাহার বিরহে আমি পূর্ব্বানুভূত সুখরাশির কথা স্মরণ করিয়া নবমেঘবৃন্দের ধ্বনিকে যেন বধ্যপটহশব্দরূপে শ্রবণ করিতেছি।

[ মেঘসময়ে পতির প্রবাস হইতে প্রত্যাবর্ত্তনার্থ অনুনয় প্রেরণ জন্য তৎপন্থ কোনও পথিককে বলিয়া দিতেছে। ]

নিক্কিব জাআ-ভীরুঅ দুদ্দংসণ নিম্ব-কীড-সারিচ্ছ।
গামো গামণি-ণন্দণ তুজ্ঝ কএ তহ বি তণুআই ॥৩০॥ হরিআলস্স [২]।

[ নিষ্কৃপ জায়া-ভীরুক দুর্দ্দর্শন নিম্ব-কীট-সদৃক্ষ।
গ্রামঃ গ্রামণী-নন্দন তব কৃতে তথা অপি তনুকায়তে ॥ ] ( হরিতালস্য )

৩০। হে গ্রামনায়কপুত্র, তুমি নির্দ্দয় ও জায়াভীরু, তোমার দর্শন পাওয়া দুষ্কর, তুমি নিম্বকীটসদৃশ ( অসুন্দর-রমণীতে আসক্ত ); তোমার জন্য সমগ্র গ্রাম ( অর্থাৎ গ্রামের সুন্দরী বিলাসিনীরা ) কৃশ হইয়া যাইতেছে।

১ 'শল্যাণস্য'—পীতাম্বরটীকা ২ 'হরিজনস্য'—পীতাম্বরটীকা

[ অসুন্দর রমণীতে আসক্ত গ্রামপতিনন্দনকে দূতী নিজ সখীর প্রতি অনুরক্ত করিতে অসমর্থ হইয়া তিরস্কারচ্ছলে বলিতেছে।

পহর-বণ-মগ্গ-বিসমে জাআ কিচ্ছেণ লহই সে ণিদ্দং।
গামণি-উত্তস্স উরে পল্লী উণ সা সুহং সুবই ॥৩১॥ অঙ্গরাঅস্স।

[প্রহার-ব্রণ-মার্গ-বিষমে ( প্রহর-বন॰ ) জায়া কৃচ্ছ্রেণ লভতে তস্য নিদ্রাম্।
গ্রামণী-পুত্রস্য উরসি ( পুরে ) পল্লী পুনঃ সা সুখং স্বপিতি ॥ ] (অঙ্গরাজস্য)

৩২। গ্রামণীপুত্রের শস্ত্রপ্রহারের ব্রণচিহ্নবিষম বক্ষঃস্থলের উপর তাহার জায়া অতি কষ্টে নিদ্রালাভ করে ; কিন্তু, প্রহরদ্বারা গম্য বনমার্গ বিষম ( তদীয় ) পুরে সেই পল্লী ( অর্থাৎ পল্লীবাসী ) সুখে নিদ্রা যাইতেছে।

[ অসন্তুষ্টা গ্রামণীপুত্রবধূ দুঃসাধ্যা নহে বলিয়া দূতী কামুককে উৎসাহিত করিতেছে। ]

অহ সংভাবিঅ-মগ্গো সুহঅ তুএ জেবব ণবরঁ ণিব্বূঢ়ো।
এণ্হিং হিঅএ অণ্ণং অণ্ণং বাআই লোঅস্স ॥৩২॥ ভোজঅস্স [১]।

[ অয়ং সংভাবিত-মার্গঃ সুভগ ত্বয়া এব কেবলং নিব্যূঢ়ঃ।
ইদানীং হৃদয়ে অন্যং অন্যং বাচি লোকস্য ॥ ] ( ভোজকস্য )

৩২। হে সুভগ, কেবল তুমিই সংভাবিত ( শ্রেষ্ঠ ) জনদিগের পথ অবলম্বন করিয়াছ, ( অর্থাৎ মনে যাহা মুখেও তাহাই বলিয়াছ ),—আজকাল লোকের হৃদয়ে এক ভাব, বাক্যে অন্য ভাব দেখা যায়।

[ নায়কের গোত্রস্খলনদোষে কুপিত হইলেও খণ্ডিতা ধীরা রমণীর এই প্রকার সবিনয় তিরস্কার শোভা পায়। ]

---

১ 'ভোগিকস্য'—পীতাম্বরটীকা

উণ্‌থাইঁ ণীসসন্তো কিংতি মহ পরম্মুহীত্র্ঁ সঅণদ্ধে।
হিঅঅং পলীবিঅ বি অণুসএণ পুট্‌ঠিং পলীবেসি ॥৩৩॥ অণঙ্গসৃস।

[ উষ্ণানি নিঃশ্বসন্ কিমিতি মম পরাঙমুখ্যাঃ শয়নার্দ্ধে।
হৃদয়ং প্রদীপ্য অপি অনুশয়েন পৃষ্ঠং প্রদীপয়সি ॥ ] ( অনঙ্গস্য )

৩৩। শয্যার্দ্ধে আমি পরাঙ্‌মুখ অবস্থায় শুইয়া থাকিলেও, তুমি কেন তোমার উষ্ণ নিশ্বাস ত্যাগ করিয়া অনুশয়ে ( পরিতপ্ত ) আমার হৃদয়কে প্রদীপিত করিয়াও আমার পৃষ্ঠদেশকে প্রদীপিত করিতেছ ?

[ পতির অন্যাসক্তিতে প্রণয়কুপিতা স্ত্রীর পৃষ্ঠাভিমুখসুপ্ত স্বামীর প্রতি প্রযুক্ত বাক্য। ]

তুহ বিরহে চিরআরঅ তিসৃসা নিবডন্ত-বাহ-মইলেণ।
রই-রহ-সিহর-ধএণ ব মুহেণ ছাহি ব্বিঅ ণ পত্তা ॥৩৪॥ অণঙ্গসৃস।

[ তব বিরহে চিরকারক তস্যাঃ নিপতদ্-বাষ্প-মলিনেন।
রবি-রথ-শিখর-ধ্বজেন ইব মুখেন ছায়া এব ন প্রাপ্তা ॥ ] ( অনঙ্গস্য )

৪। হে বিলম্বকারক, তোমার বিরহে নিপতিত বাষ্পদ্বারা মলিন তদীয় মুখ, ছায়াকে ( কান্তিকে ) অবলম্বন করিতেছে না, যথা রবিরথের শিখরস্থিত ধ্বজা ছায়াকে ( অনাতপকে ) প্রাপ্ত হয় না।

[ অবধিদিবসেও অনাগত কান্তকে দূতী বিরহিনী সখীর অবস্থা বলিতেছে। ]

দিঅরসৃস অসুদ্ধ-মণসৃস কুল-বহূ ণিঅঅ-কুড্ড-লিহিআইং।
দিঅহং কহেই রামাণুলগ্গ-সোমিত্তি-চরিআইং ॥৩৫॥ হালসৃস [১]।

[ দেবরস্য অশুদ্ধ-মনসঃ কুল-বধূঃ নিজক-কুড্য-লিখিতানি।
দিবসং কথয়তি রামানুলগ্ন-সৌমিত্রি-চরিতানি ॥ ] ( হালস্য )

---

১ 'শালিবাহনস্য'—পীতাম্বরটীকা

৩৫। দূষিতচিত্ত দেবরের নিকট কুলবধূ নিজের ( গৃহ ) কুড্যে চিত্রিত বা লিখিত রামানুরক্ত সুমিত্রানন্দন ( লক্ষ্মণের ) চরিতগুলি দিবস ব্যাপিয়া বর্ণনা করিতেছে।

[ কোন পুরন্ধ্রী স্ত্রী নববধূকে সকৌশলে সতীচরিত শিক্ষা দিতেছে। ]

চত্তর-ঘরিণী পিঅ-দংসণা অ তরুণী পউথ-পইআ অ।
অসঈ-সঅজ্জিআ দুগ্গআ অ ণ হু খণ্ডিঅং সীলং ॥৩৬॥ মহিলস্স[১]।

[ চত্বর-গৃহিণী প্রিয়-দর্শনা চ তরুণী প্রোষিত-পতিকা চ।
অসতী-প্রতিবেশিনী (-সহবাসিনী বা ) দুর্গতা চ ন খলু খণ্ডিতং শীলম্ ॥ ]

৩৬। চতুষ্পথে যাহার ( যে স্ত্রীর ) গৃহ, অথচ যে স্ত্রী নিজে প্রিয়দর্শন; যে স্ত্রী স্বয়ং তরুণী, অথচ যাহার পতি প্রবাসে বাসকারী; এবং অসতী কামিনীর প্রতিবেশিনী বা সহবাসিনী হইয়া যে স্ত্রী দরিদ্রা—এই প্রকার নারীদের চরিত্রও ( কখন কখন ) খণ্ডিত হয় না।

[ 'অকারণে লোকে আমার নিন্দা করে—কিন্তু, আমার চরিত্রে কোন দোষ নাই'—এইভাবে স্বদোষ গোপন-কারিণী কোন রমণীর উক্তি। ]

তালূর[২]-ভমাউল-খুডিঅ-কেসরো গিরি-ণঈএঁ পূরেণ।
দর-বুড্ড-উবুড্ড-ণিবুড্ড-মহুঅরো হীরই কলম্বো ॥৩৭॥ অবটঙ্কস্স।

জলাবর্ত্ত-ভ্রমাকুল-খণ্ডিত-কেসরঃ গিরি-নদ্যাঃ পূরেণ।
দর-মগ্নোন্মগ্ন-নিমগ্ন-মধুকরঃ হ্রিয়তে কদম্বঃ ॥ ] ( অবটঙ্কস্য। )

৩৭। গিরিনদীর জলপ্রবাহে কদম্ব বৃক্ষটি হৃত হইতেছে ( অর্থাৎ ভাসিয়া যাইতেছে ),—( এইজন্য ) ইহার কেসরসমূহ জলাবর্ত্তের ভ্রমে আকুল হইয়া খণ্ডিত হইতেছে এবং ইহাতে মধুকরেরা কদাচিৎ ঈষন্মগ্ন, কদাচিৎ উন্মগ্ন ও কদাচিৎ নিমগ্ন হইতেছে।

---

১ তালূরো জলাবর্ত্ত ইতি দেশী

২ 'মন্নোকস্ত (!)'—পীতাম্বরটীকা

[ নদীতটস্থিত কদম্বতলরূপ সঙ্কেতস্থানে নায়কের অনুপস্থিতি সূচিত করিয়া বিপ্রলব্ধা নায়িকার অন্যব্যাজে সখীজনসমীপে উক্তি। ]

অহিআঅ-মাণিণো দুগ্গঅস্স ছাহিং পইস্স রক্খন্তী।
ণিঅ-বন্ধবাণঁ জূরই ঘরিণী বিহবেণ এন্তাণং ॥৩৮॥ চুল্লোগস্স।

[ আভিজাত্য-মানিনঃ দুর্গতস্য ছায়াং পত্যুঃ রক্ষন্তী।
নিজ-বান্ধবেভ্যঃ ক্রুধ্যতি গৃহিণী বিভবেন আগচ্ছদ্ভ্যঃ ॥ ] ( চুল্লোকস্য ? )

৩৮। কুলীনতাভিমানী দরিদ্র নিজ পতির ছায়া ( মহত্ত্ব ) রক্ষা করিবার জন্য ( তাহার ) গৃহিণী, ধনসমৃদ্ধি লইয়া আগত বান্ধবজনের প্রতি ক্রোধ বা বিরক্তি প্রকাশ করে।

[ পতিব্রতা রমণী অর্থাদিদ্বারা দুঃসাধ্যা-ইহাই দূতী কামুককে বুঝাইয়া দিতেছে। ]

সাহীণে বি পিঅঅমে পত্তে বি খণে ণ মণ্ডিও অপ্পা।
দুগ্গঅ-পউত্থ-বইঅং সঅজ্জিঅং সণ্ঠবন্তীএ ॥৩৯॥ রবিরাঅস্স[১]।

[ স্বাধীনে অপি প্রিয়তমে প্রাপ্তে অপি ক্ষণে ন মণ্ডিতঃ আত্মা।
দুর্গত-প্রোষিত-পতিকাং প্রতিবেশিনীং ( সহবাসিনীং বা )
সংস্থাপয়ন্ত্যা ॥ ] ( রবিরাজ ( গ ? ) স্য )

৩৯। যে প্রতিবেশিনীর বা সহবাসিনীর পতি দুর্গত ও প্রবাসবাসকারী তাহাকে ( স্বচরিত্রে ) সংস্থাপিত রাখিবার উদ্দেশ্যে এই মহিলা, নিজ প্রিয়তম, স্বাধীনভাবে থাকিলেও এবং উৎসব উপস্থিত হইলেও, নিজ শরীর মণ্ডিত করিতেছে না।

[ পতিব্রতাকে বৃত্তচ্যুত করা সম্ভবপর নহে বলিয়া বিটের প্রতি দূতীর উক্তি। ]

---

১। 'কবিরাজস্য'—পীতাম্বরটীকা

তুজ্ঝ বসই ত্তি হিঅঅং ইমেহিঁ দিট্‌ঠো তুমং তি অচ্ছীইং।
তুহ বিরহে কিসিআইং তি তীএঁ অঙ্গাইঁ বি পিআইং ॥৪০॥ মুদ্দস্‌স।

[ তব বসতিঃ ইতি হৃদয়ং আভ্যাং দৃষ্টঃ ত্বং ইতি অক্ষিণী।
তব বিরহে কৃশিতানি ইতি তস্যাঃ অঙ্গানি অপি প্রিয়াণি ॥ ] ( মুদ্রস্য )

৪০। তাহার ( নায়িকার ) হৃদয় তোমার বাসস্থান, তাহার নেত্রদ্বয় দ্বারা তুমি দৃষ্ট হও, এবং তাহার অঙ্গগুলি তোমার বিরহে কৃশিত—এই কারণে এই সবগুলি ( অর্থাৎ তাহার হৃদয়, দৃষ্টিদ্বয় ও অঙ্গসমূহ ) তাহার নিকট প্রিয় বলিয়া প্রতিভাত হয়।

[ দূতী নায়ককে অনুকূলিত করার জন্য নায়িকার অনুরাগাধিক্যের বর্ণনা করিতেছে। ]

সব্‌ভাব-ণেহ-ভরিএ রত্তে রজ্জিজ্জই ত্তি জুত্তমিণং।
অণহিঅএ উণ হিঅঅং জং দিজ্জই তং জণো হসই ॥৪১॥ হালস্‌স[১]।

[ সদ্ভাব-স্নেহ-ভরিতে রক্তে রজ্যতে ( রক্তীভূয়তে ) ইতি যুক্তং ইদম্।
অহৃদয়ে পুনঃ হৃদয়ং যৎ দীয়তে তৎ জনঃ হসতি ॥ ] ( হালস্য )

৪১। সদ্ভাবে ও স্নেহে পূর্ণ এবং অনুরক্ত জনের প্রতি, লোক যে অনুরক্ত হয়—ইহা যুক্তিযুক্ত কথা,—কিন্তু, হৃদয়বিহীন ( অর্থাৎ সদ্ভাব ও স্নেহশূন্য ) জনে যে তুমি হৃদয় দিতেছ, তাহাতে লোকেরা হাসিবে।

[ কৃতাপরাধ নায়কের প্রতি খণ্ডিতার কৌশলবহুল তিরস্কারবচন। ]

আরম্ভন্তস্স ধুঅং লচ্ছী মরণং বি হোই পুরিসস্‌স।
তং মরণমণারম্ভে বি হোই লচ্ছী উণ ণ হোই ॥৪২॥ বল্লহস্‌স।

[ আরভমাণস্য ধ্রুবং লক্ষ্মীঃ মরণং অপি ভবতি পুরুষস্য।
তৎ মরণং অনারম্ভে অপি ভবতি লক্ষ্মীঃ পুনঃ ন ভবতি ॥ ] ( বল্লভস্য )

১ নাথায়াঃ—পীতাম্বরটীকা।

৪২। একথা ধ্রুব যে, কার্য্যারম্ভকারী পুরুষের লক্ষ্মীলাভও হইতে পারে, মরণও ঘটিতে পারে, (আবার) সেই মরণ কার্য্যের আরম্ভ না হইলেও ঘটে, কিন্তু লক্ষ্মী অনারম্ভে উপস্থিত হয় না।

[বিফলতার ভয়ে অত্যন্ত বিমৃষ্যকারী নায়ককে দূতী অভিসারারম্ভে প্রোৎসাহিত করিতেছে।]

বিরহাণলো সহিজ্জই আসা-বন্ধেণ বল্লহ-জণস্‌স।
এক-গ্‌গাম-পবাসো মাএ মরণং বিসেসেই ॥৪৩॥ অমিঅস্‌স।

[বিরহানলঃ সহ্যতে আশা-বন্ধেন বল্লভ-জনস্য।
এক-গ্রাম-প্রবাসঃ মাতঃ মরণং বিশেষয়তি ॥] (অমৃতস্য)

৪৩। প্রিয়জনের (দূরপ্রবাসজনিত) বিরহানল আশাবন্ধবশতঃ সহ্য করা যায়; কিন্তু, হে মাতঃ, এক গ্রামে বাসবশতঃ যদি প্রবাস ঘটে, তবে ইহা মরণকেও অতিক্রম করিয়া থাকে।

[পতির সহিত এক গ্রামবাসিনী প্রৌঢ়াকে সান্ত্বনা দিয়া পতির চিরপ্রবাস-জনিত বিরহে উৎকণ্ঠিতা কামিনীর উক্তি।]

অক্‌খডই পিআ হিঅত্র অণ্ণং মহিলা-অণং রমন্তস্‌স।
দিট্‌ঠে সরিসম্মি গুণে অসরিসম্মি গুণে অইসন্তে ॥৪৪॥ রইরাঅস্‌স।

[আস্খলতি প্রিয়া হৃদয়ে অন্যং মহিলা-জনং রমমাণস্য।
দৃষ্টে সদৃশে গুণে অসদৃশে গুণে অদৃশ্যমানে ॥] (রতিরাজস্য)

৪৪। অন্য মহিলাজনের সহিত রমণকারী (নায়কের) হৃদয়ে (প্রিয়ার) সদৃশ গুণ দৃষ্ট হইলে ও অসদৃশ গুণ অদৃশ্যমান হইলে, প্রিয়া (স্মৃতিপথে সহসা) জাগিয়া উঠে।

[বহুবনিতার উপভোগদ্বারা নিজ কামুকত্ব প্রকটিত করিয়া অন্য কামিনীজনকে শুনাইয়া কোন ভুজঙ্গ এইরূপ বলিতেছে।]

ণই-উর-সচ্ছহে জোব্বণম্মি অই-পবসিএসু দিঅসেসু।
অণিঅত্তাসু অ রাঈসু পুত্তি কিং দড্ঢমাণেণ ॥৪৫॥ পবণরাঅস্স[১]।

[ নদী-পূর-সদৃশে যৌবনে অতি-প্রোষিতেষু দিবসেষু।
অনিবৃত্তাসু চ রাত্রিষু পুত্রি কিং দগ্ধ-মানেন ॥ ] ( পবনরাজস্য )

৪৫। যৌবন নদীর জলৌঘের ন্যায় (অল্পদিনস্থায়ী), দিনগুলি অতিপ্রবাস প্রাপ্ত হয় (অর্থাৎ অপুনরাবর্ত্তী হয়), এবং রাত্রিগুলিও আর ফিরিয়া আসে না—( এইরূপ অবস্থায় ), হে পুত্রি, দগ্ধ মানদ্বারা কি সাধিত হইবে ?

[ মানত্যাগ সম্বন্ধে নবীনার প্রতি কোন প্রবীণার উপদেশ। ]

কল্লং কির খর-হিঅও পবসিহিই পিও ত্তি সুণ্ণই জণম্মি।
তহ বড্ঢ ভঅবই ণিসে জহ সে কল্লং বিঅ ণ হোই ॥৪৬॥ ণিপ্পটস্স[২]।

[ কল্যং কিল খর-হৃদয়ঃ প্রবৎস্যতি প্রিয়ঃ ইতি শ্রূয়তে জনে।
তথা বর্দ্ধস্ব ভগবতি নিশে যথা তস্য কল্যং এব ন ভবতি ॥ ] (নিষ্পটস্য)

৪৬। লোকের নিকট শুনিতে পাওয়া যাইতেছে যে, নৃশংস-হৃদয় আমার প্রিয় আগামী কল্যই প্রবাসে যাইবে ; ( অতএব ) হে ভগবতি নিশাদেবি, তুমি তেমন ভাবে বর্দ্ধিত হও, যেন তাহার কল্যই না আসে।

[ কান্তকে প্রবাসে যাইতে নিবারণ করার উদ্দেশ্যে কান্তা বিরহভয়ে এইরূপ বলিতেছে। ]

হোন্ত-পহিঅস্স জাআ আউচ্ছণ-জীঅ-ধারণ-রহস্সং।
পুচ্ছন্তী ভমই ঘরং ঘরেণ পিঅ-বিরহ-সহিরীও ॥৪৭॥ সীহস্স।

[ ভবিষ্যৎ-পথিকস্য জায়া আপৃচ্ছন-জীব-ধারণ-রহস্যং।
পৃচ্ছন্তী ভ্রমতি গৃহং গৃহেণ প্রিয়-বিরহ- সহনশীলাঃ ॥ ] ( সিংহস্য )

---

১ প্রবররাজস্য—পীতাম্বরটীকা। ২ নিষ্পন্দস্য—পীতাম্বরটীকা।

৪৭। (অদূর) ভবিষ্যতে প্রবাসগমনেচ্ছু জনের জায়া, ঘরে ঘরে ঘুরিয়া যাহারা প্রিয়বিরহে সহনশীলা সেই (কামিনীদিগকে) বিদায়সময়ে প্রাণধারণের রহস্য জিজ্ঞাসা করিতেছে।]

[এক সখীর মুগ্ধতার বিষয় উল্লেখ করিয়া অন্য সখী প্রিয়তমের প্রবাস নিবারণ করিতেছে।]

অণ্ণ-মহিলা-পসঙ্গং দে দেব করেসু অম্হ দইঅস্‌স।
পুরিসা এক্কন্ত-রসা ণ হু দোস-গুণে বিআণন্তি ॥৪৮॥ অণিরুদ্ধস্‌স।

[অন্য-মহিলা-প্রসঙ্গং হে দেব কুরু অস্মাকং দয়িতস্য।
পুরুষাঃ একান্ত-রসাঃ ন খলু দোষ-গুণৌ বিজানন্তি॥] (অনিরুদ্ধস্য)

৪৮। হে দেব! আমাদের প্রিয়তমের জন্য অন্য মহিলা প্রসক্তি বিধান কর,—(নচেৎ) পুরুষেরা এক রসাস্বাদী হইয়া (স্ত্রীলোকের) দোষ ও গুণ কখনই বিশেষ ভাবে জানিতে পারে না।

[নিজপতির অন্যবনিতা প্রসঙ্গের অবকাশ নাই বলিয়া পত্নী কৌশলে আত্মসৌভাগ্যের বর্ণনা করিতেছে।]

থোঅং পি ণ ণীসরঈ মজ্ঝণ্ণে উঅ সরীর-তল-লুক্কা।
আঅব-ভএণ ছাহী বি পহিঅ কিং ণ বীসমসি ॥৪৯॥ সুরভিবচ্ছস্‌স[১]।

[স্তোকং অপি ন নিঃসরতি মধ্যাহ্নে পশ্য শরীর-তল-লুক্কায়িতা (লীনা)।
আতপ-ভয়েন ছায়া অপি পথিক তৎ কিং ন বিশ্রাম্যসি॥]
(সুরভিবৎসস্য)

৪৯। হে পথিক, মধ্যাহ্নে রৌদ্রভয়ে ছায়াও শরীরতলে লুক্কায়িত হইয়া বাহিরে স্বল্পও নিষ্ক্রান্ত হয় না,—অতএব (আমার গৃহে) কেন তুমি বিশ্রাম কর না?

[স্বয়ংদূতী রমণী পথিককে এইভাবে নিজগৃহে আহ্বান করিতেছে।]

১ সুরভবৎসলস্য—পীতাম্বরটীকা।



সুহ-উচ্ছঅং জণং দুল্লহং পি দূরাহি অম্হ আণন্ত।
উঅআরঅ জর জীঅং পি ণেন্ত ণ কআবরাহোসি ॥৫০॥ সগ্গবম্মস্‌স।

[ সুখ-পৃচ্ছকং জনং দুর্লভং অপি দূরাৎ অস্মাকং আনয়ন্‌।
উপকারক জ্বর জীবং অপি নয়ন্‌ ন কৃতাপরাধঃ অসি ॥ ] ( স্বর্গবর্ম্মণঃ )

৫০। হে জ্বর, তুমি আমার খুব উপকারী ( বন্ধু ),—দূর হইতে আমাদের সুখ-জিজ্ঞাসাকারী দুর্লভ জনকে আমার ( নিকটে ) আনিয়া, আমার প্রাণটাকেও যদি তুমি নিয়া যাইতে পারিতা, তাহা হইলে তোমার কোনও অপরাধ হইত না।

[ বিরহে উৎকণ্ঠিতা রমণীর জ্বরশ্লাঘাচ্ছলে কান্তের তিরস্কার। ]

আম-জরো মে মন্দো অহব ণ মন্দো জণস্‌স কা তন্তী।
সুহ-উচ্ছঅ সুহঅ সুঅন্ধ-অন্ধ মা অন্ধিঅং ছিবসু ॥৫১॥ কালস্‌স।

[ আম-জ্বরঃ মে মন্দঃ অথবা ন মন্দঃ জনস্য কা চিন্তা।
সুখ-পৃচ্ছক সুভগ সুগন্ধ-গন্ধ মা গন্ধিতাং স্পৃশ ॥ ] ( কালস্য )

৫১। হে সুখ জিজ্ঞাসাকারিন্‌, হে সুভগ, হে সুগন্ধে গন্ধযুক্ত, আমার আমজ্বর মন্দ অথবা অ-মন্দ সেই বিষয়ে লোকের চিন্তা কেন? তুমি ( জ্বরের ) গন্ধযুক্তাকে স্পর্শ করিও না।

[ সুখপৃচ্ছক কান্তের প্রতি খণ্ডিতার ঈর্ষ্যাবহুল উক্তি। ]

সিহি-পিচ্ছ-লুলিঅ-কেসে বেবন্তোরু বিণিমীলিঅদ্ধচ্ছি।
দর-পুরিসাইরি বিসুমরি জাণসু পুরিসাণঁ জং দুক্খং ॥৫২॥ বেসরস্‌স[1]।

[ শিখি-পিচ্ছ-লুলিত-কেশে বেপমানোরু বিনিমীলিতার্দ্ধাক্ষি।
দর-পুরুষায়িতে বিশ্রাম-শীলে জানীহি পুরুষাণাং যৎ দুঃখম্‌ ॥ ] (বেসরস্য)

৫২। হে ঈষৎ পুরুষায়িত কার্য্যে বিশ্রামশীলে! তোমার কেশ ময়ূরপিচ্ছের

১ বৈশারস্য - পীতাম্বরটীকা।

ন্যায় লুলিত ( বিস্রস্ত ), তোমার উরুদ্বয় কম্পমান, এবং তোমার অর্দ্ধনয়ন বিশেষভাবে নিমীলিত ( প্রতিভাত হইতেছে ),—( এখন ) জানিয়া লও পুরুষদের কতখানি দুঃখ।

[ কান্তকে নিন্দা করিয়া স্বয়ং পুরুষায়িত কার্য্যে ব্যাপৃতা কান্তাকে শ্রমক্লান্ত দেখিয়া কান্তের সহাস উক্তি। ]

পেম্মস্‌স বিরোহিঅ-সংধিঅস্‌স পচ্চক্‌খ-দিট্‌ঠ-বিলিঅস্‌স।
উঅঅস্‌স ব তাবিঅ-সীঅলস্‌স বিরসো রসো হোই ॥৫৩॥ বম্মহস্‌স।

[ প্রেম্ণঃ বিরোধিত-সংধিতস্য প্রত্যক্ষ-দৃষ্ট-ব্যলীকস্য।
উদকস্য ইব তাপিত-শীতলস্য বিরসঃ রসঃ ভবতি ॥ ] ( মন্মথস্য )

৫৩। যে প্রেম পূর্ব্বে বিচ্ছিন্ন হইয়া পরে সন্ধানযুক্ত হয়, এবং যে প্রেমে ( নায়িকার বা নায়কের ) অপরাধ প্রত্যক্ষভাবে দৃষ্ট হইয়াছে, সেই প্রেমের রস পূর্ব্বে তাপিত ও পশ্চাৎ শীতলীকৃত জলের ন্যায়, বিরস হইয়া দাঁড়ায়।

[ অর্থাভাবে পূর্ব্বে নিষ্কাসিত, কিন্তু সম্প্রতি পুনরায় ধনসমৃদ্ধ ভুজঙ্গকে আবার স্ববশে আনিবার জন্য চেষ্টা করিতে মাতার দ্বারা প্রযুক্তা বেশ্যাকন্যার উক্তি। ]

বজ্জ-পডণাইরিক্কং পইণো সোঊণ সিঞ্জিণী-ঘোসং।
পুসিআইং করিমরিএঁ সরিস-বন্দীণং পি ণঅণাইং ॥৫৪॥ কণ্ণস্‌স।

[ বজ্র-পতনাতিরিক্তং পত্যুঃ শ্রুত্বা সিঞ্জিনী-ঘোষম্।
প্রোঞ্ছিতানি বন্দ্যা সদৃশ-বন্দীনাং অপি নয়নানি ॥ ] ( কর্ণস্য )

৫৪। বজ্রপতনের শব্দ অপেক্ষায় অধিকতর গভীর স্বামীর জ্যাশব্দ শ্রবণ করিয়া বন্দী স্বসদৃশ অন্য বন্দীদিগেরও নয়নসমূহ পুঁছিয়া দিতেছে।

[ বন্দীকৃতা রমণীর পতিপরাক্রমবৃত্তান্তের বর্ণনা। ]

সহই সহই ত্তি তহ তেণ রামিআ সুরঅ-দুব্বিঅদ্ধেণ।
পম্মাঅ-সিরীসাইং ব জহ সেঁ জাআইঁ অঙ্গাইং ॥৫৫॥ কুসুমাউহস্স।

[ সহতে সহতে ইতি তথা তেন রমিতা সুরত-দুর্বিদগ্ধেন।
প্রম্লান-শিরীষাণি ইব যথা তস্যাঃ জাতানি অঙ্গানি ॥ ] ( কুসুমায়ুধস্য )

৫৫। ( এই প্রকার ) সহ্য করিতেছে—( আবার সেই প্রকারও ) সহ্য করিতেছে—এইভাবে সুরতকার্য্যে দুর্বিদগ্ধ সেই পুরুষদ্বারা ( নায়িকা ) এমন রমিত হইয়াছে যে, তাহার অঙ্গসমূহ প্রম্লান শিরীষপুষ্পের ন্যায় হইয়া পড়িয়াছে।

[ বেশ্যামাতা নিজ কন্যার সুরতচতুরতা বিজ্ঞাপিত করিয়া ভুজঙ্গান্তর পাওয়ার চেষ্টা করিতেছে। ]

অগণিঅসেস-জুআণা বালঅ বোলীণ-লোঅ-মজ্জাআ।
অহ সা ভমই দিসা-মুহ-পসারিঅচ্ছী তুহ কএণ ॥৫৬॥ গতলজ্জিঅস্স।

[ অগণিতাশেষ-যুবকা বালক ব্যতিক্রান্ত-লোক-মর্য্যাদা।
অথ সা ভ্রমতি দিশা-মুখ-প্রসারিতাক্ষী তব কৃতেন ॥ ] ( গতলজ্জিতস্য )

৫৬। হে বালক, সেই ( রমণী ) অন্যান্য যুবক সকলকে গণনা না করিয়া, এবং লোকমর্য্যাদা অতিক্রম করিয়া ( কেবল ) তোমার অন্বেষণে দিঙ্‌মুখে নেত্র প্রসারণপূর্ব্বক ঘুরিতেছে।

[ নায়কের প্রতি নায়িকার অনুরাগাধিক্যের বিষয় দূতী প্রতিপাদন করিতেছে। ]

[১]কন্নিমরি অআল-গজ্জির-জলআসণি-পডণ-পডিরবো এসো।
পইণো ধনু-রব-কঙ্খিরি রোমঞ্চং কিং মুহা বহসি ॥ ৫৭ ॥ মঅরন্দস্স।

[ বন্দি অকাল-গর্জ্জনশীল-জলদাশনি-পতন-প্রতিরবঃ এষঃ।
পত্যুঃ ধনু-রব-কাঙ্ক্ষণশীলে রোমাঞ্চং কিং মুধা বহসি ॥ ] ( মকরন্দস্য )

---

১ কাব্যমালার প্রথম সংস্করণে ইহা ৫৫শ সংখ্যার গাথা।

৫৭। হে বন্দি, যাহা শুনিতেছ তাহা অকালে গর্জ্জনশীল মেঘ হইতে অশনিপতনের প্রতিধ্বনিমাত্র। হে পতির ধনুর্ব্বাণের রবশ্রবণের আকাঙ্ক্ষা-কারিণি, ( শরীরে ) বৃথা কেন রোমাঞ্চ বহন করিতেছ ?

[ পতির শরাসনসাহায্যে কারামুক্তির আশা ভঙ্গ করিয়া বন্দীর প্রতি অভিলাষী যুবার উক্তি। ]

অজ্জ ব্বেঅ পউত্থো উজ্জাঅরও জণস্স অজ্জেঅ।
অজ্জেঅ হলিদ্দা-পিঞ্জরাইঁ গোলা-ণই-তডাইং ॥ ৫৮ ॥ অসরিসসস্।

[ অদ্য এব প্রোষিতঃ উজ্জাগরকঃ জনস্য অদ্য এব।
অদ্য এব হরিদ্রা-পিঞ্জরাণি গোদা-নদী-তটানি ॥ ] ( অসদৃশস্য )

৫০। অদ্যই ( আমার পতি ) প্রবাসে গিয়াছে, অদ্যই ( সপত্নী ) জনের জাগরণ আরম্ভ হইয়াছে, এবং অদ্যই গোদাবরী নদীর তটপ্রদেশ ( তাহাদের অঙ্গরাগের ) হরিদ্রায় পিঞ্জরবর্ণ হইয়াছে।

[ শ্বশ্রূসমীপে অসতী সপত্নীদিগের ব্যবহার সম্বন্ধে সাধ্বী পত্নীর অভিযোগ। ]

অসরিস-চিত্তে দিঅরে সুদ্ধ-মণা পিঅঅমে বিসম-সীলে।
ণ কহই কুড়ুম্ব-বিহডণ ভএণ তনুয়াঅএ সোণ্হা ॥৫৯॥ মগুহিবস্স ?[১]।

[ অসদৃশ-চিত্তে দেবরে শুদ্ধ-মনাঃ প্রিয়তমে বিষম-শীলে।
ন কথয়তি কুটুম্ব-বিঘটন-ভয়েন তনুকায়তে স্নুষা ॥ ]

৫৯। দেবরটি দূষিতচিত্ত হইলেও, পাছে বা কুটুম্ব বিঘটন হয় এই ভয়ে শুদ্ধচিত্তা বধূটি অত্যন্ত বিষম-স্বভাব পতির নিকট কিছু বলে নাই, ( কিন্তু ) সে বধূ ( ক্রমশঃ ) কৃশ হইতেছে।

[ কুলবধূর শিক্ষার্থ প্রৌঢ়া কামিনীর সতীবৃত্তসম্বন্ধে উপদেশ। ]

১ মুগ্ধাধিপস্য—পীতাম্বরটীকা।

চিন্তাণিঅ-দইঅ-সমাগমম্মি কঅ-মন্নুআইঁ ভরিউণ।
সুণ্ণং কলহাঅন্তী সহীহিঁ রুণ্ণা ণ ওহসিআ ॥ ৬০ ॥ বগুহিবস্‌স ?[১]।

[ চিন্তানীত-দয়িত-সমাগমে কৃত-মন্যুকানি স্মৃত্বা।
শূন্যং কলহায়মানা সখীভিঃ রুদিতা ন উপহসিতা ॥ ]

৬০। চিত্তে (ধ্যানদ্বারা) আনীত প্রিয়তমের সমাগম হইলে, সে (সখী) নিজ ক্রোধের কারণসমূহ স্মরণ করিয়া বৃথা কলহকারিণী হইলে, অন্যসখীরা সেই সখীর জন্য (দুঃখে) রোদনই করিয়া থাকে, তাহাকে উপহাস করে না।

[ কলহান্তরিতা সখীর অবস্থা জিজ্ঞাসিত হইয়া অন্যসখীরা প্রিয়তমকে উত্তর দিতেছে। ]

হিঅঅণ্ণএহিঁ সমঅং অসমত্তাইং পি জহ সুহাবেন্তি।
কজ্জাইঁ মণে ণ তহা ইঅরেহিঁ সমাবিআইং পি ॥ ৬১ ॥ মগুহিবস্‌স[১]।

[ হৃদয়জ্ঞৈঃ সমং অসমাপ্তানি অপি যথা সুখয়ন্তি।
কার্য্যাণি মন্যে ন তথা ইতরৈঃ সমাপিতানি অপি ॥ ]

৬১। আমার মনে হয় যে, হৃদয়জ্ঞ পুরুষদিগের সহিত অচরিতার্থ কার্য্যকলাপ যতটা সুখদায়ক হয়, ইতর (অর্থাৎ অহৃদয়জ্ঞ) জনগণের সঙ্গে চরিতার্থ কার্য্যসমূহও ততটা সুখদায়ক হয় না।

[ প্রচ্ছন্ন রমণে অভিলাষী নাগরিকের প্রতি কুলজা অভিসারিকার চতুর উক্তি। ]

দর-ফুডিঅ-সিপ্পি-সংপুড-ণিলুক্ক-হালাহলগ্‌গ-ছেপ্প-নিহং।
পক্কম্বট্‌ঠি-বিণিগ্‌গঅ-কোমলমম্বঙ্কুরং উঅহ ॥ ৬২ ॥ বম্ভরাঅস্‌স।

[ দর-স্ফুটিত-শুক্তি-সংপুট-নিলীন-[২]হালাহলাগ্র-পুচ্ছ-নিভম্।
পক্কাম্রাস্থি-বিনির্গত-কোমলং আম্রাঙ্কুরং পশ্যত ॥ (ব্রহ্মরাজস্য) ]

---

১ তসৈব—পীতাম্বরটীকা।

২ 'হালাহলো ব্রহ্মসর্পে' ইতি মেদিনীকোষঃ।

৬২। পক্ক আম্রফলের অস্থি হইতে বিনির্গত কোমল আম্রাঙ্কুর দর্শন কর,—ইহা যেন ঈষৎ স্ফুটিত শুক্তিসংপুটে নিলীন হলাহলের ( ব্রহ্মসর্প নামক পোকা বিশেষের ) অগ্রপুচ্ছের ন্যায় লক্ষিত হইতেছে।

[ মেঘাগম সন্নিহিত মনে করিয়া কান্তা কান্তকে প্রবাসোদ্যম হইতে নিবৃত্ত করিবার চেষ্টা করিতেছে। ]

উঅহ পডলন্তরোইণ্ণ-ণিঅঅ-তন্তুদ্ধ-পাঅ-পডিলগ্গং।
দুল্লক্খ-সুত্ত-গুত্থেক্ক-বউল-কুসুমং ব মক্কডঅং ॥ ৬৩ ॥ পালিতস্স[১]।

[ পশ্যত পটলান্তরাবতীর্ণ-নিজক-তন্তূর্দ্ধ-পাদ-প্রতিলগ্নম্।
দুর্লক্ষ্য-সূত্র-গ্রথিতৈক-বকুল-কুসুমং ইব মর্কটকম্॥ ] ( পালিতস্য )

৬৩। পটলের ( ছাদের ) অন্তর হইতে বিলম্বিত নিজ তন্তুতে ঊর্দ্ধপাদে প্রতিলগ্ন মর্কটককে ( লুতাকে ) অবলোকন কর,—ইহা যেন দুর্লক্ষ্য সূত্রে গ্রথিত একটি বকুলকুসুমের মত লক্ষিত হইতেছে।

[ লোকের যাতায়াতশূন্য এই স্থান—সুতরাং জারকে ত্বরাযুক্ত রমণ হইতে নিবৃত্ত করিবার জন্য কুলটার উক্তি। ]

উঅরি দর-দিট্ঠ-থণ্ণুঅ-ণিলুক্ক-পারাবআণঁ বিরুএহিং।
ণিত্থণই জাঅ-বেঅণঁ সূলা-হিণ্ণং ব দেঅ-উলং ॥ ৬৪ ॥ পবরসেণস্স।

[ উপরি দর-দৃষ্ট-স্থাণুক-নিলীন-পারাবতানাং বিরুতৈঃ।
নিস্তনতি জাত-বেদনং শূলা-ভিন্নং ইব দেব-কুলম্॥ ] ( প্রবরসেনস্য )

৬৪। মন্দিরের উপরদিকে ঈষৎ দৃষ্ট কীলকে নিলীন পারাবতগুলির কূজনদ্বারা দেবকুলটি যেন শূলদ্বারা ভিন্ন হইয়া বেদনা অনুভবপূর্ব্বক রব করিতেছে।

[ প্রাচীন মন্দিরের নির্জ্জনতা সূচিত করিয়া কুলটা জারকে ইঙ্গিতে মিলনের সম্ভাবনা জানাইতেছে। ]

---

১ কালিতস্য—পীতাম্বরটীকা।

জই হোসি ণ তসস্ পিআ অণুদিঅহং নীসহেহিঁ অঙ্গেহিং।
ণব-সূঅ-পীঅ-পেঊস-মত্ত-পাডি ব্ব কিং সুবসি ॥ ৬৫ ॥ মুহরাঅসস্।

যদি ভবসি ন প্রিয়া অনুদিবসং নিঃসহৈঃ অঙ্গৈঃ।
নব-সূত-পীত-পীযূষ-মত্ত-মহিষীবৎসা ইব কিং স্বপিষি ॥ ] ( মুখরাজস্য )

৬৫। যদি তুমি তাহার প্রিয়া না-ই হইয়া থাক, তবে কেন প্রতিদিনই ( সুরতপরিশ্রমে ) নিঃসহ অঙ্গ লইয়া, নবপ্রসূত ( সপ্তদিনাবধি ক্ষীর—) পীযূষ পানে মত্ত মহিষীবৎসার মত ঘুমাইয়া থাক।

[ 'নিজ ভর্ত্তার অপ্রিয়া হইয়াছি—আমার মত দুর্ভগাদ্বারা তোমার কি প্রয়োজন?'—এইরূপে কথনপরা নায়িকার প্রতি সাভিলাষ কামুকের প্রত্যুক্তি। ]

হেমন্তিআসু অই-দীহরাসু রাঈসু তং সি অবিণিদ্দা।
চিরঅর-পউত্থ-বইএ ণ সুন্দরং জং দিআ সুবসি ॥ ৬৬ ॥ কন্তেসরসস্[১]।

[ হৈমন্তিকাসু অতিদীর্ঘাসু রাত্রিষু ত্বং অসি অবিনিদ্রা।
চিরতর-প্রোষিত-পতিকে ন সুন্দরং যৎ দিবা স্বপিষি ॥ ]

৬৬। হে রমণী, তোমার পতি বহু কালের জন্য প্রবাসে গিয়াছে,—তুমি যে হেমন্তকালের এই অতিদীর্ঘ রাত্রিতে নিদ্রাবিচ্ছেদ অনুভব না করিয়াও দিনের বেলায় ঘুমাইয়া থাক—ইহা সুন্দর কার্য্য নহে।

[ প্রোষিতপতিকা কুলটা সখীর প্রতি লোকাপবাদভয়ে ভীতা বন্ধু-বধূর উক্তি। ]

জই চিক্খল্ল-ভউপ্পুঅ-পঅমিণমলসাই তুহ পএ দিণ্ণং।
তা সুহঅ কণ্টইজ্জন্তমঙ্গমেণ্হিং কিণো বহসি ॥ ৬৭॥ চু (উ?) তুরাঅস্স[২]।

[ যদি কর্দ্দম-ভয়োৎপ্লুত-পদং ইদং অলসয়া তব পদে দত্তম্।
তৎ সুভগ কণ্টকিতং অঙ্গং ইদানীং কিমিতি বহসি ॥ ] ( ঋতুরাজস্য ? )

---

১ ধীরস্য—পীতাম্বরটীকা। ২ পূর্ব্বগাথায়ামিব—পীতাম্বরটীকা।

৬৭। যদি সেই অলসায়মানা (প্রিয়া) পঙ্কভয়ে লম্ফ দিয়া তোমার পদস্থানে তাহার এই পদটি নিক্ষেপ করিতেছে,—তাহা হইলে, হে সুভগ, তুমি কেন ইদানীং রোমাঞ্চিত অঙ্গ বহন করিতেছ?

[ প্রিয়ার প্রণয় গোপনকারী কান্তকে অন্য কোনও রমণী এইরূপ বলিতেছে। ]

পত্তো ছণো ণ সোহই[1] অই-প্পহাঅম্মি পুন্নিমা-অন্দো।
অন্ত-বিরসো অ কামো অসংপআনো অ পরিওসো ॥৬৮॥ কালই(ঈ?) বস্‌স।

[ প্রাপ্তঃ ক্ষণঃ ন শোভতে অতি-প্রভাতে পূর্ণিমা-চন্দ্রঃ।
অন্ত-বিরসঃ চ কামঃ অসংপ্রদানঃ চ পরিতোষঃ ॥ ] ( কালদীপস্য )

৬৮। অতি প্রভাতে পূর্ণিমার চন্দ্র, অবসানে রসশূন্য কামনা, সংপ্রদান-রহিত পরিতোষ ( যেমন ) শোভা পায়না, ( তেমন ) উৎসব উপস্থিত হইয়া গেলেই আর শোভা পায় না।

[ পারিতোষিকশূন্য ভুজঙ্গের তিরস্কার জন্য বেশ্যামাতার কন্যার প্রতি উক্তি। ]

পাণি-গ্গহণে বিবঅ পব্বঈএঁ ণাঅং সহীহিঁ সোহগ্গং।
পসু-বইণা বাসুই-কঙ্কণম্মি ওসরিএ দূরং ॥৬৯॥ অনুরাঅস্‌স।

[ পাণি-গ্রহণে এব পার্ব্বত্যাঃ জ্ঞাতং সখীভিঃ সৌভাগ্যম্।
পশুপতিনা বাসুকি-কঙ্কণে অপসারিতে দূরম্ ॥ ] ( অনুরাগস্য )

৬৯। পাণি গ্রহণ সময়েই পশুপতিকে ( নিজহস্তের ) বাসুকিরূপ কঙ্কণ দূরে অপসারিত করিতে দেখিয়া সখীরা পার্ব্বতীর সৌভাগ্য জানিয়া লইয়াছে।

[ স্বাধীনভর্তৃকা নবীনা কামিনীর প্রতি আসক্ত যুবককে লক্ষ্য করিয়া দূতীর নৈরাশ্য-বচন। ]

---

১ '‹প্পহাঅব্ব...'বিরসো ব্ব'—টীকাকার গঙ্গাধরের প্রস্তাবিত দ্বিতীয় পাঠ।

২ কালাধিপরস্য—পীতাম্বরটীকা।

গিম্হে দবগ্গি-মসি-মইলিআই'দীসন্তি বিঞ্ঝ-সিহরাইং।
আসস্থ পউত্থ-বইএ ণ হোন্তি ণব-পাউসব্ভাইং ॥৭০॥ বন্ধাবহীএ' ?

[ গ্রীষ্মে দবাগ্নি-মসী-মলিনিতানি দৃশ্যন্তে বিন্ধ্য-শিখরাণি।
আশ্বসিহি প্রোষিত-পতিকে ন ভবন্তি নব-প্রাবৃডভ্রাণি ॥ ]

৭০। হে প্রোষিত-পতিকে, আশ্বস্ত হও,—গ্রীষ্মকালে দাবানলের মসীদ্বারা মলিনিত ঐ বিন্ধ্যশিখরগুলি দেখা যাইতেছে, সেগুলি নবর্ষার মেঘমালা নহে।

[ নবমেঘোদয়ের আশঙ্কায় উৎকণ্ঠিতা নায়িকার প্রতি সখীর আশ্বাস-বাক্য। ]

জেণ্ত্তিঅ-মত্তং তীরই নিব্বোঢুং দেস্থ ত্তেত্তিঅং পণঅং।
ণ অণো বিণিঅত্ত-পসাঅ-দুক্খ-সহন-ক্খমো সব্বো ॥৭১॥ মুদ্ধসীলস্স।

[ যাবন্মাত্রং শক্যতে নির্বোঢুং দেহি তাবন্তং প্রণয়ম্।
ন জনঃ বিনিবৃত্ত-প্রসাদ-দুঃখ-সহন-ক্ষমঃ সর্বঃ ॥ ] ( মুগ্ধশীলস্য )

৭১। যতখানি প্রণয় ( সর্ব্বদা ) নিঃশেষভাবে বহন করা যাইতে পারে, ততখানি প্রণয়ই ( আমাকে ) দিও,—( কারণ ), প্রসাদ ( প্রণয় ) বিনিবৃত্ত হইলে তজ্জনিত দুঃখ সব লোকেই সহ্য করিতে সমর্থ হয় না।

[ প্রথম সঙ্গমে অনুরাগাধিক্য প্রদর্শনকারী কান্তের প্রতি, আদি, মধ্য ও অবসানে সমানরূপ প্রণয় দেখাইবার জন্য কান্তার অনুরোধ। ]

বহু-বল্লহস্স জা হোই বল্লহা কহ বি পঞ্চ দিঅহাইং।
সা কিং ছট্ঠং মগ্গই কত্তো মিট্ঠং অ বহুঅং অ ॥৭২॥ অল[অ]স্স।

[ বহু-বল্লভস্য যা ভবতি বল্লভা কথং অপি পঞ্চ দিবাসানি।
সা কিং ষষ্ঠং মৃগয়তে ( মার্গয়তি ) কুতঃ মিষ্টং চ বহুকং চ ॥ ] (অলকস্য ?)

৭২। যে নায়ক বহু প্রিয়াকে অনুগৃহীত করে, তাহার যে কেহ প্রিয়া হয়, সে পাঁচ দিবস পর্য্যন্ত (তাহাকে) পরীক্ষা করিয়া থাকে ; সে কি ষষ্ঠ দিবস

১ তথৈব—পীতাম্বরটীকা।

পর্য্যন্ত অপেক্ষা করে ? ( কারণ ), যাহা অনুকূল বা মিষ্ট তাহা বেশী পাওয়া সুকৃত-সাপেক্ষ।

[ প্রিয়ের অনুরাগের অস্থিরতাই তাহার প্রণয় বৈমুখ্যের কারণ বলিয়া মানিনী প্রিয়া প্রিয়কে বুঝাইয়া দিতেছে। ]

জং জং সো ণিজ্ঝাঅই [1]অঙ্গোআসং মহং অণিমিসচ্ছো।
পচ্ছাএমি অ তং তং ইচ্ছামি অ তেণ দীসন্তং॥ ৭৩॥ বসন্তঅসস্[2]।

[ যং যং সঃ নিধ্যায়তি অঙ্গাবকাশং মম অনিমিষাক্ষঃ।
প্রচ্ছাদয়ামি চ তং তং ইচ্ছামি চ তেন দৃশ্যমানম্॥ ] ( বসন্তকস্য )

৭৩। আমার যে যে আঙ্গাবকাশের উপর সে অনিমেষ লোচনে চাহিয়া থাকে, আমি সেই সেই অঙ্গাবকাশ প্রচ্ছাদিতও করি, ( আবার ) তাহা তদ্দ্বারা দৃশ্যমান হউক ইহাও ইচ্ছা করি।

[ অত্যানুরক্ত নায়ক সম্বন্ধে নিজেরও অনুরাগাধিক্যের কথা নায়িকা সখীর নিকট প্রকাশ করিতেছে। ]

দিঢ়-মন্নু-[3]দুম্মিআএঁ বি গহিও দইঅম্মি পেচ্ছহ ইমাএ।
ওসরই বালুআ-মুট্‌ঠি ইব্ব মাণো সুরসুরন্তো॥ ৭৪॥ (মোণ্ডাহলসস্)

[ দৃঢ়-মন্যু-দুর্মনস্কয়া অপি গৃহীতঃ দয়িতে প্রেক্ষধ্বং অনয়া।
অপসরতি বালুকা-মুষ্টিঃ ইব মানঃ সুরসুরায়মাণঃ॥ ] ( মুক্তাফলস্য )

৭৪। দেখ, ( প্রণয় ) কোপবশতঃ অত্যন্ত ব্যথিত হইয়া দয়িতের প্রতি সে ( নায়িকা ) মান গ্রহণ করিয়াছে, ( ইহা সত্য-কিন্তু ) সেই মান বালুকামুষ্টির ন্যায় সুর্-সুর্ করিয়া অপসৃত হয়।

[ কলহান্তরিতার অনুনয়ের জন্য সখী নায়ককে প্রোৎসাহিত করিতেছে। ]

---

১ অঙ্গং আসম্মি মই (=অঙ্গং পার্শ্বে মম) এইরূপ পাঠ অধিকতর যুক্তিসহ প্রতিভাত হয়।
২ বসন্তকস্য—পীতাম্বরটীকা। ৩ দুমিআএ-পাঠান্তর।

উঅ পোম্মরাঅ-মরগঅ-সংবলিআ ণহ-অলাওঁ ওঅরই।
ণহ-সিরি-কণ্ঠ-ব্ভট্‌ঠ ব্ব কণ্ঠিআ কীর-রিচ্ছোলী ॥ ৭৫ ॥

[ পশ্য পদ্মরাগ-মরকত-সংবলিতা নভস্ তলাৎ অবতরতি।
নভঃ-শ্রী-কণ্ঠ-ভ্রষ্টা ইব কণ্ঠিকা কীর-পঙ্‌ক্তিঃ ॥ ]

৭৫। দেখ, নভোলক্ষ্মীর কণ্ঠদেশ হইতে ভ্রষ্ট, পদ্মরাগ ও মরকতদ্বারা সংবলিত কণ্ঠিকানামক হারযষ্টির মত, আকাশতল হইতে শুকপংক্তি অবতরণ করিতেছে।

[ চিররমনার্থ কান্তকে অন্যমনস্ক রাখিবার অভিপ্রায়ে কান্তার উক্তি। ]

ণ বি তহ বিএস-বাসো দোগগ্‌চ্চং মই জণেই সংতাবং।
আসংসিঅত্থ-বিমনো জহ পণই-জনো নিঅত্তন্তো ॥ ৭৬[১] ॥

[ ন অপি তথা বিদেশ-বাসঃ দৌর্গত্যং মম জনয়তি সংতাপম্।
আশংসিতার্থ-বিমনাঃ যথা প্রণয়ি-জনঃ নিবর্ত্তমানঃ ॥ ]

৭৬। আমার বিদেশে বাস ও নিজের দুর্গতি ততটা মনঃসন্তাপ উৎপাদন করে না, প্রণয়ী জন আশংসিতবিষয়ে বিমুখ বা বিমনা হইয়া প্রত্যাবর্ত্তন করিয়া যতটা সন্তাপ উৎপাদন করে।

[ দুশ্চরিত্রা স্ত্রী পতিদ্বারা দুর্গমস্থানে কারারুদ্ধ অবস্থায় বল্লভের প্রেরিত দূতীর প্রত্যাগমনজন্য দুঃখ প্রকাশ করিয়া বলিতেছে। ]

খন্ধগিগণা বনেসুং তণেহিঁ গামম্মি রক্‌খিও পহিও।
ণঅর-বসিও ণডিজ্জই সামুসএণ ব্ব সীএণ ॥ ৭৭[২] ॥

[স্কন্ধাগ্নিনা বনেষু তৃণৈঃ গ্রামে রক্ষিতঃ পথিকঃ।
নগরোষিতঃ খেদ্যতে সামুশয়েন ইব শীতেন ॥ ]

৭৭। যে পথিক বনসমূহে স্থূলকাষ্ঠাগ্নি দ্বারা ও গ্রামে তৃণদ্বারা

১ ভীমবিক্রমস্য—পীতাম্বরটীকা। ২ বিনয়ান্বিতস্য (?)—পীতাম্বরটীকা।

( শীত হইতে ) নিজকে রক্ষা করে, সে নগরে বাস করিতে যাইয়া অনুশয়যুক্ত শীতদ্বারা যেন খিন্ন হইতেছে।

[ অলিন্দে গোপান্বিত জারের ইহাই প্রকৃষ্ট রমণসময়, দূতী কুলটার নিকট তাহাই সূচনা করিতেছে। ]

ভরিমো সে গহিআহর-ধুঅ-সীস-পহোলিরালআউলিঅং।
বঅণং পরিমল-তরলিঅ-ভমরালি-পইণ্ণ-কমলং ব ॥ ৭৮[১] ॥

[ স্মরামঃ তস্যাঃ গৃহীতাধর-ধূত-শীর্ষ-প্রঘূর্ণনশীলালকাকুলিতম্।
বদনং পরিমল-তরলিত-ভ্রমরালি-প্রকীর্ণ-কমলং ইব ॥ ]

৭৮। ( চুম্বনার্থ ) অধর গৃহীত হইলে, শীর্ষ কম্পনসহকারে ও কুন্তলপ্রঘূর্ণনে আকুলিত তাহার বদনখানি স্মরণ করিতেছি, যেন ইহা পরিমললোভে তরলিত ভ্রমর কুলদ্বারা প্রকীর্ণ একটি কমলের মত লক্ষিত হইয়াছিল।

[ অন্য কামিনীকে শুনাইয়া তদনুরাগলোভে নায়ক নিজের কামকলাভিজ্ঞতা জ্ঞাপন করিতেছে। ]

হল্লফল-ণ্হাণ-পসাহিআণ ছণ-বাসরে সবত্তীণং।
অজ্জাএঁ মজ্জণাণাআরেণ কহিঅং ব সোহগ্গং ॥৭৯॥ কটিলস্স[২]।

[ [৩]উৎসাহতরলত্ব-স্নান প্রসাধিতানাং ক্ষণ-বাসরে সপত্নীনাম্।
আর্য্যয়া মজ্জনানাদরেণ কথিতং ইব সৌভাগ্যম্ ॥ ]

৭৯। উৎসবের দিনে উৎসাহ-চাঞ্চল্যে স্নানদ্বারা প্রসাধিত সপত্নীদিগের নিকট কেবল সেই আর্য্যাই মজ্জনে অনাদর প্রদর্শন করিয়া নিজসৌভাগ্য সূচিত করিয়াছে। ]

[ প্রিয়তম দ্বারা সমাদৃত রমণীর পক্ষে প্রসাধনের অভাবও সৌভাগ্য বাড়াইয়া দেয়। ]

---

১ মুক্তাধরস্য—পীতাম্বরটীকা। ২ কটিলস্য—পীতাম্বরটীকা।

৩ হল্লফলশব্দঃ কোকচিক্কণব্রণঘিজ্জিজনে ইতি কুলবালদেবঃ।

ণ্হাণ-হলিদ্দা-ভরিঅন্তরাইঁ জালাইঁ জাল-বলঅস্স।
সোহন্তি কিলিঞ্চিঅ-কণ্টএণ কং কাহিসী কঅত্থং ॥৮০॥ মঅরন্দস্স।

[ স্নান-হরিদ্রা-ভরিতান্তরাণি জালানি [1]জাল-বলয়স্য।
শোধয়ন্তী [2]বংশ-কণ্টকেন কং করিষ্যসি কৃতার্থম্ ॥ ] ( মকরন্দস্য )

৮০। স্নান হরিদ্রায় ভরিতান্তর (তোমার) কেশসংমার্জ্জনীর জালগুলিকে (ক্ষুদ্র) বংশকণ্টকদ্বারা শোধিত করিয়া তুমি কোন্ সৌভাগ্যবানকে কৃতার্থ করিবে?

[ পুষ্পবতী কৃতশুদ্ধিস্নানা হইলে পর, তাহার প্রতি সাভিলাষ কামুকের বিদগ্ধবচন। ]

অদ্দংসণেণ পেম্মং অবেই অই-দংসণেণ বি অবেই।
পিসুণ-জণ-জম্পিএণ বি অবেই এমেঅ বি অবেই ॥৮১॥ সামিঅস্স।

[ অদর্শনেন প্রেম অপৈতি অতিদর্শনেন অপি অপৈতি।
পিশুন-জন-জল্পিতেন অপি অপৈতি এবমেব অপৈতি ॥ ] ( স্বামিকস্য )

৮১। প্রেম অদর্শনে দূরীভূত হয়, অতিদর্শনেও ইহা দূরে পালায়, খলজনের কুকথাতেও দূর হইয়া যায়, আবার এমনিও (অকারেণেও) দূরে যায়।

[ নায়কের প্রবাসগমনের উদ্যমনিরসনার্থ নায়িকা নানাভাবে প্রেমহ্রাসের কথা উত্থাপিত করিতেছে। ]

অদ্দংসণেণ মহিলা-অণস্স অই-দংসণেণ ণীঅস্স।
মুক্খস্স পিসুণ-অণ-জম্পিএণ এমেঅ হি খলস্স ॥৮২॥ সামিঅস্স।

[ অদর্শনেন মহিলা-জনস্য অতি-দর্শনেন নীচস্য।
মূর্খস্য পিশুন-জন-জল্পিতেন এবমেব হি খলস্য ॥ ] ( স্বামিকস্য )

৮২। মহিলাজনের (প্রেম) অদর্শনে, নীচজনের (প্রেম) অতিদর্শনে, মূর্খের (প্রেম) পিশুনজনের জল্পনে এবং খলের (প্রেম) অকারণে দূরীভূত হয়।

---

১ কেশসংমার্জ্জনী। ২ সূক্ষ্মকাষ্ঠকে 'কিলিঞ্চিঅ' বলা হয়।

পোট্ট-পডিএহিঁ দুক্‌খং অচ্ছিজ্জই উন্নএহিঁ হোউণ।
ইঅ চিন্তআণঁ মন্নে থণাণঁ কসণং মুহং জাঅং ॥৮৩॥ কঅণ্ণসীলস্‌স।

[ উদর-পতিতাভ্যাং দুঃখং আস্যতে উন্নতাভ্যাং ভূত্বা।
ইতি চিন্তয়তোঃ মন্যে স্তনয়োঃ কৃষ্ণং মুখং জাতম্ ॥ ] ( কৃতজ্ঞশীলস্য )

৮৩। (প্রথমতঃ) উন্নত থাকিয়াও পরে (প্রসবান্তে) উদর পর্য্যন্ত পতিত হইলে কষ্টে থাকিতে হইবে,—মনে হয়, এই চিন্তা করিয়াই স্তনযুগলের অগ্রভাগ শ্যামবর্ণ হইয়াছে।

[ ভাবী স্তনপতনকালের পরেও নায়ককে নায়িকার স্নেহানুবর্ত্তী রাখিবার উদ্দেশ্যে তাহার প্রতি সখীর অনুরোধ-বচন। ]

সো তুজ্ঝ কএ সুন্দরি তহ ছীণো সুমহিলো হলিঅ-উত্তো।
জহ সে মচ্ছরিণীএঁ বি দোচ্চং জাআএঁ পডিবন্নং ॥৮৪॥ ঈসাণস্‌স।

[ সঃ তব কৃতে সুন্দরি তথা ক্ষীণঃ সুমহিলঃ হালিক-পুত্রঃ।
যথা তস্য মৎসরিণ্যা অপি দৌত্যং জায়য়া প্রতিপন্নম্ ॥ ] ( ঈশানস্য )

৮৪। হে সুন্দরি, তোমার জন্য সেই রূপবদ্‌ভার্য্য হালিকপুত্র এতদুর ক্ষীণ হইয়া গিয়াছে যে, তাহার জায়া মৎসরিণী হইয়াও তাহার জন্য (নিজে) দূতীর কার্য্য অবলম্বন করিয়াছে।

[ কোনও সুন্দরী রমণীর সহিত নায়ককে সংমিলিত করিবার উদ্দেশ্যে দূতী তৎসমীপে নায়কের অনুরাগাধিক্যের কথা বলিতেছে। ]

দাক্‌খিণ্ণেণ বি এন্তো সুহঅ সুহাবেসি অম্হ হিঅআইং।
নিক্কইঅবেণ জাণং গও সি কা[1] নিব্বুঈ তাণং ॥ ৮৫ ॥ আইবরাহস্‌স

[ দাক্ষিণ্যেন অপি আগচ্ছন্ সুভগ সুখয়সি অস্মাকং হৃদয়ানি।
নিষ্কৈতবেন যাসাং গতঃ অসি কা নির্বৃতিঃ তাসাম্ ॥ ] ( আদিবরাহস্য )

১ নিব্বূদী পাঠ যুক্তিযুক্ত মনে হয় না।

৮৫। হে সুভগ, দাক্ষিণ্যবশতঃ আমাদের নিকট উপস্থিত হইয়াও আমাদের হৃদয়কে এতটা সুখী করিয়া থাক। আর যাহাদের নিকট অকপটে গমন করিয়া থাক (না জানি) তাহাদের কত আনন্দ হয়।

[ বহুবল্লভ নায়কের প্রতি নিজের অনুরাগ প্রকাশ করিয়া স্নেহ-তিরস্কার পূর্ব্বক নায়িকার সকৌশল উক্তি। ]

এক্কং পহরুব্বিগ্নং হত্থং মুহ-মারুএণ বীঅন্তো।
সো বি হসন্তীএঁ মএ গহিও বীএণ কণ্ঠম্মি ॥ ৮৬ ॥ পহঈএ[১]।

[ একং প্রহারোদ্বিগ্নং হস্তং মুখ-মারুতেন বীজয়ন্।
সঃ অপি হসন্ত্যা ময়া গৃহীতঃ দ্বিতীয়েন কণ্ঠে ॥ ] ( পৃথিব্যাঃ )

৮৬। প্রহারকার্য্যে উদ্বিগ্ন (আমার) একখানি হস্ত মুখবায়ুদ্বারা সে (নায়ক) বীজন করিলে পরে, আমি হাসিতে হাসিতে দ্বিতীয় হস্তদ্বারা তাহার কণ্ঠ গ্রহণ করিয়াছি।

[ স্বাধীনপতিকা রমণী নিজের সৌভাগ্য প্রকটিত করিয়া স্বামীর অন্যনায়িকা প্রসঙ্গ নিরস্ত করিতেছে। ]

অবলম্বিঅ-মাণ-পরম্মুহীএঁ এন্তস্স মাণিণি পিঅস্স।
পুট্‌ঠি-পুলউগ্‌গমো তুহ কহেই সংমুহ-ঠিঅং হিঅঅং ॥৮৭॥ রেবাএ।

[ অবলম্বিত-মান-পরাঙ্‌মুখ্যা আগচ্ছতঃ মানিনি প্রিয়স্য।
পৃষ্ঠ-পুলকোদ্গমঃ তব কথয়তি সংমুখ-স্থিতং হৃদয়ম্ ॥ ] ( রেবায়াঃ )

৮৭। হে মানিনি, মান অবলম্বন করিয়া পরাঙ্‌মুখী হইলেও তুমি তোমার পৃষ্ঠে রোমাঞ্চের উদ্গমদ্বারা আগমনকারী প্রিয়ের নিকট তোমার হৃদয় সম্মুখস্থিত বলিয়াই সূচিত করিতেছ।

[ কেলিকলহের ফলে নিষ্ক্রান্তা নায়িকাকে ফিরাইয়া আনিবার জন্য সখীর চেষ্টা। ]

---

১ প্রহতায়াঃ—পীতাম্বরটীকা

জাণাই জাণাবেউং অণুণঅ-বিদ্দাবিঅ-মাণ-পরিসেসং।
[1]অইরিক্কম্মি বি বিণআবলম্বণং সচ্চিঅ কুণন্তী ॥ ৮৮॥ গামউডস্স।
জানাতি জ্ঞাপয়িতুং অনুনয়-বিদ্রাবিত-মান-পরিশেষম্।
বিজনে অপি বিনয়াবলম্বনং সা এব কুর্ব্বতী ॥ ] ( গ্রামকূটস্য )

৮৮। একান্তে (সুরতসময়ে) বিনয় অবলম্বন করিয়া কেবল সে-ই (যুবতী) (প্রিয়তমের) অনুনয়ে দূরীকৃত মানের পরিশিষ্টখানি জ্ঞাপিত করিতে জানে।

[দীর্ঘরোষা মানিনীকে সখী অন্য মানিনীর স্তুতিদ্বারা বিনয় শিক্ষা দিতেছে।]

মুহ-মারুএণ তং কণ্হ গো-রঅং রাহিআএ অবণেন্তো।
এতাণঁ বল্লবীণং অন্নাণ বি গোরঅং হরসি ॥ ৮৯ ॥ পোট্টিসস্স[2]।
[ মুখ-মারুতেন ত্বং কৃষ্ণ গো-রজঃ রাধিকায়াঃ অপনয়ন্।
এতাসাং বল্লবীনাং অন্যাসাং অপি গৌরবং ( গৌরতাং বা ) হরসি ॥]

৮৯। হে কৃষ্ণ, তুমি তোমার-মুখ-মারুতদ্বারা রাধিকার চক্ষুঃ হইতে ধূলি (অথবা গোধূলি) অপনীত করিয়া, পুরোবর্ত্তিনী অন্যান্য বল্লবী (গোপী) গণের (সৌভাগ্য) গৌরব বা গৌরতা হরণ করিতেছ।

[ বহুবল্লভ নায়ককে এক নায়িকাতে আসক্ত দেখিয়া কৃষ্ণব্যাজে সখী তাহাকে বলিতেছে। ]

কিং দাব কআ অহবা করেসি কারিস্সি সুহঅ এত্তাহে।
অবরাহাণঁ অলজ্জির সাহস্সু কঅএ খমিজ্জন্তু ॥ ৯০ ॥ রেবাত্র।
[ কিং তাবৎ কৃতাঃ অথবা করোষি করিষ্যসি সুভগ ইদানীম্।
অপরাধানাং অলজ্জশীল কথয় ( শাধি ) কতরে ক্ষম্যন্তাম্ ॥ ] (রেবায়াঃ)

৯০। হে সুভগ যেসব অপরাধ তুমি করিয়াছ, (এখনও) করিতেছ এবং (ভবিষ্যতেও) করিবে; হে নির্লজ্জ! তন্মধ্যে কোন্ অপরাধগুলি আমি ক্ষমা করিতে পারি, তাহা তুমি বল ত?

[ নিজ অপরাধের ক্ষমাপ্রার্থী কান্তের প্রতি খণ্ডিতা কান্তার উক্তি।]

---

১ পইরিক্কম্মি পাঠও দৃষ্ট-হয়। কেহ কেহ 'অতিরিক্ত' বলিয়া ইহার সংস্কৃত ছায়া দিয়াছেন। পইরিক্কেত্তি বিজনে দেশ ইতি কেচিৎ।

২ পোটস্স—পীতাম্বরটীকা

গুমেন্তি জে পহুত্তং কুবিঅং দাসা ব্ব জে পসাঅন্তি।
তে বিবঅ মহিলাণঁ পিআ সেসা সামি বিবঅ বরাআ ॥৯১॥ মাহবীএ[১]।

[ [২]ছাদয়ন্তি যে প্রভুত্বং কুপিতাং দাসাঃ ইব যে প্রসাদয়ন্তি।
তে এব মহিলানাং প্রিয়াঃ শেষাঃ স্বামিনঃ এব বরাকাঃ ॥] ( মাধব্যাঃ )

৯১। যে পুরুষেরা ( কান্তাবিষয়ে ) নিজ প্রভুত্ব গোপন করিয়া রাখে এবং যাহারা দাসের ন্যায় কুপিতা কান্তাকে ( অনুনয়দ্বারা ) প্রসন্ন রাখে, তাহারাই মহিলাদের প্রিয় হইয়া থাকে, আর তদন্য পুরুষেরা শোচ্য স্বামিশব্দে আখ্যাত হয় ( অর্থাৎ প্রিয় হয় না )।

[ দুর্বিদগ্ধ নায়ককে দূতী অনুনয়াদি শিক্ষা দিতেছে। ]

তইআ কঅগ্ঘ মহুঅর ণ রমসি অণ্ণাসু পুপ্ফ-জাঈসু।
বন্ধ-ফল-ভার-গরুইং মালইঁ এণ্হিং পরিচ্চঅসি ॥৯২॥ মাঅঙ্গস্স।

[ তদা কৃতার্ঘ ( কৃতঘ্ন ) মধুকর ন রমসে অন্যাসু পুষ্প-জাতিষু।
বদ্ধ-ফল-ভার-গুর্ব্বীং মালতীং ইদানীং পরিত্যজসি ॥ ] ) মাতঙ্গস্য )

৯২। হে মধুকর, তখন তুমি কৃতঘ্ন হইয়া ( অথবা, মালতীর প্রতি আদর-বশতঃ ) অন্যান্য পুষ্পজাতিতে অনুরাগযুক্ত হও নাই,—এখন বদ্ধফলভারে গুর্ব্বী ( নম্র ) মালতীকে পরিত্যাগ করিতেছ ?

[ নায়ককে পূর্ব্বে নায়িকার প্রতি অত্যাদরবিশিষ্ট এবং এখন তাহার গর্ভাবস্থায় তাহার প্রতি উদাসীন দেখিয়া দূতীর তৎপ্রতি উক্তি। ]

অবিঅণ্হ-পেক্খণিজ্জেণ তক্খণং মামি তেণ দিট্ঠেণ।
সিবিণঅ-পীএণ ব পাণিএণ তণ্হ বিবঅ ণ[৩] ফিট্টা ॥৯৩॥ বজ্জস্স।

[ অবিতৃষ্ণ-প্রেক্ষণীয়েন তৎ-ক্ষণং মাতুলানি তেন দৃষ্টেন।
স্বপ্ন-পীতেন ইব পানীয়েন তৃষ্ণা এব ন ভ্রষ্টা ॥ ] ( বজ্রস্য )

---

১ গজরেবস্য—পীতাম্বরটীকা

২ 'ছদের্ণে র্ণুম-নূম-সন্নূম-ঢক্কৌম্বাল-পব্বালাঃ' ৮।৪।২১ ( হেমচন্দ্রঃ)

৩ 'ভ্রংশেঃ ফিড-ফিট্ট-ফুড-ফুট্ট-চুক্ক-ভুল্লাঃ' ৮।৪।১১৭ ( হেমচন্দ্রঃ )

৯৩। হে মামি, স্বপ্নে পীত জলধারা অনপনেয় তৃষ্ণার মত, অতৃপ্ত নয়নে দর্শনযোগ্য সেইজনকে দেখিয়া আমার তৃষ্ণা দূর হয় নাই।

[ স্বীকৃতদূতীভাবা মামীকে নাগরিকের প্রতি নায়িকা নিজের অনুরাগাধিক্যের কথা বলিতেছে। ]

সুঅণো জং দেসমলংকরই তং বিঅ করেই পবসন্তো।
গামাসন্নুম্মূলিঅ-মহা-বড-ট্ঠাণ-সারিচ্ছং ॥৯৪॥ হরকুন্তসস্[1] ।

[ সুজনঃ যং দেশং অলংকরোতি তং এব করোতি প্রবসন্।
গ্রামাসন্নোন্মূলিত-মহা-বট-স্থান সদৃক্ষম্ ॥ ] ( হরকুন্তস্য )

৯৪। সুজন যে দেশকে ( নিজ নিবাসদ্বারা) অলঙ্কৃত করেন,—সেই দেশকে প্রবাসে গমন করিয়া তিনিই গ্রামাসন্ন উন্মূলিত মহাবট-বৃক্ষ-স্থানের মত ( দুঃখদায়ক ) করিয়া তোলে।

[ কুলটা জারকে শুনাইয়া সংকেত-স্থান-ভঙ্গের ইঙ্গিত করিতেছে। ]

সো ণাম সংভরিজ্জই পব্ভসিও জো খণং পি হিঅআহি।
সংভরিঅব্বং চ কঅং গঅং চ পেম্মং নিরালম্বং॥৯৫॥ বাপ(বপ্প?)ইরাঅস্স[2]।

[ সঃনাম সংস্মর্য্যতে প্রভ্রষ্টঃ যঃ ক্ষণং অপি হৃদয়াৎ।
স্মর্ত্তব্যং চ কৃতং গতং চ প্রেম নিরালম্বম্ ॥ ] ( বাক্‌পতি রাজস্য )

৯৫। স্মরণ রাখার কথা তাহার সম্পর্কেই খাটে, ক্ষণকালের জন্যও হৃদয় হইতে যাহার ভ্রষ্ট হওয়ার সম্ভাবনা আছে। যে মুহূর্ত্তে প্রেম স্মরণযোগ্য হইল, সেই মুহূর্ত্তেই ইহা আলম্বন-শূন্য হইয়া গেল।

[ ভাবী প্রবাসী প্রিয়জনের প্রতি স্মরণানুরোধের কথার উত্তরে নায়িকার উক্তি। ]

---

১ হারকুণস্ত—পীতাম্বরটীকা ২ বপ্পরাজস্ত—পীতাম্বরটীকা

ণাসং ব সা কবোলে অজ্জ বি তুহ দন্ত-মণ্ডলং বালা।
উব্ভিন্ন-পুলঅ-বই-বেঢ়-পরিগঅং রক্খই বরাঈ ॥ ৯৬॥ সামিঅসস্[১]।

[ ন্যাসং ইব সা কপোলে অদ্য অপি তব দন্ত-মণ্ডলং বালা।
উদ্ভিন্ন-পুলক-বৃতি-বেষ্ট-পরিগতং রক্ষতি বরাকী ॥ ] ( স্বামিকস্য )

৯৬। সেই দীনা বালা অদ্য পর্য্যন্ত নিজ কপোলে তোমার প্রদত্ত মণ্ডলাকৃতি দন্তক্ষত ন্যাসরূপে রক্ষিত বস্তুর ন্যায় রক্ষা করিতেছে, যেন ইহা ( সেই ক্ষতস্থান ) চতুর্দ্দিকে বিকসিত রোমাঞ্চরূপ বৃতি ( বেড়া ) দ্বারা বেষ্টিত রহিয়াছে।

[ মন্দস্নেহ নায়ককে নায়িকার প্রতি অনুকূলিত করার জন্য দূতীর চেষ্টা-প্রকার। ]

দিট্‌ঠা চূআ অগ্‌ঘাইআ সুরা দক্‌খিণাণিলো সহিও।
কজ্জাই ব্বিঅ গরুআইঁ মামি কো বল্লহো কস্‌স॥ ৯৭॥ কোন্তক্‌খুরস্‌স[২]।

[ দৃষ্টাঃ চূতাঃ আঘ্রাতা সুরা দক্ষিণানিলঃ সোঢ়ঃ।
কার্য্যাণি এব গুরুকাণি মাতুলানি কঃ বল্লভঃ কস্য ॥ ]

৯৭। আম্রাঙ্কুর দৃষ্ট হইয়াছে, সুরা আঘ্রাত হইয়াছে এবং দক্ষিণ পবনও সহ্য করা হইয়াছে,—তাহার ( অর্থাৎ নায়কের ) কার্য্যসমূহই গুরুতর ( প্রতিভাত হয় ) ; অতএব, হে মাতুলানি, কে কাহার প্রিয় ?

[ বসন্তসময়েও প্রবাসী প্রিয়তমকে কার্য্যবশতঃ গৃহপ্রত্যাগমনে বিলম্ব করিতে দেখিয়া নায়িকার সনির্ব্বেদ বাক্য প্রয়োগ। ]

রমিউণ পঅং পি গও জাহে উবঊহিউং পডিণিউত্তো।
অহঅং-পউত্থ-পউআ ব্ব তক্‌খণং সো পবাসি ব্ব ॥৯৮॥ মঅরন্দস্‌স।

[ রন্ত্বা পদং অপি গতঃ যদা উপগূহিতুং প্রতিনিবৃত্তঃ।
অহং প্রোষিত-পতিকা ইব তৎ-ক্ষণং সঃ প্রবাসী ইব ॥ ] ( মকরন্দস্য )

---

১ স্থিরসাহসস্য—পীতাম্বরটীকা ২ বপ্পরাজস্য—পীতাম্বরটীকা

৯৮। রমণের পরে ( সে ) এক পদও গমন করিয়া যখন ( পুনরায় ) আলিঙ্গনের জন্য প্রতিনিবৃত্ত হয়—তখন ( অর্থাৎ সেই ক্ষণদ্বয়ের অন্তরালে ) আমি নিজকে প্রোষিত-পতিকা এবং তাহাকে প্রবাসী বলিয়া ( ভাবিয়া থাকি )।

[ সতত স্বামিসন্নিধানে থাকিয়া প্রবাসী পতির বিরহ-দুঃখ ভোগ করিতে হয় না বলিয়া স্বাধীন-পতিকার সখী তাহাকে বলিলে পর, নায়িকার এইরূপ উত্তরবচন। ]

অবিইণ্হ-পেচ্ছণিজ্জং সম-সুহ-দুক্খং বিইণ্ণ-সব্ভাবং।
অণ্ণোণ্ণ-হিঅঅ-লগ্গং পুণ্ণেহিঁ জণো জণং লহই ॥৯৯॥ সিরিসত্তিঅস্স।

[ অবিতৃষ্ণ-প্রেক্ষণীয়ং সম-সুখ-দুঃখং বিতীর্ণ-সদ্ভাবম্।
অন্যোন্য-হৃদয়-লগ্নং পুণ্যৈঃ জনঃ জনং লভতে ॥ ] ( শ্রীশক্তিকস্য )

৯৯। যে পুরুষ অতৃপ্ত নয়নে দর্শনীয়, সুখ-দুঃখে (অনুকম্পবিশিষ্ট), সদ্ভাব-বিতরণে সমর্থ এবং পরস্পরের হৃদয়ে লগ্ন হইবার যোগ্য—এমন (পুরুষ) জনকে কোনও ( স্ত্রী ) জন অনেক পুণ্যের ফলেই লাভ করে।

[ অন্য যুবকের প্রতি জাতাভিলাষা কুলটা নিজপতির প্রতি বৈরাগ্য ব্যঞ্জিত করিয়া বলিতেছে। ]

দুক্খং দেন্তো বি সুহং জণেই জো জস্স বল্লহো হোই।
দইঅ-ণহ-দূণিআণং বিবড্ঢই থণাণঁ রোমঞ্চো ॥১০০॥ সিরিসত্তিঅস্স।

[ দুঃখং দদৎ অপি সুখং জনয়তি যঃ যস্য বল্লভঃ ভবতি।
দয়িত-নখ-দূনয়োঃ অপি বর্দ্ধতে স্তনয়োঃ রোমাঞ্চঃ ॥ ] ( শ্রীশক্তিকস্য )

১০০। যে যাহার প্রিয়জন, সে দুঃখ দিলেও সুখ উৎপাদন করে,— প্রিয়জনের নখ দ্বারা খিন্ন স্তনদ্বয়েও রোমাঞ্চ বাড়িয়া উঠে।

[ দুঃখপ্রদ স্বামীর উপর বিরক্ত হওয়ার জন্য উপদেশদায়িনী সখীর প্রতি পতিব্রতার উক্তি। ]

রসিঅ-জণ-হিঅঅ-দইএ কই-বচ্ছল-পমুহ-সুকই-ণিম্মবিএ।
সত্ত-সঅম্মি সমত্তং পঢ়মং গাহা-সঅং এঅং ॥১০১॥ হালস্স।

[ রসিক-জন-হৃদয়-দয়িতে কবিবৎসল-প্রমুখ-সুকবি-নির্ম্মিতে।
সপ্ত-শতকে সমাপ্তং প্রথমং গাথা-শতং এতৎ ॥ ] ( হালস্য )

১০১। কবিবৎসল (হাল) প্রমুখ সুকবি-রচিত, রসিক জনের হৃদয়-প্রিয় সপ্তশতকে এই প্রথম গাথা-শতক সমাপ্ত হইল।

## ( দ্বিতীয় শতক )

ধরিও ধরিও বিঅলই উঅএসো পিঅ-সহীহিঁ দিজ্জন্তো।
মঅরদ্ধঅ-বাণ-পহার-জজ্জরে তীএঁ হিঅঅম্মি ॥১॥ মাণস্স।

[ ধৃতঃ ধৃতঃ বিগলতি উপদেশঃ প্রিয়-সখীভিঃ দীয়মানঃ।
মকরধ্বজ-বাণ-প্রহার-জর্জ্জরে তস্যাঃ হৃদয়ে ॥ ] ( মানস্য )

১। কামদেবের বাণ প্রহারে জর্জ্জরিত তাহার (সখীর) হৃদয়ে প্রিয়-সখীগণ দ্বারা দীয়মান উপদেশ ( মান অবলম্বন করার উপদেশ ) বারংবার ধৃত হইয়াও গলিত হয় ( খসিয়া পড়ে )।

[ নায়কের অনুরাগাদিপরীক্ষার্থ মানের উপদেশ করিতে অনুরোধকারিণী এক সখীর প্রতি অপর সখীর পরিহাস-বচন। ]

তড-সংঠিঅ-ণীড়েক্কন্ত-পীলুআরক্খণেক্ক-দিণ্ণ-মণা।
অগণিঅ-বিণিবাঅ-ভআ পূরেণ সমং বহই কাকী ॥২॥ মাণস্স।

[ তট-সংস্থিত-নীড়ৈকান্ত-শাবকারক্ষণৈক-দত্ত-মনাঃ।
অগণিত-বিনিপাত-ভয়া পূরেণ সমং বহতি কাকী ॥ ] ( মানস্য )

২। তটসংস্থিত নীড়মধ্যে বর্ত্তমান শাবককুলের রক্ষণে একান্ত মনোনিবেশ-কারিণী কাকী ( তটতরুর মজ্জনান্তর ) নিজের বিনিপাতভয় গণনা না করিয়া জলপ্রবাহের সহিত ভাসিয়া যাইতেছে।

[ নদীতীরবর্ত্তী নিকুঞ্জরূপ সংকেতস্থানে যাইয়া, নদীজলৌঘে তৎস্থান ভগ্ন দেখিয়া, নায়িকা জারকে লক্ষ্য করিয়া সখীর নিকট বলিতেছে। ]

বহু-পুপ্ফ-ভরোণামিঅ-ভূমী-গঅ-সাহ সুণসু বিণ্ণত্তিং।
গোলা-তড-বিঅড-কুডঙ্গ-মহুঅ সণিঅং গলিজ্জাসু ॥৩॥ মাণস্স।

[ বহু-পুষ্প-ভরাবনত-ভূমি-গত-শাখ শৃণু বিজ্ঞপ্তিম্।
গোদা-তট-বিকট-কুডঙ্গ (নিকুঞ্জ)-মধুক শনৈঃ গলিষ্যসি ॥] (মানস্য)

৩। হে গোদাবরীর তটে বিকট নিকুঞ্জস্থিত মধুক বৃক্ষ! তোমার শাখাগুলি বহুপুষ্পভরে ভূমিদেশ পর্য্যন্ত অবনমিত হইয়াছে ( সুতরাং তোমার পুষ্পাবচয়ে আমার কোন অসুবিধা হইবে না ),—তুমি আমার বিজ্ঞপ্তি শ্রবণ কর—'তোমাকে ক্রমে ক্রমে বিগলিতপুষ্প হইতে হইবে'।

[ মধুকবৃক্ষের আমন্ত্রণদ্বারা তৎপুষ্পচয়নব্যাজে অভিসারোদ্যতা কুলটা জারকে নিজের চিররমণাভিলাষ বিজ্ঞাপিত করিতেছে। ]

নিপ্পচ্ছিমাইঁ অসঈ দুক্খালোআইঁ মহুঅ-পুপ্ফাইং।
চীএ বন্ধুস্স ব অট্ঠিআইঁ রুঅঈ সমুচ্চিণই ॥৪॥ [১]সিরিবলস্স।

[ নিষ্পশ্চিমানি অসতী দুঃখালোকানি মধুক-পুষ্পাণি।
চিতায়াং বন্ধোঃ ইব অস্থীনি রুদতী সমুচ্চিনোতি ॥] (শ্রীবলস্য ?)

৪। অসতী চিতাতে অবস্থিত বন্ধুজনের সর্ব্বপরিশিষ্ট অস্থিসমূহের ন্যায় দুঃখাবলোকিত সর্ব্বপরিশিষ্ট মধুকপুষ্পসমূহ রোদন করিতে করিতে চয়ন করিতেছে।

---

১। মানস্য—পীতাম্বরটীকা

[ সংকেতস্থান মধুকবৃক্ষতলে জারসমাগমের বিলম্ব অনুভব করিয়া অসতীর সর্ব্বপরিশিষ্ট ফুলগুলি তোলার বিষয় এক রসিক জন অন্য এক সহচরকে বলিতেছে। ]

ও হিঅঅ মডহ-সরিআ-জল-রঅ-হীরন্ত-দীহ-দারু ব্ব।
ঠাণে ঠাণে ব্বিঅ লগ্‌গমাণ কেণাবি ডজ্ঝিহসি ॥৫॥ মহাএবস্‌স।

[ হে হৃদয় স্বল্প-সরিজ্-জল-রয়-হ্রিয়মাণ-দীর্ঘ-দারু ইব
স্থানে স্থানে এব লগৎ কেন অপি ধক্ষ্যসে ॥ ] (মহাদেবস্য)

৫। হে হৃদয়, স্বল্পতোয়া নদীর জলবেগে হ্রিয়মাণ দীর্ঘ দারুর মত তুমি স্থানে স্থানে ঠেকিয়া ঠেকিয়া গেলেও কোন লোক দ্বারা দগ্ধ হইবে।

[ বহু রমণীতে আসক্ত নায়কের বচনে অবিশ্বাসিনী নায়িকাকে অনুকূল করিবার উদ্দেশ্যে নিজ হৃদয়কে সম্বোধন করিয়া নায়কের উক্তি। ]

জো তীঅ অহর-রাও রত্তিং উব্বাসিও পিঅঅমেণ।
সো ব্বিঅ দীসই গোসে সবত্তি-ণঅণেসু সংকন্তো ॥৬॥ দামোঅরস্‌স।

[ যঃ তস্যাঃ অধর-রাগঃ রাত্রৌ উদ্বাসিতঃ প্রিয়তমেন।
স এব দৃশ্যতে প্রাতঃ সপত্নী-নয়নেষু সংক্রান্তঃ ॥] (দামোদরস্য)

৬। তাহার (প্রিয়তমার) যে অধররাগ রাত্রিতে প্রিয়তমদ্বারা (নিরন্তর অধরপানবশতঃ) বিলুপ্ত হইয়াছে, তাহাই (সেই রক্তিমাই) প্রাতঃকালে (পরদিন) সপত্নীদিগের নয়নসমূহে সংক্রান্ত দেখা যায়।

[ সপত্নীদিগের বচনে সংতপ্তা কোন রমণী সখীর সৌভাগ্য বর্ণনা করিতেছে।]

গোলা-অড-টিঠঅং পেচ্ছিউণ গহ-বই-সুঅং হলিঅ-সোণ্‌হা।
আঢ়ত্তা উত্তরিউং দুক্‌খুত্তারাএঁ পঅবীএ ॥৭॥ [1]অবিঅকণ(ণ্ণ?)স্‌স।

[ গোদা-তট-স্থিতং প্রেক্ষ্য গৃহ-পতি-সুতং-হলিক-স্নুষা।
আরব্ধা উত্তরীতুং দুঃখোত্তারয়া পদব্যা ॥[1] (অবিককর্ণস্য?)

১। অলীকস্য—পীতাম্বরটীকা

৭। হালিকের পুত্রবধূ গৃহপতিপুত্রকে (অর্থাৎ নিজকান্তকে) গোদাবরীতটে দণ্ডায়মান দেখিয়া অতিকষ্টে উত্তার্য্য পথ দিয়া (নদীতে) অবতরণ করিতে আরম্ভ করিল।

[ পদস্খলন ঘটিলে স্বামী কান্তাকে ধরিতে অগ্রসর হয় কি না-বিদগ্ধ মহিলারা এইভাবে প্রিয়প্রণয়ের পরীক্ষা করে—কোন চতুরা রমণী সখীকে কান্তস্নেহ পরীক্ষার্থ এইরূপ শিক্ষা দিতেছে। ]

চলণোআস-ণিসণ্ণস্‌স তস্‌স ভরিমো অণালবন্তস্‌স।
পাঅঙ্গুট্‌ঠাবেট্‌ঠিঅ-কেস-দিঢ়াঅঢণ-সুড়্হেল্লিং ॥৮॥ ভমরস্স।

[ চরণাবকাশ-নিষণ্ণস্য তস্য স্মরামঃ আনলপতঃ।
পাদাঙ্গুষ্ঠাবেষ্টিত-কেশ-দৃঢ়াকর্ষণ-সুখং (সুখকেলিং বা) ॥] (ভ্রমরস্য)

৮। আমার চরণান্তিকে উপবিষ্ট এবং (ভয়ে) নির্ব্বাক্ তাহার (দয়িতের) মনে, আমার পাদাঙ্গুষ্ঠদ্বারা আবেষ্টিত তদীয় কেশগুচ্ছের দৃঢ় আকর্ষণজনিত যে সুখ উদিত হইয়াছিল—তাহাই (এখন) আমার স্মরণ হইতেছে।

[ জারকে শুনাইবার উদ্দেশ্যে, নিজের সৌভাগ্যের কথা কোনও রমণী স্বসখীকে বলিতেছে।]

ফালেই অচ্ছভল্লং ব উঅহ কুগ্‌গাম-দেউল-দ্দারে।
হেমন্ত-আল-পহিও বিজ্ঝাঅন্তং পলালগ্‌গিং ॥৯॥ কালসীহস্‌স।

[ পাটয়তি অচ্ছভল্লং ইব পশ্যত কুগ্রাম-দেবকুল-দ্বারে।
হেমন্ত-কাল-পথিকঃ বিধ্যায়মানং (নির্বাপ্যমাণং) পলালাগ্নিম্ ॥] (কালসিংহস্য)

৯। তোমরা দেখ—কুগ্রামের মন্দিরদ্বারে হেমন্তকালের পথিক নির্ব্বাণপ্রায় (শ্যামরক্ত) পলালাগ্নিকে ভল্লুকের ন্যায় পাটিত করিতেছে।

[ সংকেতস্থানে পথিক অবস্থিত আছে বলিয়া সঙ্গম অসম্ভাবিত মনে করিয়া, কোন কুলটা জারকে শুনাইয়া সখীর নিকট বলিতেছে।]

কমলাঅরা ণ মলিআ হংসা উড্ডাবিআ ণ অ পিউচ্ছা।
কেণ'াবি গাম-তড়াএ অব্‌ভং উত্তাণঅং বূঢ়ং ॥১০॥ মিঅঙ্কস্‌স।

[ কমলাকরাঃ ন মৃদিতাঃ হংসাঃ উড্ডায়িতাঃ ন চ পিতৃষসঃ।
কেন অপি গ্রাম-তড়াগে অভ্রং উত্তানিতং ক্ষিপ্তম্ ॥] (মৃগাঙ্কস্য)

১০। হে পিসিমা! (জানি না) কে গ্রামতড়াগে আকাশকে উত্তানিত করিয়া নিক্ষেপ করিয়াছে,—(তথাপি) সেখানে কমলকুল উপমর্দিত হয় নাই, হংসগুলিও ( সেখান হইতে ) উড়িয়া যায় নাই।

[ নায়িকা অতিপ্রত্যুষে সংকেতস্থানে (গ্রামতড়াগসমীপে) যাইয়াও জারকে সেখানে উপস্থিত পায় নাই—সে জারকে শুনাইবার জন্য পিসিমাকে উদ্দেশ্য করিয়া তড়াগের অদ্ভুত অবস্থা বর্ণনা করিতেছে। ]

কেণ মণে ভগ্‌গ-মণোরহেণ সংলাবিঅং পবাসো ত্তি।
সবিসাইঁ ব অলসাঅন্তি জেণ বহুআএঁ অঙ্গাইং ॥১১॥ (মিঅঙ্কস্‌স)

[ কেন মন্যে ভগ্ন-মনোরথেন সংলাপিতং প্রবাসঃ ইতি।
সবিষাণি ইব অলসায়ন্তে যেন বধ্বাঃ অঙ্গানি ॥ ] (মৃগাঙ্কস্য)

১১। মনে হয়, কে যেন ভগ্নমনোরথ হইয়া প্রবাসগমন-সম্বন্ধে আলাপ করিয়াছে—সেই জন্যই বধূর অঙ্গ প্রত্যঙ্গগুলি যেন বিষদগ্ধ হওয়ায় কর্ম্মপটুতা ত্যাগ করিয়াছে (অর্থাৎ অলস হইয়া পড়িয়াছে)!

[ পতির বিদেশ গমনের কথা শুনিয়া গৃহকৃত্যে পরাঙ্মুখী বধূকে শাশুড়ী তিরস্কারচ্ছলে বলিতেছে।]

অজ্জ বি বালো দামোঅরো ত্তি ইঅ জম্পিএ জসোআএ।
কণ্‌হ-মুহ-পেসিঅচ্ছং নিহুঅং হসিঅং বঅ-বহূহি ॥১২॥
(বিধিবিগ্‌গহস্‌স)

[ অদ্য অপি বালঃ দামোদরঃ ইতি ইতি জল্পিতে যশোদয়া।
কৃষ্ণ-মুখ-প্রেষিতাক্ষং নিভৃতং হসিতং ব্রজ-বধূভিঃ ॥ ] ( বিধিবিগ্রহস্য )

১। নিধিবিগ্রহস্য—পীতাম্বরটীকা

১২। আজ পর্য্যন্তও দামোদর ( কৃষ্ণ ) ( আমার নিকট ) বালকই রহিয়া গিয়াছে—যশোদা এইরূপ বলিলে পর, ব্রজবধূগণ কৃষ্ণমুখ প্রতি নয়ন অর্পিত করিয়া গোপনভাবে হাসিলেন।

[ কিশোর কৃষ্ণের সহিত নানারূপ বিলাসের কথা ব্রজবধূরা যশোদার নিকট গোপন করিয়া রাখিতেছেন এবং চতুরা রমণীরা এই প্রকারই করে,—ইহাই এক সখী অন্য সখীকে উপদেশ করিতেছে। ]

তে বিরলা সপ্পুরিসা জাণ সিণেহো অহিন্ন-মুহ-রাও।
অনুদিঅহ—বড্ঢমাণো রিণং ব পুত্তেসু সংকমই ॥১৩॥ [১]ইন্দস্স।

[ তে বিরলাঃ সৎ-পুরুষাঃ যেষাং স্নেহঃ অভিন্ন-মুখ-রাগঃ।
অনুদিবসং-বর্দ্ধমানঃ ঋণং ইব পুত্রেষু সংক্রামতি ॥ ] ( ইন্দ্রস্য )

১৩। সেই সৎপুরুষগণ ( সংখ্যায় ) বিরল, যাহাদের অমন্দীভূত মুখরাগযুক্ত স্নেহ প্রতিদিবস সংবর্দ্ধিত হইয়া ( পিতার ) ঋণের ন্যায় পুত্রগণেও সংক্রান্ত হয়।

[ নায়কের প্রণয় যেন চিরকাল অমন্দীভূত থাকে—সুজনের প্রশংসাচ্ছলে কোনও রমণী তাহার নিকট ইহাই প্রার্থনা করিতেছে ]

ণচ্চণ-সলাহণ-ণিহেণ পাস-পরিসংঠিআ ণিউণ-গোবী।
সরিস-গোঁবিআণঁ চুম্বই কবোল-পডিমা-গঅং কণ্হং ॥১৪॥ [২]গুবরস্স ?

[ নর্ত্তন-শ্লাঘন-নিভেন পার্শ্ব-পরিসংস্থিতা নিপুণ-গোপী।
সদৃশ-গোপিকানাং চুম্বতি কপোল-প্রতিমা-গতং কৃষ্ণম্ ॥ ]

১৪। পার্শ্বে দণ্ডায়মানা নিপুণ-গোপী নৃত্যশ্লাঘাচ্ছলে সমান ( অনুরাগ সম্পন্না ) গোপীদিগের কপোলে প্রতিবিম্বিত কৃষ্ণপ্রতিমাকে ( অলক্ষিতভাবে ) চুম্বন করিতেছে।

[ সর্ব্বজনসমক্ষে যেন প্রকটিতপ্রণয়া না হইয়া পড়ে, ইহাই নিজসখীকে অন্যসখী, কৃষ্ণানুরক্ত গোপীর নৈপুণ্যকথনচ্ছলে, শিক্ষা দিতেছে। ]

---

১। মুদ্রস্য (?)—পীতাম্বরটীকা ২। বুরস্য (?)—পীতাম্বরটীকা

সব্বথ দিসা-মুহ-পসা রিএহিঁ অন্নোন্ন-কডঅ-লগ্‌গেহিং।
ছল্লিং ব্ব মুঅই বিঞ্ঝো মেহেহিঁ বিসংঘডন্তেহিং ॥১৫॥ কমলস্‌স।

[ সর্ব্বত্র দিশা-মুখ-প্রসৃতৈঃ অন্যোন্য-কটক-লগ্নৈঃ।
ছল্লীং ইব মুঞ্চতি বিন্ধ্যঃ মেঘৈঃ বিসংঘটমানৈঃ ॥ ] ( কমলস্য )

১৫। ( পর্ব্বতের ) প্রতিনিতম্বে লগ্ন, ( পরে ) বিঘটমান হইয়া সর্ব্ব দিঙ্‌মুখে প্রসৃত মেঘসমূহ দেখিলে ( মনে হয় ) বিন্ধ্যপর্ব্বত যেন ( স্বশরীর হইতে ) ছল্লী বা ছাল ছাড়িতেছে।

[ বর্ষাসময়ে পতির প্রবাসে প্রস্থান বিধেয় নহে, এই উদ্দেশ্যে কান্তের প্রতি কান্তার বর্ষাগমের বর্ণণা। ]

আলোঅন্তি পুলিন্দা পব্বঅ-সিহরট্‌ঠিআ ধণু-ণিসন্না।
হত্থি-উলেহিঁ ব বিঞ্ঝং পূরিজ্জন্তং ণবব্‌ভেহিং ॥১৬॥ হলিঅস্‌স।

[ আলোকয়ন্তি পুলিন্দাঃ পর্ব্বত-শিখর-স্থিতাঃ ধনুর্‌-নিষণ্ণাঃ।
হস্তি-কুলৈঃ ইব বিন্ধ্যং পূর্য্যমাণং নবাভ্রৈঃ ॥ ] ( হালিকস্য )

১৬। পর্ব্বতশিখরে ধনুঃ অবলম্বন করিয়া উপবিষ্ট পুলিন্দগণ বিন্ধ্যপর্ব্বতকে হস্তিকুলসদৃশ ( কৃষ্ণকায় ) নব মেঘমালাদ্বারা পরিপূর্য্যমাণ দেখিতেছে।

[ ইহা শবরদিগের অবস্থান বলিয়া পর্ব্বতশিখরে অভিসার অসম্ভব-ইহাই মনে করিয়া নায়িকার জারের প্রতি উক্তি। অথবা, পূর্ব্বগাথার ন্যায় ইহাও বর্ষাসমাগমবিষয়ক বর্ণনা। ]

বণ-দব-মসি-মইলঙ্গো রেহই বিঞ্ঝো ঘণেহিঁ ধবলেহিং।
খীরোঅ-মন্থণুচ্ছলিঅ-দুদ্ধ-সিত্তো ব্ব মহু-মহণো ॥১৭॥ [1]হালস্‌স।

[ বন-দব-মষী-মলিনাঙ্গঃ রাজতে বিন্ধ্যঃ ঘনৈঃ ধবলৈঃ।
ক্ষীরোদ মথনোচ্ছলিত-দুগ্ধ-সিক্তঃ ইব মধু মথনঃ ॥ ] ( হালস্য )

১। শালিবাহনস্য—পীতাম্বরটীকা

১৭। বনাগ্নির মষীদ্বারা মলিনিত-দেহ বিন্ধ্যপর্ব্বত ধবল মেঘসমূহদ্বারা আবৃত্ত হইয়া, ক্ষীরসাগরের মথনে উচ্ছলিত দুগ্ধ দ্বারা সিক্ত মধুমথনের ( বিষ্ণুর ) ন্যায় শোভা পাইতেছি।

[ প্রিয়সমাগমের উপযোগী শরৎকাল আগতপ্রায় ইহা বলিয়া এক সখী প্রোষিতপতিকা অপর সখীকে সান্ত্বনা দিতেছে। ]

বন্দীঅ ণিহঅ-বন্ধব-বিমণাই বি [1]পক্কলো ত্তি চোর-জুআ।
অনুরাএণ পলোইও গুণেসু কো মচ্ছরং বহই ॥১৮॥ [2]হালস্‌স।

[ বন্দ্যা নিহত-বান্ধব-বিমনস্কয়া অপি প্রবীরঃ ইতি চোর-যুবা।
অনুরাগেণ প্রলোকিতঃ গুণেষু কঃ মৎসরং বহতি ॥ ] ( হালস্য )

১৮। বান্ধবজন নিহত হওয়ায় বিমনস্কা বন্দী ( যুবতী ) চোর যুবককে ( শৌর্য্যদিগুণের জন্য ) প্রবীর মনে করিয়া অনুরাগসহকারে তাহাকে অবলোকন করিতেছিল,— গুণবৈভব দেখিলে কে-ই বা মাৎসর্য্য প্রদর্শন করে ?

[ অন্যের গুণানুরাগে আকৃষ্টচিত্তা স্ত্রীকে পরপুরুষদর্শনের জন্য অপরাধিনী মনে করার জন্য সখী নায়ককে বলিতেছেন।]

অজ্জ কইমো বি দিঅহো বাহ-বহূ রূব-জোব্বণুম্মত্তা।
সোহগ্‌গং ধণু-রুম্প-চ্ছলেণ রচ্ছাসু বিকিরই ॥১৯॥ [2]হালস্‌স।

[ অদ্য কতমঃ অপি দিবসঃ ব্যাধ-বধূঃ রূপ-যৌবনোন্মত্তা।
সৌভাগ্যং ধনুস্-[3]তক্ষত্বক্-ছলেন রথ্যাসু বিকিরতি ॥ ] ( হালস্য )

১৯। অদ্য কতদিন হইয়া গেল, রূপ ও যৌবনে উন্মত্তা ব্যাধবধূ ধনুর সূক্ষ্মত্বক্ নিক্ষেপের ছলে নিজসৌভাগ্য রথ্যাতে নিক্ষেপ করিতেছে।

[ ব্যাধবধূর সৌভাগ্য বর্ণনাদ্বারা তাহাতে নায়কান্তরের অবকাশ নাই— এইরূপ সূচনা করিয়া দূতীর উক্তি। ]

---

১। 'পক্কল-শব্দো দর্পবতি যুনি বর্ত্ততে' ইতি কুলবালদেবঃ।

২। শালিবাহনস্য—পীতাম্বরটীকা

৩। রুম্পশব্দেন তৎক্ষণপ্রভবসূক্ষ্মত্বমুচ্যতে ইতি গঙ্গাধরটীকা।

উক্খিপই মণ্ডলি-মারুএণ-গেহঙ্গণাহি বাহীএ।
সোহগ্গ-ধঅ-বডাঅ ব্ব উঅহ ধনু-রুম্প-রিঞ্ছোলী ॥২০॥ [১]হালস্স।

[ উৎক্ষিপ্যতে মণ্ডলি-মারুতেন গেহাঙ্গণাৎ ব্যাধ-স্ত্রিয়াঃ।
সৌভাগ্য-ধ্বজ-পতাকা ইব পশ্যত ধনুঃ-স্কন্ধত্বক্-পঙ্‌ক্তিঃ ॥] ( হালস্য )

২০। ব্যাধবধূর গৃহাঙ্গণ হইতে তদীয় সৌভাগ্যের ধ্বজপতাকারূপিণী ধনুর স্কন্ধত্বক্‌পঙ্‌ক্তি মণ্ডলবায়ুদ্বারা উৎক্ষিপ্ত হইতেছে,—দেখ।

[ পূর্ব্ববৎ ব্যাধবধূর সৌভাগ্যের কথা কোন নাগরিক সহচরকে বলিতেছে। ]

গঅ-গণ্ড-খল-ণিহসণ-মঅ-মইলীকঅ-করঞ্জ-সাহাহিং।
এন্তীঅ্ কুল-হরাও ণাণং বাহীএ পই-মরণং ॥২১॥ গন্ধরাঅস্স।

[ গজ-গণ্ড-স্থল-নিঘর্ষণ-মদ-মলিনীকৃত-করঞ্জ-শাখাভিঃ।
আগচ্ছন্ত্যা কুল-গৃহাৎ জ্ঞাতং ব্যাধ-স্ত্রিয়া পতি-মরণম্ ॥ ] ( গন্ধরাজস্য )

২১। পিতৃগৃহ হইতে প্রত্যাবর্ত্তন করিয়া ব্যাধবধূ হস্তীর গণ্ডস্থলের ঘর্ষণ-জনিত মদদ্বারা মলিনীকৃত করঞ্জ শাখা সমূহ দর্শন করিয়া ( নিজ ) পতির মরণ বুঝিতে পারিয়াছিল।

[কথা না শুনিয়াও চিহ্নদ্বারা বিষয় অনুমিত হইতে পারে--ইহাই কোন রমণী সখীকে শিখাইতেছে। ]

ণব-বহু-পেম্ম-তণুইও পণঅং পঢ়ম-ঘরণীঅ রক্খন্তো।
আলিহিঅ-দুপ্‌পরিল্লং পি ণেই রণ্ণং ধণুং বাহো ॥২২॥ (কণ্ণউত্তস্স)

[ নব-বধূ-প্রেম-তনূকৃতঃ প্রণয়ং প্রথম-গৃহিণ্যাঃ রক্ষন্।
আলিখিত (তনূকৃত)-দুরাকর্ষং অপি নয়তি অরণ্যং ধনুঃ ব্যাধঃ ॥] (কর্ণপুত্রস্য)

২২। নববধূর প্রেমে অত্যন্ত কৃশতনু হইয়াও ব্যাধ প্রথম গৃহিণীর প্রণয় ( অভিলাষ ) রক্ষা করিবার উদ্দেশ্যে তনূকৃত ও দুরাকর্ষ ধনু অরণ্যে বহন করিয়া নেয়।

১। শালিবাহনস্য—পীতাম্বরটীকা।

[ বনেচরেরাও পূর্ব্বকৃত প্রেমের অনুবর্ত্তন ভুলিয়া যায় না—নায়কের প্রতি দূতীর উক্তি—]

হাসাবিত্ত জণো সামলীএ পঢ়মং পসূঅমাণাএ।
বল্লহ-বাএণ অলং মম ত্তি বহুসো ভণন্তীএ ॥২৩॥ [1]অনুরাঅস্‌স।

[ হাসিতঃ জনঃ শ্যামলয়া প্রথমং প্রসূয়মানয়া।
বল্লভ-বাদেন অলং মম ইতি বহুশঃ ভণন্ত্যা ॥ ] ( অনুরাগস্য )।

২৩। প্রিয়তমের কথায় আমার কোন প্রয়োজন নাই, বহুবার এইরূপ বলিয়া প্রথম প্রসবকারিণী শ্যামলা ( রূপযৌবন-সম্পন্না যুবতী ) সকল লোককে হাসাইয়াছে।

[ বল্লভ কর্ত্তৃক প্রিয়তমার প্রত্যাখ্যানও তদ্রূপ হাস্যকর বলিয়া কোনও সপত্নী পরিহাসপূর্ব্বক স্বামীকে বলিতেছে। ]

কইঅব[2]-রহিঅং পেম্মং ণত্থি বিবঅ মামি মাণুসে লোএ।
অহ হোই কস্‌স বিরহো বিরহে হোন্তম্মি কো জিঅই ॥২৪॥ রামস্‌স।

[ কৈতব-রহিতং প্রেম নাস্তি ইব মাতুলানি মানুষে লোকে।
অথ ভবতি কস্য বিরহঃ বিরহে ভবতি কঃ জীবতি ॥ ] ( রামস্য )

২৪। হে মামি, মানুষের জগতে কৈতবশূন্য প্রেম যেন একবারেই নাই,—যদি ইহা থাকিত, তাহা হইলে কাহারও কি বিরহ থাকিত? বিরহ ( কদাচিৎ ) ঘটিলেও, কেহ কি জীবিত থাকিত?

[ 'পতির প্রেম সম্ভবতঃ কৃত্রিম' এই আশঙ্কা করিয়া প্রোষিত-ভর্ত্তৃকা রমণী স্বামীর আগমনে বিলম্ববশতঃ মাতুলানীর নিকট মনঃকষ্ট নিবেদন করিতেছে। ]

১। অবিরাগস্য—পীতাম্বরটীকা।

২। অন্যান্য সংস্করণের 'কৈতব' পাঠ প্রামাদিক বলিয়া প্রতিভাত হয়।

অচ্ছেরং ব ণিহিং বিঅ সগ্গে রজ্জং ব অমঅ-পাণং ব।
আসি ম্হ তং মহুত্তং বিণিঅংসণ-দংসণং তীঅ ॥২৫॥ রামস্স।

[ আশ্চর্য্যং ইব নিধিঃ ইব স্বর্গে রাজ্যং ইব অমৃত-পানং ইব।
আসীৎ অস্মাকং তৎ মুহূর্ত্তং বিনিবসন-দর্শনং তস্যাঃ ॥ ] ( রামস্য )

২৫। বিবস্ত্রাবস্থায় তাহার (সেই রমণীর) দর্শন আমার নিকট সেই মুহূর্ত্তে অদ্ভুতরূপ, নিধি-প্রাপ্তিরূপ, স্বর্গে রাজ্যলাভরূপ, এমন কি অমৃতপানরূপ প্রতীয়মান হইয়াছিল।

[ কামিনী-জনগণের মনোহরণ জন্য নায়িকার স্নানসময়ে বিবস্ত্রাবস্থায় দর্শনকারী কামুকের স্বপরিতোষ-বর্ণন। ]

সা তুজ্ঝ বল্লহা তং সি মজ্ঝ বেসো সি তীঅ তুজ্ঝ অহং।
বালঅ ফুডং ভণামো পেম্মং কির বহু-বিআরং ত্তি ॥২৬॥ [1]উজ্জ (জ্জু?) অস্স

[ সা তব বল্লভা ত্বং অসি মম দ্বেষ্যঃ অসি তস্যাঃ তব অহম্।
বালক স্ফুটং ভণামঃ প্রেম কিল বহু-বিকারং ইতি ॥ ] ( ঋজুকস্য ? )

২৬। সে (অন্য রমণী) তোমার প্রিয়া, তুমি আমার প্রিয়, তুমি তাহার দ্বেষ্য (বিরাগপাত্র) এবং আমি তোমার বিরাগভাজন,—হে বালক, স্পষ্টই বলিতেছি যে প্রেম বহুপ্রকার বিকারযুক্ত হইয়া থাকে।

[ 'নায়কান্তরচিত্তা সে রমণী তোমার পরিত্যাজ্যা' এই সূচনা করিয়া নায়কের চিত্ত আকর্ষণ করিবার উদ্দেশ্যে নায়িকার উক্তি। ]

অহঅং লজ্জালুইণী তস্স অ উম্মচ্ছরাই পেম্মাইং।
সহিআ-অণো বি ণিউণো [2]অলাহি কিং পাঅ-রাএণ ॥২৭॥

[ অহং লজ্জালুঃ তস্য চ উন্মৎসরাণি প্রেমাণি।
সখী-জনঃ অপি নিপুণঃ অপগচ্ছ ( অপেহি ) কিং পাদ-রাগেণ[3] ॥ ]

---

১। উজ্জুকস্য ।])—পীতাম্বরটীকা।
২। 'অলাহি নিবারণে' ইতি হেমচন্দ্রস্য প্রাকৃত ব্যাকরণে ৮।২।১৮৯
৩। শালিবাহনস্য—পীতাম্বরটীকা।

২৭। (আমি নিজে) লজ্জাশীলা, তাহার (নায়কের) প্রেমও অত্যন্ত উৎকট, এবং সখীজনেরাও (প্রেমাবিষ্কারে) নিপুণ। অতএব, নিষেধ করিতেছি, পাদরাগ প্রয়োগের প্রয়োজন নাই।

[ স্বাধীনভর্ত্তৃকার অলক্তকবিন্যাসকার্য্যে প্রসাধিকার প্রতি নিষেধবচন।]

মহু-মাস-মারুআহঅ-মহুঅর-ঝংকার-ণিব্‌ভরে রণ্ণে।
গাঅই বিরহক্‌খরাবন্ধ-পহিঅ-মণ-মোহণং গোবী ॥২৮॥ সালিঅস্‌স।

[ মধু-মাস-মারুতাহত-মধুকর-ঝংকার-নির্ভরে অরণ্যে।
গায়তি বিরহাক্ষরাবদ্ধ-পথিক-মনো-মোহনং গোপী ॥ ] ( শালিকস্য )

২৮। বসন্তমাসের পবনে আহত হইয়া মধুকরেরা ঝংকার দ্বারা অরণ্য পরিপূর্ণ করিতেছে, (সেখানে তৎসঙ্গে) গোপীও বিরহাক্ষরযুক্ত পদদ্বারা আকৃষ্ট পথিকজনের মন মোহিত করিয়া গান গাহিতেছে।

[ এক পথিক পথিকান্তরকে বসন্ত সময়ে স্বগৃহে গমনার্থ ত্বরান্বিত করিবার উদ্দেশ্যে এইরূপ বলিতেছে। ]

তহ মাণো মাণ-ধণাএঁ তীঅ এমেঅ দূরমণুবন্ধো।
জহ সে অণুণীঅ পিও এক্ক-গ্‌গাম ব্বিঅ পউত্থো ॥২৯॥ সালিঅস্‌স।

[ তথা মানঃ মান-ধনয়া তয়া এবং এব দূরং অনুবন্ধঃ।
যথা তস্যাঃ অনুনীয় প্রিয়ঃ এক-গ্রামে এব প্রোষিতঃ ॥ ] (শালিকস্য)।

২৯। মানধনা সেই প্রিয়ার মান অকারণে এতদূর পর্য্যন্ত অনুবদ্ধ হইয়াছে যে, তাহার প্রিয় (দয়িত) তাহাকে অনুনয় করার পরে এক গ্রামেই (বাস করিয়া) প্রবাসীর মত হইয়া রহিয়াছে।

[ নিষ্কারণ মানগ্রহণের নিন্দা করিয়া দূতী জারের আগমনের অবকাশ নির্দ্দেশ করিতেছে। ]

সালোএ বিবঅ সূরে ঘরিণী ঘর-সামিঅস্‌স ঘেত্তূণ।
ণেচ্ছন্তস্‌স বি পাত্র ধুঅই হসন্তী হসন্তস্‌স ॥৩০॥ ¹হালস্‌স।

[ সালোকে এব সূর্য্যে গৃহিণী গৃহ-স্বামিকস্থ গৃহীত্বা।
অনিচ্ছতঃ অপি পাদৌ ধাবতি হসন্তী হসতঃ ॥ ] ( হালস্থ )

৩০। সূর্য্যের আলোক থাকা কালেই, গৃহিণী হাসিতে হাসিতে সহাসবদন অনিচ্ছুক গৃহস্বামীর পদদ্বয় ধৌত করিয়া দিতেছে।

[ বিদগ্ধ বনিতারা চতুর চেষ্টাদ্বারাই স্বামীর পরদারাসক্তি নিবারিত করে—এই বলিয়া এক সখী অপর সখীকে বৈদগ্ধ্য শিক্ষা দিতেছে। ]

বাহরউ মং সহীও তিস্‌সা গোত্তেণ কিংত্থ ভণিএণ।
থির-পেম্মা হোউ জহিং তহিং পি মা কিং পি ণং ভণহ ॥৩১॥ ²কুসুমরাঅস্‌স।

[ ব্যাহরতু মাং সখ্যঃ তস্যাঃ গোত্রেণ কি অত্র ভণিতেন।
স্থির-প্রেমা ভবতু যত্র তত্র অপি মা কিং অপি এনং ভণত ॥ ] (কুসুমরাজস্থ )

৩১। হে সখীগণ, তাহার ( সপত্নীর ) নাম দ্বারা আমাকে আহ্বান করে করুক, সে এরূপ ডাকিলে আমার কি ( ক্ষতি ) হইবে? যাহার তাহার প্রতি সে স্থিরপ্রেমা হয় হউক,—তোমরা তাহাকে কিছু বলিও না।

[ গোত্রস্খলনকুপিতা নায়িকা সখীদিগকে নায়কের তিরস্কারার্থ কিছু বলিতে নিষেধ করিতেছে। ]

রূঅং অচ্ছীসু ঠিঅং ফরিসো অঙ্গেসু জম্পিঅং কণ্ণে।
হিঅঅং হিঅএ ণিহিঅং বিওইঅং কিং ত্থ দেব্বেণ ॥৩২॥ বম্হগতিণো।

[ রূপং অক্ষ্ণোঃ স্থিতং স্পর্শঃ অঙ্গেষু জল্পিতং কর্ণে।
হৃদয়ং হৃদয়ে নিহিতং বিযোজিতং কিং অত্র দৈবেন ॥ ] ( ব্রহ্মগতেঃ )

১। শালিবাহনস্থ—পীতাম্বরটীকা।
২। সোমরাজস্থ—পীতাম্বরটীকা।

৩২। দৈব কি আমার নয়নদ্বয়ে স্থিত (প্রিয়ের) রূপ, অঙ্গেতে স্থিত তদীয় স্পর্শসুখ, কর্ণে নিহিত তদীয় কথা এবং হৃদয়ে নিহিত তদীয় হৃদয়— (এইগুলিকে আমার ভাবনা হইতে) বিযোজিত করিতে সমর্থ হইবে ?

[ বিরহাবস্থায়ও] দয়িতে নিজ অনুরাগাধিক্য স্মরণ করাইয়া দিয়া সাধ্বী প্রোষিতভর্তৃকা দুষ্ট দূতীকে প্রত্যাখ্যান করিতেছে। ]

সঅণে চিন্তামইঅং কাউণ পিঅং ণিমীলিঅচ্ছীএ।
অপ্পাণো উপঊঢ়ো [1]পসিঢিল-বলআহিঁ বাহাহিং ॥৩৩॥

[ শয়নে চিন্তাময়ং কৃত্বা প্রিয়ং নিমীলিতাক্ষ্যা।
আত্মা উপগূঢ়ঃ প্রশিথিল-বলয়াভ্যাং বাহুভ্যাম্ ॥ ]

৩৩। নেত্র নিমলিত করিয়া শয্যার উপর (সে কামিনী) নিজ প্রিয়কে চিন্তাস্থিত করিয়া (বিরহে) প্রশিথিল বলয়যুক্ত বাহুদ্বয়দ্বারা নিজকেই আলিঙ্গন করিতেছে।

[ নায়িকার বিরহবেদনা বর্ণনা করিয়া সখী কান্তসমীপে গমনকারী এক পান্থকে এইভাবে বলিয়া দিতেছি। ]

পরিহূএণ বি দিঅহং ঘর-ঘর-ভমিরেণ অণ্ণ-কজ্জম্মি।
চির-জীবিএণ ইমিণা খবিঅম্হো দড্ড-কাএণ ॥৩৪॥ বিক্কমরাঅস্স।

[ পরিভূতেন অপি দিবসং গৃহ-গৃহ-ভ্রমণশীলেন অন্য-কার্য্যে (অন্ন-কার্য্যে চ)।
চির-জীবিতেন অনেন ক্ষপিতাঃ স্মঃ দগ্ধ-কায়েন (দগ্ধকাকেন চ) ॥] (বিক্রমরাজস্য)

৩৪। পরের কার্য্য সাধনের জন্য সারাদিন এক গৃহ হইতে অন্য গৃহে গতাগতি করিয়া (অন্নান্বেষণকারী দগ্ধকাকের ন্যায়,) পরাভূত আমার এই বৃদ্ধ দগ্ধদেহ দ্বারা আমি উদ্বেজিত হইয়াছি।

[ যুবক-যুবতীর মিলন-সংঘটনে অসমর্থা দূতীর দুঃখের কথা। ]

---

১। অন্যান্য সংস্করণের 'পসিঠিল'-পাঠ ভ্রমাত্মক। শিথিল-শব্দের 'থ' স্থানে 'ঢ' হয়— হেম চন্দ্রের প্রাকৃত ব্যাকরণ ৮।১।২১৫ সূত্র দ্রষ্টব্য।

বসই জহিং চেঅ খলো পোসিজ্জন্তো সিণেহ-দাণেহিং।
তং চেঅ আলঅং দীঅও ব্ব অইরেণ মইলেই ॥৩৫॥ কিত্তিরাঅস্‌স।

[ বসতি যত্র এব খলঃ পোষ্যমাণঃ স্নেহ-দানৈঃ।
তং এব আলয়ং দীপকঃ ইব অচিরেণ মলিনয়তি ॥ ] ( কীত্তিরাজস্য )

৩৫। যে আলয়ে স্নেহ ( অর্থাৎ প্রণয় ) দান দ্বারা খলজন সংবর্দ্ধিত ( বা পোষিত ) হয়, ( স্নেহ অর্থাৎ তৈল দান দ্বারা পোষ্যমাণ ) দীপের ন্যায় সে সেই আলয়ই (যথাক্রমে, আশ্রয় ও গৃহ) অচিরে (যথাক্রমে, নিন্দাদি ও কজ্জলাদিদ্বারা) মলিনিত করে।

[ খলজনের সঙ্গ-পরিহারার্থ কেহ সহচরকে উপদেশ করিতেছে। ]

হোন্তী বি ণিপ্‌ফলচ্চিঅ ধণ-রিদ্ধী হোই কিবিণ-পুরিসস্‌স।
গিম্‌হাঅব-সংতত্তস্‌স ণিঅঅ-চ্ছাহি ব্ব পহিঅস্‌স ॥৩৬॥ কুন্দপুত্তস্‌স।

[ ভবন্তী অপি নিষ্ফলা এব ধনর্দ্ধিঃ ভবতি কৃপণ-পুরুষস্য।
গ্রীষ্মাতাপ-সংতপ্তস্য নিজক-চ্ছায়া ইব পথিকস্য ॥ ] ( কুন্দপুত্রস্য )

৩৬। কৃপণজনের অর্থবৃদ্ধি প্রভূত হইলেও ইহা গ্রীষ্মের আতপসংতপ্ত পথিকের নিজ ছায়ার মত ( স্ব-পর কাহারও উপকারে না লাগিয়া ) নিষ্ফল হইয়া দাঁড়ায়।

[ বহুধনদায়ী হইয়া প্রিয়তমার চিত্ত আকর্ষণ করিবার জন্য কুট্টনী ভুজঙ্গকে প্রোৎসাহিত করিতেছে। ]

ফুরিএ বামচ্ছি তুএ জাই এহিই সো পিও জ্জ তা সুইরং।
সংমীলিঅ দাহিণঅং [1]তুই অবি এহং পলোইস্‌সং ॥৩৭॥ [2]সত্তিহত্থিস্‌স।

[ স্ফুরিতে বামাক্ষি ত্বয়ি যদি এষ্যতি সঃ প্রিয়ঃ অদ্য তৎ সুচিরম্।
সংমীল্য দক্ষিণং ত্বয়া অপি ( এব ) এতং প্রলোকয়িষ্যে ( প্রেক্ষিষ্যে ) ॥ ]
( শক্তি-হস্তিনঃ )

---

১। 'তুএ অবিক্কং পলোইস্‌সং' এইরূপ পাঠে 'ত্বয়া' অবিম্নং প্রলোকয়িষ্যে' এইরূপ সংস্কৃত ছায়া হইবে
২। শক্তিহস্তস্য—পীতাম্বরটীকা।

৩৭। হে বাম নয়ন, তুমি স্ফুরিত হইলে যদি সেই প্রিয় অদ্যই আগমন করে, তাহা হইলে আমি আমার দক্ষিণ নয়ন নিমীলিত রাখিয়া তোমার দ্বারাই বহুক্ষণ তাহাকে দেখিব।

[ বামনয়নের স্ফুরণ জন্য ইহার প্রতি প্রোষিতপতিকা নারী কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছে। ]

সুণঅ-পউরম্মি গামে হিণ্ডন্তী তুহ কএণ সা বালা।
পাসক-সারিব্ব ঘরং ঘরেণ কইআ বি খাজ্জিহিই ॥৩৮॥ দেবরাঅস্স।

[ শুনক-প্রচুরে গ্রামে হিণ্ডমানা তব কৃতেন সা বালা।
পাশক-শারী ইব গৃহং গৃহেণ কদা অপি খাদিষ্যতে ॥ ] ( দেবরাজস্য )

৩৮। কুকুর-বহুল গ্রামে সেই বালা তোমার জন্য এক গৃহ হইতে অন্য গৃহে ভ্রমণ করিতে করিতে কখনও বা পাশার গুটিকার মত ( অথবা, পাশে আবদ্ধ সারিকা পাখীর মত ) খাদিত ( বা মারিত ) হইবে।

[ 'নায়িকা অন্য কোন কামুকের হস্তে না পড়ে' এই ভয় দেখাইয়া দূতী নায়ককে তাহার সহিত সংযোজিত করিতে চেষ্টা করিতেছে। ]

অণ্ণণ্ণং কুসুম-রসং জং কির সো মহই মহুঅরো পাউং।
তং ণীরসাণ দোসো কুসুমাণং ণেঅ ভমরস্স ॥৩৯॥ অনুরাঅস্স।

[ অন্যং অন্যং কুসুম-রসং যৎ কিল সঃ মহতি মধুকরঃ পাতুম্।
তৎ নীরসানাং দোষঃ কুসুমানাং ন এব ভ্রমরস্য ॥ ] ( অনুরাগস্য )

৩৯। সেই মধুকর যে অন্যান্য অনেক পুষ্প হইতে রস পান করিতে ইচ্ছা করে, ইহা রসশূন্য পুষ্পগুলিরই দোষ, কখনও ভ্রমরের দোষ নহে।

[ স্বসৌভাগ্যের অভিমান করিয়া নায়িকা দূতীকে বলিতেছে। ]

রচ্ছা-পইণ্ণ-ণঅণুপ্পলা তুমং সা পডিচ্ছএ এন্তং।
দার-ণিহিএহিঁ দোহিঁ বি মঙ্গল-কলসেহিঁ ব থণেহিং ॥৪০॥ [1]হালস্স।

---

১। বাহনস্ত—পীতাম্বরটীকা।

[ রথ্যা-প্রকীর্ণ-নয়নোৎপলা ত্বাং সা প্রতীক্ষতে আয়ান্তম্।
দ্বার-নিহিতাভ্যাং দ্বাভ্যাং অপি মঙ্গল-কলশাভ্যাং ইব স্তনাভ্যাম্॥ ] (হালস্য)

৪০। রাজপথের দিকে নয়নপদ্ম বিস্তারিত রাখিয়াও ( সে রমণী ) তাহার কুচদ্বয়কে মঙ্গল কলশদ্বয়ের ন্যায় দ্বার দেশে নিহিত করিয়া তোমার আগমন প্রতীক্ষা করিতেছে।

[মন্দস্নেহ নায়ককে উৎকটস্নেহা নায়িকার প্রতি অনুরক্ত করার চেষ্টায় দূতীর উক্তি।]

তা রুণ্ণং জা রুব্বই তা ছীণং জাব ছিজ্জএ অঙ্গং।
তা ণীসসিঅঁ বরাইঅ জাব অ[১] সাসা পহুপ্পন্তি॥৪১॥ বেরসক্কিস্‌স।

[ তাবৎ রুদিতং যাবৎ রুদ্যতে তাবৎ ক্ষীণং যাবৎ ক্ষীয়তে অঙ্গম্।
তাবৎ নিঃশ্বসিতং বরাক্যা যাবৎ চ শ্বাসাঃ প্রভবন্তি॥ ] (বৈরশক্তেঃ)

৪১। যতক্ষণ কাঁদিতে পারা যায় ততক্ষণ বরাকী ( দুর্ভাগ্যা ) কাঁদিয়াছে, যতখানি ক্ষীণ হইতে পারে (তদীয়) অঙ্গ ততখানি ক্ষীণ হইয়াছে, এবং যতক্ষণ শ্বাস প্রভূতভাবে চলিতে পারে, ততক্ষণ সে নিঃশ্বাস ফেলিয়াছে।

[ কলহান্তরিতা নায়িকাকে পুনর্ব্বার অনুনয়পথে আনিবার চেষ্টায় দূতী নায়ককে প্ররোচিত করিতেছে। ]

সম-সোক্‌খ-দুক্‌খ-পরিবড্‌ঢিআণঁ কালেণ রূঢ-পেম্মাণং।
মিহুণাণঁ মরই জং তং খু জিঅই ইঅরং মুঅং হোই॥৪২॥ ব (বু?ড্‌ঢরক্কস্‌স)

[ সম-সৌখ্য-দুঃখ-পরিবর্দ্ধিতয়োঃ কালেন রূঢ়-প্রেম্ণোঃ।
মিথুনয়োঃ ম্রিয়তে যৎ তৎ খলু জীবতি ইতরৎ মৃতং ভবতি॥] ( বৃদ্ধরক্ষস্য ? )

৪২। সুখে ও দুঃখে সমভাবে পরিবর্দ্ধিত হইয়া কালে দৃঢ় প্রেমে আবদ্ধ ( প্রেমিক ও প্রেমিকা ) যুগলের মধ্যে, যে একজন মরিয়া যায় সে-ই বাঁচে। এবং অন্য জনে ( জীবদ্দশাতেই ) মৃত বলিয়া পরিগণিত হয়।

---

১। সম্ভবতঃ 'ণিসাসা' পাঠ ছিল।

[মৃত দয়িতার বিরহে ক্লিষ্ট হইয়া নায়ক অন্য রমণীকে প্রেমার্থ প্ররোচিত করিয়াছে। ]

হরিহিই পিঅস্‌স ণব-চূঅ-পল্লবো পঢম-মঞ্জরি-সণাহো।
মা রুবস্থ পুত্তি পথাণ-কলস-মুহ-সংঠিত্ত গমণং ॥৪৩॥ ব(বু)ড্‌ঢরক্কস্‌স।

[ হরিষ্যতি প্রিয়স্য নব-চূত-পল্লবঃ প্রথম-মঞ্জরী-সনাথঃ।
মা রোদীঃ পুত্রি প্রস্থান-কলশ-মুখ-সংস্থিতঃ গমনম্ . ] ( বৃদ্ধরক্ষস্য ? )

৪৩। হে পুত্রি, প্রস্থান মঙ্গলকলশের উপর সংস্থিত প্রথমমঞ্জরীযুক্ত নব আম্রপল্লবই প্রিয়জনের ( প্রবাসে ) গমন হরণ ( বা নিবারণ ) করিবে, অতএব তুমি রোদন করিও না।

[ দয়িতের প্রবাসগমনের আয়োজনে বিহ্বলা নারীকে কোন চতুরা সখী আশ্বাসিত করিতেছে। ]

জো কহঁ বি মহ সহীহিং ছিদ্দং লহিউণ পেসিও হিঅত্র।
সো মাণো চোরিঅ-কামুক ব্ব দিট্‌ঠে পিএ ণট্‌ঠো ॥৪৪॥ (বা?) লাইচ্চস্‌স[১]

[ যঃ কথং অপি মম সখীভিঃ ছিদ্রং লব্ধ্বা প্রেষিতঃ হৃদয়ে।
সঃ মানঃ [২]চৌরিকা-কামুকঃ ইব দৃষ্টে প্রিয়ে নষ্টঃ ॥ ] ( বালাদিত্যস্য ? )

৪৪। ( প্রণয়কলহরূপ ) ছিদ্র লাভ করিয়া সখীরা আমার হৃদয়ে যে মান প্রবেশ করাইয়া দিয়াছে,—সে মান দয়িতজনের দর্শনেই চৌর্য্য (বা চোর ) কামুকের মত পলাইয়া গিয়াছে।

[ অনুনয়ের অপেক্ষা না করিয়া কেন সে মান ত্যাগ করিয়াছিল—চতুরা নায়িকা পরিহাস সহকারে ইহাই সখীকে বলিতেছে। ]

সহিআহিঁ ভণ্ণমাণা থণএ লগ্‌গং কুসুম্ভ-পুপ্‌ফং ত্তি।
মুদ্ধ-বহুআ হসিজ্জই পপ্‌ফোডন্তী ণহ-বআইং ॥৪৫॥ ব (বা?) লাইচ্চস্‌স।

---

১। বলাদিত্যস্য (?)—পীতাম্বরটীকা।

২। 'চোর-কামুকঃ' এইরূপ সংস্কৃত ছায়াও দেখা যায়।

[ সখীভিঃ ভণ্যমানা স্তনে লগ্নং কুসুম্ভ পুষ্পং ইতি।
মুগ্ধ-বধূঃ হসতে প্রস্ফোটয়ন্তী নখ-পদানি ॥ ] ( বালাদিত্যস্য ?)

৪৫। 'স্তনে কি কুসুম্ভ কুসুম লাগিয়া রহিয়াছে ?—এইভাবে সখীগণ কর্তৃক উক্ত হইয়া মুগ্ধবধূ ( স্তনোপরি ) নখ-চিহ্নগুলিকে অপনয়ন করিবার চেষ্টা করিলে পর, সখীরা হাসিয়া ফেলিল।

[ কুসুম্ভ বাটিকায় গমনের পর সপত্নীর শীলখণ্ডন ঘটিয়াছে বলিয়া অন্য সপত্নীর পরিহাস বচন। ]

উম্মূলেন্তি ব হিঅঅং ইমাই রে তুহ বিরজ্জমাণস্স।
অবহীরণ-বস-বিসংঠুল-বলন্ত-ণঅণদ্ধ-দিট্‌ঠাইং ॥৪৬॥ বিজঅগই [ণো]।

[ উন্মূলয়ন্তি ইব হৃদয়ং ইমানি রে তব বিরজ্যমানস্য।
অবধীরণ-বশ-বিসংষ্ঠুল-বলন্-নয়নার্দ্ধদৃ-ষ্টানি ॥ ] ( বিজয়গতেঃ )

৪৬। ওগো তুমি আমার প্রতি বিরজ্যমান হওয়ায়, তোমার উপেক্ষাবশতঃ লক্ষ্যবিহীন হইয়া পরাবর্তনশীল নয়নার্দ্ধদৃষ্টি আমার হৃদয়কে উন্মূলিত করিতেছে।

[ মন্দস্নেহ নায়ককে নিজের দিকে অভিমুখ করিবার প্রত্যাশায় নায়িকার মরণাভিলাষের বিজ্ঞপ্তিসূচক বচন।]

ণ মুঅন্তি দীহ-সাসং ণ রুঅন্তি চিরং ণ হোন্তি কিসিআও।
ধণ্ণাওঁ তাওঁ জাণং বহু-বল্লহ বল্লহো ণ তুমং ॥ ৪৭॥ হালস্স।

[ ন মুঞ্চন্তি দীর্ঘ-শ্বাসং ন রুদন্তি চিরং ন ভবন্তি কৃশাঃ।
ধন্যাঃ তাঃ যাসাং বহু-বল্লভ বল্লভঃ ন ত্বম্ ॥ ] ( হালস্য )

৪৭। হে বহুবল্লভ, তুমি যাহাদের প্রিয় নহ বলিয়া যাহারা (তোমার বিরহে) দীর্ঘ-নিশ্বাস ত্যাগ করে না, অনেকক্ষণ রোদনও করে না এবং কৃশও হয় না— তাহারাই ( অর্থাৎ সেই রমণীরাই ) ধন্যা।

[ বহুবল্লভ নায়কের বিরহবশতঃ নিজের মনঃকষ্টজনিত দীর্ঘ-নিশ্বাসাদির কথা নায়িকা স্মরণ করিতেছে।]

ণিদ্দালস-পরিঘুম্মির-তংস-বলন্তদ্ধ-তারআলোআ।
কামস্স বি দুব্বিসহা দিট্‌ঠি-ণিবাআ সসি-মুহীএ ॥ ৪৮॥ হালস্স।

[ নিদ্রালস-পরিঘূর্ণশীল-তির্য্যগ্‌-বলদর্দ্ধ-তারকালোকাঃ।
কামস্য অপি দুর্বিষহাঃ দৃষ্টি-নিপাতাঃ শশি-মুখ্যাঃ ॥ ] ( হালস্য )

৪৮। শশিমুখীর নিপাতিত দৃষ্টিসমূহ মদনদেবেরও ধৈর্য্যচ্যুতি করে, কারণ, এই দৃষ্টিসমূহে অর্দ্ধতারকার আলোক নিদ্রাতে অলস, পরিঘূর্ণমান এবং তির্য্যগ্‌ভাবে প্রেরিত বলিয়াই লক্ষিত হইতেছে।

[ শয়ন গৃহ হইতে নির্গত হওয়ার সময়ে নায়িকার অর্দ্ধাবলোকনে নায়ক স্বসৌভাগ্যের চিন্তা করিতেছে। ]

জীবিঅ-সেসাই মএ গমিআ কহঁ কহঁ বি পেম্ম-দুদ্দোলী।
এণ্‌হিং বিরমস্মু রে ডড্‌ঢ-হিঅঅ মা রজ্জস্মু কহিং পি ॥৪৯॥ অবণ্ণাঅস্স?।

[ জীবিত-শেষয়া ময়া গমিতা কথং কথং অপি প্রেম-দুর্দ্দোলী।
ইদানীং বিরম রে দগ্ধ-হৃদয় মা রজ্যস্ব কুত্র অপি ॥ ] ( অবজ্ঞাতস্য ? )

৪৯। রে দগ্ধ হৃদয়, আমি কোনও প্রকারে জীবনমাত্রাবশেষা হইয়া প্রেমের দুর্দ্দোলী ( অর্থাৎ দুর্মোচ প্রেমগ্রন্থি ) নির্ব্বাহিত করিয়াছি, তুমি এখন বিরত হও, এবং অন্য কাহারও উপর অনুরাগ-যুক্ত হইও না।

[ প্রবাসী প্রিয়ের ন্যায় জারও যদি বিরহকাতরতা বাড়াইয়া তোলে—এই মর্ম্মে হতাশা রমণী জারকে শুনাইয়া প্ররোচনা বচন প্রয়োগ করিতেছে।]

অজ্জাএঁ ণব-ণহ-কখ্‌অ-ণিরীক্‌খণে গরুঅ-জোব্বণুত্তুঙ্গং।
পডিমাগঅ-ণিঅ-ণঅণুপ্পলচ্চিঅং হোই থণ-বট্‌ঠং ॥৫০॥ কেসবরাঅস্স।

[ আর্য্যায়াঃ নব নখ-ক্ষত-নিরীক্ষণে গুরু-যৌবনোত্তুঙ্গম্‌।
প্রতিমা-গত-নিজ-নয়নোৎপলার্চ্চিতং ভবতি স্তন-পৃষ্ঠম্‌ ॥ ] (কেশবরাজস্য)

৫০। বররমণীর অত্যন্ত গুরু ও যৌবনোত্তুঙ্গ স্তনপৃষ্ট, তাহার নূতন নখক্ষত দর্শন সময়ে, তদীয় প্রতিবিম্বিত নয়নপদ্মদ্বারা অর্চ্চিত হইতেছে।

[ নায়ককে নায়িকার অভিমুখ করার উদ্দেশ্যে চতুরা দূতীর উক্তি। ]

তং ণমহ জস্‌স বচ্ছে লচ্ছিমুহং কোত্থহম্মি সংকন্তং।
দীসই মঅ-পরিহীণং সসি-বিম্বং সূর-বিম্ব ব্ব ॥৫১॥
ণি (ণী) কলঙ্কস্‌স[১]।

[ তং নমত যস্য বক্ষসি লক্ষ্মী-মুখং কৌস্তভে সংক্রান্তম্।
দৃশ্যতে মৃগ-পরিহীনং শশি বিম্বং সূর্য্য-বিম্বে ইব ॥ ] ( নিষ্কলঙ্কস্য )

৫১। সেই ( নারায়ণকে ) প্রণাম কর—যাঁহার বক্ষঃস্থিত কৌস্তভ মণিতে সংক্রান্ত লক্ষ্মীদেবীর মুখখানি, সূর্য্যবিম্বে প্রতিফলিত মৃগশূন্য ( অর্থাৎ নিষ্কলঙ্ক ) চন্দ্রবিম্বের মত, শোভমান দেখা যায়।

[ লক্ষ্মীনারায়ণের বিপরীত বিহারের কথা স্মরণ করাইয়া দিয়া দূতী নায়ক-নায়িকার প্রেমবন্ধ দৃঢ় করিবার চেষ্টা করিতেছে। ]

মা কুণ পডিবক্‌খ-সুহং অণুণেহি পিঅং পসাঅ-লোহিল্লং।
অই-গহিঅ-গরুঅ-মাণেণ পুত্তি রাসি ব্ব ছিজ্জিহিসি ॥৫২॥ মাঅঙ্গস্‌স।

[ মা কুরু প্রতিপক্ষ-সুখং অনুনয় প্রিয়ং প্রসাদ-লোভশীলম্।
অতি গৃহীত-গুরুক-মানেন পুত্রি রাশিঃ ইব ক্ষীয়সে ॥ ] ( মাতঙ্গস্য )

৫২। হে পুত্রি, শত্রুজনের সুখ বাড়াইও না, তোমার প্রসাদলোলুপ প্রিয়কে অনুনয় সাধ্য কর,—( নচেৎ ) অতি গুরুমান গ্রহণ করিয়া তুমি ( তোলনার্থ মাষাদি ) রাশির ন্যায় ক্ষীণ বা ন্যূন হইয়া পড়িবে।

[ কলহান্তরিতা নায়িকাকে প্রিয়তমের অনুনয়ার্থ দূতী প্রোৎসাহিত করিতেছে। ]

বিরহ-করবত্ত-দূসহ-ফালিজ্জন্তম্মি তীঅ হিঅঅম্মি।
অংসূ কজ্জল-মইলং পমাণ-সুত্তং ব্ব পডিহাই ॥৫৩॥ সাহিল্লস্‌স।

[ বিরহ-করপত্র-দুঃসহ-পাট্যমানে তস্যাঃ হৃদয়ে।
অশ্রু কজ্জল মলিনং প্রমাণ-সূত্রং ইব প্রতিভাতি ॥ ]

৫৩। দুঃসহ বিরহরূপ করপত্র ( ক্রকচ ) দ্বারা উৎপাট্যমান তাহার

১। কলঙ্কস্য—পীতাম্বরটীকা।

( নায়িকার ) হৃদয়ের উপর তদীয় কজ্জল-মলিন অশ্রু, প্রমাণসূত্রের ন্যায়, প্রতিভাত হইতেছে।

[ কান্তকে কান্তাসংগমে ত্বরিত করিবার উদ্দেশ্যে দূতী কান্তার বিরহবেদনা জ্ঞাপন করিতেছে। ]

হুন্নিক্‌খেবঅমেঅং পুত্তঅ মা সাহসং করিজ্জাসু।
এত্থ ণিহিতাইঁ মন্নে হিঅআই পুণো ণ লব্‌ভন্তি ॥৫৪॥ সাহিল্লস্য।

[ হৃন্নিক্ষেপকং এতৎ পুত্রক মা সাহসং করিষ্যসি।
অত্র নিহিতানি মন্যে হৃদয়ানি পুনঃ ন লভ্যন্তে ॥ ]

৫৪। হে পুত্রক, এই ( হৃদয়রূপ ) নিক্ষেপ বা ন্যাস 'হৃন্নিক্ষেপ' বলিয়া অভিহিত হইতে পারে ( অর্থাৎ তোমার হৃদয় আর ফিরিয়া পাইবার সম্ভাবনা নাই ), সুতরাং তুমি সাহসের কাজ করিও না। মনে হয় যে, এই নায়িকাতে নিহিত হৃদয় পুনর্ব্বার ( ফিরাইয়া ) পাওয়া যায় না।

[ বিদগ্ধ নায়িকাতে উৎকণ্ঠিত নায়ককে নিষেধমুখে অধিকতর প্ররোচিত করার উদ্দেশ্যে দূতীর বচন। ]

ণিব্বুত্ত-রআ বি বহূ সুরঅ-বিরাম-ট্ঠিইং অআণন্তী।
অবিরঅ-হিঅআ অন্নং পি কিং পি অত্থি ত্তি চিন্তেই ॥৫৫॥ সদ্দুণকলসস্‌স।

[ নির্বৃত্ত-রতা অপি বধূঃ সুরত-বিরাম-স্থিতিং অজানতী।
অবিরত-হৃদয়া অন্যৎ অপি কিং অপি অস্তি ইতি চিন্তয়তি ॥ ]

৫৫। অনুভূত-রমণা হইয়াও বধূটি সুরতাবসানে করণীয় জানে না বলিয়া অবিরত হৃদয় লইয়া, ( ইহার পর ) আরও কিছু আছে, এইরূপ চিন্তা করিতেছে।

[ 'তোমার প্রতি' অপরিতুষ্ট না হইয়া বরং তোমার প্রেমবশংবদা হইয়াই রমণী মুগ্ধা'—এই বলিয়া দূত নায়ককে শীঘ্র সংগমে প্ররোচিত করিতেছে।]

ণন্দন্তু সুরঅ-সুহ-রস-তণ্হাবহরাইঁ সঅল-লোঅস্স।
বহু-কইঅব-মগ্গ-বিণিম্মিআই বেসাণং পেম্মাইং ॥৫৬॥ হালস্স।

[ নন্দন্তু সুরত-সুখ-রস-তৃষ্ণাপহরাণি সকল-লোকস্য।
বহু-কৈতব-মার্গ-বিনির্ম্মিতানি বেশ্যানাং প্রেমাণি ॥ ] ( হালস্য )

৫৬। সকল লোকের সুরত-সুখরসের তৃষ্ণাপহারক এবং বহুপ্রকার কৈতবমার্গ-দ্বারা রচিত বেশ্যাজনদের প্রেম ( রসিকজনের ) অভিনন্দনীয় হউক।

[ কুট্টনীরা বিটজনসমীপে বেশ্যাপ্রেমের স্তুতি করিতেছে। গ্রন্থকর্ত্তার মনে এই গাথা নিন্দাসূচকও পরিগণিত হইয়া থাকিবে। ]

অপ্পত্ত-মন্নু-দুক্খো কিং মং কিসিঅত্তি পুচ্ছসি হসন্তো।
পাবসি জই চল-চিত্তং পিঅং জণং তা তুহ কহিস্সং ॥৫৭

[ অপ্রাপ্ত-মন্যু-দুঃখঃ কিং মাং কৃশা ইতি পৃচ্ছসি হসন্।
প্রাপ্স্যাসি যদি চল-চিত্তং প্রিয়ং জনং তদা তব কথয়িষ্যামি ॥ ]

৫৭। চিত্তক্ষোভজন্য দুঃখ কখনও তুমি প্রাপ্ত হও নাই, তাই হাস্যসহকারে জিজ্ঞাসা করিতেছ 'কেন আমি কৃশা হইয়াছি'। চঞ্চলচিত্ত প্রিয়জনকে যখন তুমি প্রাপ্ত হইবে, তখন তোমার প্রশ্নের উত্তর বলিব।

[ নায়কের অস্থির-চিত্ততাই যে তাহার কৃশতার কারণ—ইহা বুঝাইবার জন্য বিরহবিধুরার এই উক্তি। ]

অবহত্থিঊণ সহি-জম্পিআই জাণং কএণ রমিওসি।
এআইঁ তাইঁ সোক্খাই সংসও জেহিঁ জীঅস্স ॥৫৮॥ দেবস্স।

[ অপহস্ত্য সখী-জল্পিতানি যেষাং কৃতেন রমিতঃ অসি।
এতানি তানি সৌখ্যানি সংশয়ঃ যৈঃ জীবস্য ॥ ] ( দেবস্য )

৫৮। যে সমস্ত সুখের জন্য তুমি সখীজনদিগের কথা নিরস্ত করিয়া

( আমার সহিত ) রমণ করিতেছ,—ইহাই সে-সমস্ত সুখ ( বটে )। কিন্তু, এ সকলের দরুণ আমার জীবন সংশয়াপন্ন হয়।

[ চিরাগত জারের সহিত মিলিত হইয়া নায়িকা স্ববিরহদুঃখ বর্ণনা করিতেছে। ]

ঈসালুও পঈ সে রত্তিং মহুঅং ণ দেই উচ্চেউং।
উচ্চেই অপ্পণচ্চিঅ মাএ অই-উজ্জুঅ-সুহাও ॥৫৯॥ অরিকেসরিস্‌স।

[ ঈর্ষ্যাশীলঃ পতিঃ তস্যাঃ রাত্রৌ মধুকং ন দদাতি উচ্চেতুম্।
উচ্চিনোতি আত্মনা এব মাতঃ অতি-ঋজুক-স্বভাবঃ ॥ ] (অরিকেসরিণঃ)

৫৯। ঈর্ষ্যাপরায়ণ পতি রাত্রিতে তাহাকে ( পত্নীকে ) মধুকপুষ্প চয়ন করিতে দিতেছে না,—হে মাতঃ, অতিমাত্র সরলস্বভাব সে পতি নিজেই মধুক চয়ন করিতেছে।

[ মধুকবনই জার সম্মিলনের সংকেত স্থান ছিল, কিন্তু, দূতী এখন প্রতিবেশিনীর সহিত আলাপব্যাজে স্থানান্তরে ( অর্থাৎ প্রেয়সীর স্বভবনে ) যাইবার জন্য জারকে ইঙ্গিতে শুনাইতেছে। ]

[১] অচ্ছোডিঅ-বত্থদ্ধন্ত-পত্থিত্র মন্থরং তুমং বচ্চ।
চিন্তেসি থণ-হরাআসিঅস্‌স মজ্ঝস্‌স বি ণ ভঙ্গং ॥৬০॥ গুণদ্ধস্‌স।

[ আকৃষ্ট-বস্ত্রার্দ্ধান্ত-প্রস্থিতে মন্থরং ত্বং ব্রজ।
চিন্তয়সি স্তন-ভরায়াসিতস্য মধ্যস্য অপি ন ভঙ্গম্ ॥ ] ( গুণর্দ্ধস্য )

৬০। ওগো, ( বেগে ) বস্ত্রার্দ্ধান্ত আকর্ষণপূর্ব্বক প্রস্থানশীলে! মন্থরগতিতে গমন কর। স্তনভরে আয়াসিত ( তনু ) মধ্যের ভঙ্গ হইতে পারে, সে চিন্তা করিতেছ না?

[ অনুনয় ত্যাগ করিয়া অভিমানে গমনশীলা নায়িকার প্রতি নায়কের চাটূক্তি। ]

---

(১) অক্‌খোলিঅ॰ পাঠ সঙ্গততর। "অসৌ অক্‌খোড়ঃ" ৮।৪।১৮৮ হেমচন্দ্রের প্রাকৃত ব্যাকরণ সূত্রে 'কৃষ' ধাতুর এইরূপ আদেশ দেখা যায়।

উদ্ধচ্ছো পিঅই জলং জহ জহ বিরলঙ্গুলী চিরং পহিও।
পাবালিআ বি তহ তহ ধারং তণুঅং পি তণুএই ॥৬১॥ ভাড্ডঅস্স।

[ ঊর্দ্ধাক্ষঃ পিবতি জলং যথা যথা বিরলাঙ্গুলিঃ চিরং পথিকঃ।
প্রপা-পালিকা অপি তথা তথা ধারাং তনুকাং অপি তনুকরোতি॥ ]

৬১। ঊর্দ্ধে নয়ন উত্তোলন করিয়া ও হস্তাঙ্গুলি বিরল রাখিয়া পথিক যেমন যেমন ( কালবিলম্ব-সহকারে ) জল পান করিতেছে, প্রপা-পালিকা ( পানীয়শালার রক্ষিত্রী ) তেমন তেমনই ক্ষীণ জলধারাকে ক্ষীণতর করিয়া জল ঢালিতেছে।

[ পরস্পরের মুখাবলোকনদ্বারা পরস্পরের প্রতি অনুরাগ অভিব্যক্ত হয়—ইহাই নাগরিক পথিক ও প্রপা-পালিকার বৃত্তান্ত বলিয়া সূচিত হইতেছে। ]

ভিচ্ছাঅরো পেচ্ছই ণাহি-মণ্ডলং সা বি তস্স মুহঅন্দং।
তং চটুঅং অ করঙ্কং দোণ্হ বি কাআ বিলুম্পন্তি ॥ ৬২ ॥ সসিরাঅস্স ॥

[ ভিক্ষাচরঃ প্রেক্ষতে নাভি-মণ্ডলং সা অপি তস্য মুখ-চন্দ্রম্।
তৎ চটুকং চ করঙ্কং দ্বয়োঃ অপি কাকাঃ বিলুম্পন্তি ॥ ] ( শশিরাজস্য )

৬২। ভিক্ষাচর ( ভিক্ষাজীবী ) ( নায়িকার ) নাভিমণ্ডলের প্রতি দৃষ্টিপাত করিতেছে, সে নায়িকাও তাহার ( ভিক্ষাজীবীর ) মুখচন্দ্রের প্রতি দৃষ্টিক্ষেপ করিতেছে,—(ইত্যবসরে) কাকগুলি উভয়ের চটুক (ভিক্ষাদানপাত্র) ও করঙ্ক (ভিক্ষাগ্রহণপাত্র) হইতে (অন্নের) বিলোপ সাধন করিতেছে।

[ ভিক্ষাচরবেশী নায়কের প্রতি ভিক্ষাদাত্রী নায়িকার অনুরাগ বর্ণনা করিয়া নায়িকার সপত্নী শ্বশ্রূকে ঘটনা জানাইয়া দিতেছে। ]

জেণ বিণা ণ জিবিজ্জই অণুণিজ্জই সো কআবরাহো বি।
পত্তে বি ণঅর-দাহে ভণ কস্স ণ বল্লহো অগ্গী ॥ ৬৩ ॥ রোহাএ।

[ যেন বিনা ন জীব্যতে অনুনীয়তে সঃ কৃতাপরাধঃ অপি।
প্রাপ্তে অপি নগর-দাহে ভণ কস্য ন বল্লভঃ অগ্নিঃ ॥ ]

৬৩। যাহাকে ছাড়া জীবন-যাপন সম্ভবপর নহে, কৃতাপরাধ হইলেও তাহাকে অনুনীত করা উচিত—বল ত, নগরদাহ ঘটিলেও অগ্নি কাহার প্রিয় নহে?

[কৃতাপরাধ নায়কের প্রতি কলহান্তরিতা নায়িকাকে অনুনয়দ্বারা আকৃষ্ট করিবার উদ্দেশ্যে সখীর উপদেশ।]

বঙ্কং কো পুলইজ্জউ কস্‌স কহিজ্জউ সুহং ব দুক্‌খং বা।
কেণ সমং ব হসিজ্জউ পামর-পউরে হঅ-গ্‌গামে ॥৬৪॥ মেহণাঅস্‌স।

[বক্রং কঃ প্রলোক্যতাং কস্য কথ্যতাং সুখং বা দুঃখং বা।
কেন সমং বা হস্যতাং পামর-প্রচুরে হত-গ্রামে ॥] (মেঘনাদস্য)

৬৪। কাহার দিকে বা আমি বক্রভাবে দৃষ্টিপাত করিব, কাহার কাছে বা সুখ-দুঃখের কথা বলিব, আবার এই পামর-জন-বহুল গ্রামহতকে (দুষ্টগ্রামে) কাহার সহিত বা পরিহাস করিব?

[বিদগ্ধ নায়ককে স্বাভিমুখ করার উদ্দেশ্যে বিদগ্ধা রমণীর গ্রামনিন্দাচ্ছলে উক্তি।]

ফলহী-বাহণ-পুণ্ণাহ-মঙ্গলং লঙ্গলে কুণন্তীঅ।
অসঈঅ মণোরহ-গব্ভিণীঅ হত্থা থরহরন্তি ॥ ৬৫ ॥ কহিলস্‌স।

[ ¹ফলহী-বাহন পুণ্যাহ-মঙ্গলং লাঙ্গলে কুর্বত্যাঃ।
অসত্যাঃ মনোরথ-গর্ভিণ্যাঃ হস্তৌ থরথরায়েতে ॥ ]

৬৫। কার্পাসক্ষেত্রকর্ষণের শুভারম্ভদিবসের মঙ্গলক্রিয়া (আলেপনাদি লাঙ্গলে সম্পাদন করিবার সময়ে মনোরথ-ধারিণী অসতী (কৃষক-বধূর) হস্তদ্বয় থরথর করিয়া কাঁপিতেছে।

[পরাভিসারে ধৃতমনোরথা রমণীর প্রণয়ভাবের কথা স্মরণ করিয়া, নাগরিক সহচরকে কৃষক-বধূর অবস্থা জানাইতেছে।]

---

১। ফলহী-বাহন—কার্পাসী-ক্ষেত্রকর্ষণ (প্রাচীনটীকা)।

পহিউল্লূরণ-সঙ্কাউলাহিঁ অসঈহিঁ বহল-তিমিরস্‌স।
আইপ্পণেণ ণিহুঅং বডস্স সিত্তাইঁ পত্তাইং ॥ ৬৬ ॥ অহরাঅস্‌স।

[ পথিক-চ্ছেদন[২]-শঙ্কাকুলাভিঃ অসতীভিঃ বহল-তিমিরস্য।
আলেপনেন নিভৃতং বটস্য সিক্তানি পত্রানি ॥ ]

৬৬। (পত্রগুলি ঘনবদ্ধ হওয়ায়) অন্ধকারবহুল বটবৃক্ষের পত্রগুলিকে (অন্ধকার-নিরসনার্থ) পথিকগণ যদি ছেদন করে, এই আশঙ্কায় আকুল অসতীরা আলেপনদ্বারা সেগুলিকে গোপনে সিক্ত করিয়া রাখিয়াছে (অর্থাৎ কাকবিষ্ঠাশঙ্কায় পথিকগণ্ যেন পত্রগুলি ছেদন না করে)।

[ সংকেতস্থানভূত বটবৃক্ষের ঘনপত্রভাব-রক্ষার্থ অসতীদিগের ধূর্ত্ত চেষ্টা। ]

ভঞ্জন্তস্‌স বি তুহ সগ্‌গ-গামিণো ণই-করঞ্জ-সাহাও।
পাআ অজ্জ বি ধম্মিঅ তুঅ কহঁ ধরণিং বিঅ ছিবন্তি ॥৬৭॥ হালস্‌স।

[ ভঞ্জতঃ অপি তব স্বর্গ-গামিনঃ নদী-করঞ্জ-শাখাঃ।
পাদৌ অদ্য অপি ধার্ম্মিক তব কথং ধরণীং এব স্পৃশতঃ ॥ ] ( হালস্য )

হে ধার্ম্মিক, স্বর্গগমনে অভিলাষী হইয়া তুমি (অগ্রপাদে অবস্থান-পূর্ব্বক) নদীতটস্থিত করঞ্জবৃক্ষের শাখা (দন্তধাবনার্থ) ভগ্ন করিতেছ, কিন্তু এখন পর্য্যন্ত তোমার পাদদ্বয় কেমন করিয়া ধরণীই স্পর্শ করিয়া রহিয়াছে?

[ সংকেতস্থানভূত করঞ্জ বৃক্ষের শাখা-ভঙ্গকারী ধার্ম্মিককে কোন রমণী অদ্যাপি তাহার স্বর্গগমন হইল না বলিয়া তিরস্কার করিতেছে। ]

অচ্ছউ দাব মণহরং পিআই মুহ-দংসণং অই-মহগ্‌ঘং।
তগ্‌গাম--ছেত্ত-সীমা বি ঝত্তি দিট্‌ঠা সুহাবেই ॥ ৬৮ ॥

[ আস্তাং তাবৎ মনোহরং প্রিয়ায়াঃ মুখ-দর্শনং অতি-মহার্ঘম্।
তদ্-গ্রাম-ক্ষেত্র-সীমা অপি ঝটিতি দৃষ্টা সুখয়তি ॥ ]

---

২। উল্লুরই ধাতু তুড্ সমানার্থক। হেমচন্দ্রের প্রাকৃতব্যাকরণের ৮।৪।১১৬ সূত্র দ্রষ্টব্য। উল্লুরণং ছেদনম্ ইতি গঙ্গাধরটীকা।

৬৮। প্রেয়সীর অতিমহার্ঘ মনোহর মুখদর্শনের কথা দূরে থাকুক, তদীয় (নিবাস-) গ্রামের ক্ষেত্রসীমা যদি হঠাৎ দৃষ্ট হয়, তবে ইহাও (মনে) সুখ উৎপাদন করে।

[নাগরিক সহচরের নিকট নিজের সুদৃঢ় অনুরাগের পরিচয় দিয়া অন্য নাগরিককে অনুরক্ত করাইবার উদ্দেশ্যে শুনাইতেছে।]

নিক্কম্মাহিঁ বি ছেত্তাহিঁ পামরো ণেঅ বচ্চএ বসইং।
মুঅ-পিঅ-জাআ-সুণ্ণইঅ-গেহ-দুক্‌খং পরিহরন্তো ॥ ৬৯ ॥ পুণ্ডরীঅস্‌স।

[নিষ্কর্ম্মণঃ অপি ক্ষেত্রাৎ পামরঃ ন এব ব্রজতি বসতিম্।
মৃত-প্রিয়-জায়া-শূন্যীকৃত-গেহ-দুঃখং পরিহরন্॥] (পুণ্ডরীকস্য)

৬৯। প্রিয়জায়া মৃত হওয়ায়, শূন্যীকৃত গৃহে (তৎস্মরণজন্য) দুঃখ পরিহার করিবার জন্য পামর (হালিক) কার্য্যশূন্য ক্ষেত্র হইতে কখনই নিজ বসতিতে গমন করিতেছে না।

[বিদগ্ধ নায়কের মন্দস্নেহতার নিন্দাচ্ছলে, হালিকের মৃত জায়ার প্রতি প্রেমাধিক্যের কথা নায়িকা উল্লেখ করিতেছে।]

ঝঞ্ঝা-বাউত্তিণ্ণিঅ-ঘর-বিবর-পলোট্‌ঠ-সলিল-ধারাহিং।
কুড্ড-লিহিওহি-দিঅহং রক্‌খই অজ্জা কর-অলেহিং ॥৭০॥ জঅসেণস্‌স।

[ঝঞ্ঝা-বাতোত্তৃণীকৃত (॰বাতোত্তৃণিত॰)-গৃহ-বিবর-পর্য্যস্ত-সলিল-ধারাভ্যঃ।
কুড্যা-লিখিতাবধি-দিবসং রক্ষতি আর্য্যা করতলাভ্যাম্॥ (জয়সেনস্য)

৭০। ঝঞ্ঝাবাতে তৃণ উড়িয়া যাওয়ায় গৃহবিবর দ্বারা পর্য্যস্ত জলধারা হইতে, (সাধ্বী) আর্য্যা কুড্যালিখিত স্বামীর (প্রবাসবাসের) অবধিসূচক দিনসংখ্যাটিকে করতলদ্বয়-দ্বারা রক্ষা করিতেছে।

[প্রোষিতভর্ত্তৃকা নায়িকা নায়কসমীপে পথিকদ্বারা বার্ত্তা পাঠাইতেছে।]

গোলা-ণইএ কচ্ছে চক্‌খন্তো রাইআই পত্তাইং।
উপ্পডই মক্কডো খোক্‌খএই পোট্টং অ পিট্টেই ॥ ৭১ ॥ ণরবাহণস্‌স।

[ গোদা-নদ্যাঃ কচ্ছে চর্ব্বয়ন্ ( খাদন্ ) রাজিকায়াঃ পত্রাণি।
উৎপততি মর্কটঃ খোক্থ-শব্দং করোতি উদরং চ তাড়য়তি (আহন্তি)।
(নরবাহনস্য)

৭১। গোদাবরী নদীর তীরে রাজিকার ( সর্ষপের ) পত্র চাখিয়া (চর্ব্বন করিয়া ) বানর লাফাইতেছে, খোক্থশব্দ করিতেছে এবং ( নিজের ) পেট পিটাইতেছে ( পেটে আঘাত করিতেছে )।

[ সংকেতস্থানে ভয়ের সম্ভাবনা আছে বলিয়া দূতী অন্যাপদেশে নায়িকা প্রভৃতিকে জানাইয়া দিতেছে। অথবা, সংকেতস্থানে আগত নায়কের নিকট কুলটাকে পাঠাইবার নিমিত্ত দূতীর চেষ্টা।]

গহ-বইণা মুঅ-সেরিহ-ডুণ্ডুঅ-দামং চিরং বহেউণ।
বগ্গ-সআইং ণেউণ ণবরি অ অজ্জা-হরে বদ্ধং ॥ ৭২ ॥ সচ্চসামিণো।

[ গৃহ-পতিনা মৃত-সৈরিভ[১]-বৃহদ্ঘণ্টা-দাম চিরং উঢ়া।
বর্গ-শতানি নীত্বা অনন্তরং চ আর্য্যা-গৃহে বদ্ধম্ ॥ ] ( সত্যস্বামিনঃ )

৭২। গৃহপতি মৃত মহিষের বৃহৎ ঘণ্টার মালা অনেক দিন পর্য্যন্ত রক্ষা করিয়া শত শত পশু ( মহিষ ) পরে ক্রয় করিয়াও ( পূর্ব্বসদৃশ মহিষ না পাইয়া ) সেই মালা আর্য্যার ( চণ্ডিকার ) আয়তনে বাঁধিয়া রাখিল।

[ সুভগা পূর্ব্বপত্নীর অলঙ্কারাদি অন্য প্রেয়সীকে দেওয়া উচিত নহে—এই বলিয়া পূর্ব্বপত্নীর সখী স্বভর্ত্তার এইরূপ উত্তম ব্যবহারের দৃষ্টান্ত উত্থাপন করিয়া নায়ককে তিরস্কার করিতেছে।]

সিহি-পেহুণাবঅংসা বহুআ বাহস্স গব্বিরী ভমই।
গঅ-মোত্তিঅ-রইঅ-পসাহণাণঁ মজ্ঝে সবত্তীণং ॥ ৭৩ ॥
পোটি(ট্টি?)সস্স।

[ শিখি-পিচ্ছাবতংসা বধূঃ ব্যাধস্য গর্ব্বশীলা ভ্রমতি।
গজ-মৌক্তিক-রচিত-প্রসাধনানাং মধ্যে সপত্নীনাম্ ॥ ]

১। ডুণ্ডুশব্দো ভোওয়াং বর্ত্ততে। ভোওা মালাবিশেষো লোকপ্রসিদ্ধ এব। বর্গশব্দঃ পশুসমূহে বর্ত্ততে। ইতি কুলবালদেবঃ।

৭৩। ময়ূরপিচ্ছদ্বারা বিভূষিত হইয়াও ব্যাধবধূ, গর্ব্বসহকারে গজমুক্তাদ্বারা বিরচিত-ভূষণা সপত্নীদিগের মধ্যে ভ্রমণ করিতেছে।

[ সুভগা সখীকে অন্যসখী, বিভবের অপেক্ষায় প্রিয়প্রণয়ের মূল্য অধিক—এইরূপ সান্ত্বনা দিতেছে। ]

বঙ্কচ্ছি-পেচ্ছিরীণং বঙ্কুল্লবিরীণঁ বঙ্ক-ভমিরীণং।
বঙ্ক-হসিরীণঁ পুত্তঅ পুণ্ণেহিঁ জণো পিও হোই ॥ ৭৪ ॥ বপ্পসামিণো।

[ বক্রাক্ষি-প্রেক্ষণশীলানাং বক্রোল্লপনশীলানাং বক্র-ভ্রমণশীলানাম্।
বক্র-হাসশীলানাং পুত্রক পুণ্যৈঃ জনঃ প্রিয়ো ভবতি ॥] (বপ্রস্বামিনঃ)

৭৪। হে পুত্রক, ( যে রমণীরা ) বক্রনয়নে প্রেক্ষণশীলা, বক্রবচনে উল্লপনশীলা, বক্রগতিতে ভ্রমণশীলা এবং বক্রহাসিতে হসনশীলা—তাহাদের প্রিয় হইতে হইলে লোকের পুণ্যের বল থাকা আবশ্যক।

[ ভুজঙ্গজনের প্রতি কুট্টনীদিগের প্রোৎসাহন-বচন। ]

ভম ধম্মিঅ বীসত্থো সো সুণও অজ্জ মারিও তেণ।
গোলা-অড-বিঅড-কুডঙ্গ-বাসিণা দরিঅ-সিহেণ ॥ ৭৫ ॥

[ ভ্রম ধার্ম্মিক বিস্রব্ধঃ স শুনকঃ অদ্য মারিতঃ তেন।
গোদা-তট-বিকট-কুঞ্জ-বাসিনা দৃপ্ত-সিংহেন ॥ ]

৭৫। হে ধার্ম্মিক, তুমি বিস্রব্ধভাবে ( অন্যত্র ) ভ্রমণ কর,—গোদাবরীর তীরবর্ত্তী বিকট কুঞ্জে বাসকারী সেই দৃপ্তসিংহকর্ত্তৃক সেই কুক্কুরটি অদ্যই মারিত হইয়াছে।

[ সংকেতস্থানে উপস্থিত হইলে ইহা সংকেতের বিঘ্ন উৎপাদন করিবে, এই জন্য ধার্ম্মিককে ভয়বিকম্পিত করিবার উদ্দেশ্যে নাগরিকের উক্তি। ]

বাএরিএণ ভরিঅং অচ্ছিং কণ্ণউর-উপ্পল-রএণ।
ফুক্কন্তো অবিইণ্হং চুম্বন্তো কো সি দেবাণং ॥ ৭৬ ॥ পালিত্তস্স।

[ বাতেরিতেন ভৃতং অক্ষি কর্ণপূরোৎপল-রজসা।
ফূৎকুর্ব্বন্ অবিতৃষ্ণং চুম্বন্ কঃ অসি দেবানাম্॥ ] ( পাশিতস্ত )

৭৬। বায়ুদ্বারা উৎক্ষিপ্ত, কর্ণপূররূপে ব্যবহৃত পদ্মের পরাগদ্বারা পূর্ণ ( নায়িকার ) নয়নে ফূৎকার করিতে যাইয়া, অতৃপ্ত অভিলাষে চুম্বনকারী তুমি দেবগণের মধ্যে কোন দেবতা হও ?

[ যুবক নায়কের প্রতি জ্ঞাতাভিপ্রায় সহচরের পরিহাস-বাক্য। ]

সহি দুম্মেন্তি কলম্বাইং জহ মং তহ ণ সেস-কুসুমাইং।
ণূণং ইমেসু দিঅহেসু বহই গুডিআ-ধনুং কামো॥ ৭৭॥
অমুলদ্ধীএ ( অণুলচ্ছীএ ? )।

[ সখি দুনয়ন্তি কদম্বানি যথা মাং তথা ন শেষ-কুসুমানি।
নূনং এষু দিবসেষু বহতি গুটিকা-ধনু কামঃ॥ ]

৭৭। হে সখী, কদম্বকুসুমগুলি আমাকে যতদূর মনঃকষ্ট দেয়, অন্যান্য কুসুম ততদূর দেয় না,—(বর্ষার) এই দিবসগুলিতে কামদেব নিশ্চিতই (কদম্ব-কুসুমরূপ) গুটিকা নিক্ষেপকারী ধনুঃ ব্যবহার করিতেছে।

[ অন্য ঋতু অপেক্ষায় বর্ষাকালে প্রিয়জনবিরহ অধিকতর দুঃসহ হয় বলিয়া, প্রোষিতভর্তৃকা সখীকে দয়িতসমাগম ঘটাইবার জন্য অনুনয় করিতেছে। ]

নাহং দুঈ ণ তুমং পিও ত্তি কো অম্হ এত্থ বাবারো।
সা মরই তুজ্ঝ অঅসো তেণ অ ধম্মক্খরং ভণিমো॥ ৭৮॥
অমুলদ্ধীএ (অণুলচ্ছীএ)।

[ নাহং দূতী ন ত্বং প্রিয়ঃ ইতি কঃ অস্মাকং অত্র ব্যাপারঃ।
সা ম্রিয়তে তব অযশঃ তেন চ ধর্ম্মাক্ষরং ভণামঃ॥ ]

৭৮। আমি (নিজে) দূতী নহি, তুমিও (তাহার) প্রিয় নহ, সুতরাং এই

বিষয়ে আমাদের করণীয় কিছু নাই। (তবে) সে মারা যাইবে, তোমারও অপযশঃ রটিবে—তাই (স্ত্রীবধনিবারণজন্য) এই ধর্ম্মবার্ত্তা বলিলাম।

[ বিরহে উৎকণ্ঠিতা প্রিয়ার মরণ-নিবারণকল্পে নায়কের প্রতি দূতীর উক্তি। ]

তীঅ মুহাহিং তুহ মুহঁ তুজ্ঝ মুহাও অ মজ্ঝ চলণম্মি।
হত্থাহত্থীঅ গও অই-দুক্করআরও তিলও ॥ ৭৯ ॥ হালস্স।

[ তস্যাঃ মুখাৎ তব মুখং তব মুখাৎ চ মম চরণে।
হস্তাহস্তিকয়া গতঃ অতি-দুষ্কর-কারকঃ তিলকঃ ॥] ( হালস্য )

৭৯। অত্যন্ত দুষ্কর কার্য্য-কারী তাহার ( নায়িকার ) তিলক ( আলিঙ্গন-সময়ে ) তদীয় মুখ হইতে তোমার মুখে, এবং ( প্রণতিসময়ে ) তোমার মুখ হইতে আমার চরণে হস্তপরম্পরায় ( প্রতিযোগিতার ভাবে ) সংলগ্ন হইয়াছে।

[ অন্য যুবতীর সঙ্গচিহ্ন দেখিয়া নায়কের প্রতি খণ্ডিতার তিরস্কারবচন।]

সামাই[১] সামলিজ্জই অদ্ধচ্ছি-পলোইরীএ মুহ-সোহা।
জম্বূ-দল-কঅ-কণ্ণাবঅংস-[২] ভরিএ হলিঅ-পুত্তে ॥ ৮০ ॥

[ শ্যামায়াঃ শ্যামলায়তে অর্দ্ধাক্ষ-প্রলোকনশীলায়াঃ মুখ-শোভা।
জম্বূ-দল-কৃত-কর্ণাবতংস-ভৃতে হলিক-পুত্রে ॥ ]

৮০। জম্বূকিসলয় কর্ণাবতংসরূপে ব্যবহারার্থ ধারণকারী হালিকপুত্রকে ( দেখিয়া ), অর্দ্ধনয়নে বিলোকনশীলা শ্যামার ( ষোড়শবার্ষিকী উত্তমস্ত্রীর ) মুখশোভা শ্যামায়িত হইল্।

[ সংকেতস্থানে যাইতে বিলম্ব করায়, হালিকপুত্রে অনুরাগবতী যুবতীর কি দশা হইল, নাগরিক সহচরের নিকট তাহাই বর্ণনা করিতেছে।]

দূই তুমং বিঅ কুসলা কক্খড-মউআইঁ জাণসে [৩]বোল্লুং।
কণ্ডূইঅ-পণ্ডুরঁ জহ ণ হোই তহ তং করেজ্জাসি ॥ ৮১॥ আহবসম্ভিণো।

---

১। 'সামলীঅ' পাঠও দৃষ্ট হয়। তখন সংস্কৃত ছায়া এইরূপ 'শ্যামায়তে শ্যামলায়াঃ'।
২। ০ ভমিরে ( ০ ভ্রমণশীলে ) পাঠ সঙ্গততর।
৩। 'বল্লুং' পাঠও দৃষ্ট হয়।

[ দূতি ত্বং এব কুশলা কর্কশ-মৃদুকানি জানীষে বক্তুম্।
কণ্ডুয়িত-পাণ্ডুরং যথা ন ভবতি তথা তং করিষ্যসি ॥] ( আঢ্যশক্তেঃ )

৮১। হে দূতি, তুমিই বড় কুশলা, এবং তুমি জান কি প্রকারে কর্কশ ও মৃদু বচন বলিতে হয়। কিন্তু, (দেখিও) যেন তাহাকে কণ্ডুয়িত অথচ পাণ্ডুরবর্ণ না করিয়া তোল।

[ কোপিত নায়কের চিত্তাকর্ষণের জন্য কলহান্তরিতা রমণী দূতীদ্বারা তাহার অনুনয়ের ব্যবস্থা করিতেছে।]

মহিলা-সহস্‌স-ভরিএ তুহ হিঅএ সুহঅ সা অমাঅন্তী।
দিঅহং অণণ্ণ-কম্মা অঙ্গং তণুঅং পি তণুএই ॥৮২॥ হালস্‌স।

[ মহিলা-সহস্র-ভৃতে তব হৃদয়ে সুভগ সা অমানন্তী।
দিবসং অনন্য-কর্ম্মা অঙ্গং তনুকং অপি তনূকরোতি ॥ ] (হালস্য)

৮২। হে সুভগ, মহিলাসহস্রদ্বারা ভরিত তোমার হৃদয়ে সে (আমার সখী) স্থান বা অবকাশ না পাইয়া, প্রতিদিবস অন্য কার্য্য পরিত্যাগ-পূর্ব্বক তদীয় কৃশ অঙ্গকে আরও কৃশতর করিতেছে।

[ বহুবল্লভ নায়কের চিত্ত আকর্ষণ করার উদ্দেশ্যে তৎপ্রতি দূতীকর্ত্তৃক তদীয় সখীর অনুরাগ-বর্ণন। ]

খণ-মেত্তং পি ণ ফিট্টই অণুদিঅহ-বিইণ্ণ-গরুঅ-সংতাবা।
পচ্ছন্ন-পাব-সঙ্কে ব্ব সামলী মজ্ঝ হিঅআও ॥৮৩॥ হালস্‌স।

[ ক্ষণ-মাত্রং অপি ন[১] ভ্রংশতে অনুদিবস-বিতীর্ণ-গুরুক-সংতাপা।
প্রচ্ছন্ন-পাপ-শঙ্কা ইব শ্যামলী মম হৃদয়াৎ ॥ (হালস্য)

৮৩। প্রচ্ছন্ন পাপের আশঙ্কার ন্যায়, প্রতিদিন গুরু সন্তাপ উৎপাদন করিয়াও, সেই শ্যামলী (উত্তমস্ত্রী) আমার হৃদয় হইতে ভ্রষ্ট বা অপসৃত হয় না।

[সহচরের নিকট নায়ক-কর্ত্তৃক নায়িকার প্রতি নিজ অনুরাগের কথা-বর্ণন।]

১। 'ভ্রংশেঃ ফিড-ফিট্ট-ফুড-ফুট্ট-চুক্ক-ভুল্লাঃ' ৮।৪।১৭৭ সূত্র ( হেমচন্দ্রের প্রাকৃতব্যাকরণ )।

¹অজ্জঅ নাহং কুপিআ অবঊহসু কিং মুহা পসাএসি।
তুহ মণ্ণু-সমুপ্পাঅএণ মজ্ঝ মাণেণ বি ণ কজ্জং ॥৮৪॥ মিঅঙ্কস্‌স।
[ অজ্জক ন অহং কুপিতা উপগূহ (অবগূহস্ব) কিং মুধা প্রসাদয়সি।
তব মন্যু-সমুৎপাদকেন মম মানেন অপি ন কার্য্যম্‌॥ ] (মৃগাঙ্কস্য)

৮৪। হে অজ্জ, আমি (তোমার উপর) কুপিত হই নাই, (আমাকে) আলিঙ্গন কর; কেন আমাকে বৃথা প্রসন্ন করিতে চাহিতেছ? (আমার পক্ষেও) তোমার কোপ উৎপাদনকারী মন অবলম্বন করিবার কোন প্রয়োজন নাই।

[ কৃতাপরাধ স্বামীর প্রতি প্রণয়কুপিতা মহিলার বক্রোক্তি। ]

দীহুণ্‌হ-পউর-ণীসাস-পআবিত্ত বাহ-সলিল-পরিসিত্তো।
সাহেই সাম-সবলং ব তীএ অহরো তুহ বিওএ ॥ ৮৫ ॥
[ দীর্ঘোষ্ণ-প্রচুর-নিঃশ্বাস-প্রতাপিতঃ বাষ্প-সলিল-পরিষিক্তঃ।
সাধয়তি শ্যাম-শবলং ইব তস্যাঃ অধরঃ তব বিয়োগে॥ ]

৮৫। তোমার বিরহে তাহার (নায়িকার) অধর, দীর্ঘ, উষ্ণ ও প্রচুর নিশ্বাসে তপ্ত ও বাষ্পজলে পরিষিক্ত হইয়া যেন 'শ্যাম-শবল'-²নামক ব্রতবিশেষের আচরণ করিতেছে।

[ বিরহিণীর সহিত কান্তের শীঘ্র সমাগম ঘটাইবার উদ্দেশ্যে সখীর উক্তি। ]

সরত্র মহদ্দদাণং অন্তে সিসিরাইঁ বাহিরুণ্‌হাইং।
জাআইঁ কুবিঅ-সজ্জন-হিঅঅ-সরিচ্ছাইঁ সলিলাইং ॥৮৬॥ বিগ্‌গহরাঅস্‌স।
[ শরদি মহাহ্রদানাং অন্তঃ শিশিরাণি বহিঃ উষ্ণানি।
জাতানি কুপিত-সজ্জন-হৃদয়-সদৃক্ষাণি সলিলানি ]॥ (বিগ্রহরাজস্য)

৮৬। শরৎকালে মহাহ্রদ-সমূহের জলরাশি কুপিত সজ্জনহৃদয়ের মত, অন্তরে শীতল এবং বাহিরে উষ্ণ হইয়া থাকে।

[ নায়িকাকে নায়কসমীপে অনুনয়ার্থ প্রেরণ করিবার উদ্দেশ্যে দূতী এইরূপ বলিতেছে। ]

---

১। 'উজ্জুঅ' পাঠও দেখা যায়।
২। এই ব্রতে নিয়মকারীর প্রথমতঃ অগ্নিতে এবং পরে জলে প্রবেশের বিধি আছে।

আঅস্‌স কিং ণু করিহিম্মি কিঁ বোল্লিস্‌সং কহং ণু হোইহি ইমিত্তি।
পঢমুগ্‌গঅ-সাহস-আরিআই হিঅঅং থরহরেই ॥ ৮৭ ॥

[ আগতস্য কিং নু করিষ্যামি কিং বক্ষ্যামি কথং নু ভবিষ্যতি ইদং ইতি।
প্রথমোদ্গত-সাহস-কারিকায়াঃ হৃদয়ং থরথরায়তে ॥ ]

৮৭। '( নায়ক ) আগত হইলে, ( আমি ) কি করিব, ( তাহাকে ) কি বা বলিব এবং কেমন করিয়াই বা এই ( অভিসার ) ঘটিবে'—এইরূপ মনে করিয়া প্রথমোদ্গত সাহস অবলম্বনকারিণীর হৃদয় ( ভয়ে ) থরথর করিয়া থাকে।

[ প্রথম অভিসরণে নায়িকাচিত্তের অবস্থা বলিয়া দূতী নায়িকাকে সান্ত্বনা দিতেছে।]

ণেউর-কোডি-বিলগ্‌গং চিউরং দইঅস্‌স পাঅ-পডিঅস্‌স।
হিঅঅং পউত্থ-মাণং উম্মোঅন্তি ব্বিঅ কহেই ॥ ৮৮ ॥ অণঙ্গস্‌স।

[ নূপুর-কোটি-বিলগ্নং চিকুরং দয়িতস্য পাদ-পতিতস্য।
হৃদয়ং প্রোষিত-মানং উন্মোচয়ন্তী এব কথয়তি ॥ ] ( অনঙ্গস্য )

৮৮। নূপুরের অগ্রভাগে সংলগ্ন পাদপতিত প্রিয়জনের কেশ উন্মোচন করিয়াই, ( সে নায়িকা ) নিজের হৃদয় যে মানমুক্ত হইয়াছে ইহাই সূচিত করিতেছে।

[ নায়কসমীপে দূতী নায়িকার দোষ ক্ষালন করিয়া তাহার বৈদগ্ধ্যের প্রশংসা করিতেছে। ]

তুজ্‌ঝঙ্গরাঅ-সেসেণ সামলী তহ খরেণ সোমারা।
সা কির গোলা-ঊলে ণ্‌হাআ জম্বূ-কসাএণ ॥ ৮৯ ॥

[ তব অঙ্গরাগ-শেষেণ শ্যামলী তথা খরেণ সুকুমারা।
সা কিল গোদা-কূলে স্নাতা জম্বূ-কষায়েণ ॥ ]

৮৯। সুকুমারাঙ্গী সেই শ্যামলী ( উত্তমস্ত্রী ), কিন্তু, তোমার অঙ্গরাগাবশেষ তীক্ষ্ণ জম্বূকষায়দ্বারা গোদানদীর কূলে স্নাত হইয়াছে।

[ নায়কের প্রতি নায়িকার অনুরাগাতিশয় প্রকাশকারিণী দূতীর উৎকণ্ঠাবর্দ্ধক বাক্য। ]

অজ্জ বেব্ব পউত্থো অজ্জ ব্বিব্ব সুন্নআইং জাআইং।
রথ্থা-মুহ্-দেউল-চত্তরাই অম্হ চ হিঅআইং ॥ ৯০ ॥ অমিঅস্স।

[ অদ্য এব প্রোষিতঃ অদ্য এব শূন্যকানি জাতানি।
রথ্যামুখ-দেবকুল-চত্বরাণি অস্মাকং চ হৃদয়ানি ॥ ] ( অমৃতস্য )

৯০। অদ্যই ( সে নায়ক ) প্রবাসে চলিয়া গিয়াছে, ( আর ) অদ্যই ( গ্রামের ) রথ্যামুখ, দেবকুল ও প্রাঙ্গনসমূহ এবং ( সঙ্গে সঙ্গে ) আমাদের হৃদয়-সমূহও শূন্য হইয়া দাঁড়াইয়াছে।

[ সখীজনসমীপে নায়কের সর্ব্বজনপ্রিয়তাসম্বন্ধে প্রোষিতভর্ত্তৃকার উক্তি। ]

চিরডিং[১] পি অআণন্তো লোআ লোএহিঁ গোরবব্ভহিআ।
সোণার-তুলে ব্ব ণিরক্খরা বি খন্ধেহিঁ উব্ভন্তি ॥৯১॥ পাবচ্ছীলস্স।

[ বর্ণাবলীং অপি অজানন্তঃ লোকাঃ লোকৈঃ গৌরবাভ্যধিকাঃ।
সুবর্ণকার-তুলাঃ ইব নিরক্ষরাঃ অপি স্কন্ধৈঃ উহ্যন্তে ॥ ]

৯১। অনেক লোক ( সিদ্ধিরস্তু ইত্যাদি ) বর্ণমালায় জ্ঞানরহিত অনেক লোককে গৌরবে অধিক মনে করিয়া, স্বর্ণকারের নিরক্ষর ( অক্ষরাঙ্ক-রহিত বা অঙ্ক-রেখা-রহিত ) তুলার ন্যায়, স্কন্ধে তুলিয়া বহন করে।

[ ভুজঙ্গমুখে গুণহীনা গণিকার প্রশংসা শুনিয়া গুণগর্ব্বিতা গণিকার বচন। ]

আঅম্বন্ত-কবোলং খলিঅক্খর-জম্পিরিং ফুরন্তোট্‌ঠিং।
মা ছিবস্থু ত্তি সরোসং সমোসরন্তিং পিঅং ভরিমো ॥ ৯২ ॥

[ আতাম্রায়মাণ-কপোলাং স্খলিতাক্ষর-জল্পনশীলাং স্ফুরদোষ্ঠীম্।
মা স্পৃশ ইতি সরোষং সমপসর্পন্তীং প্রিয়াং স্মরামঃ ॥ ]

৯২। ঈষৎ তাম্রায়মাণ কপোলবিশিষ্টা, স্খলিতাক্ষরে জল্পনকারিণী, স্ফুরিতাধরা এবং 'আমাকে স্পর্শ করিও না' বলিয়া রোষসহকারে অপসরণশীলা ( আমার ) প্রিয়াকে ( আমি ) স্মরণ করিতেছি।

[ নায়ক কলহান্তরিতা নায়িকার কথা সহচরসমীপে বলিয়া চিত্তবিনোদনের চেষ্টা করিতেছে। ]

---

১। 'চিরডী' বর্ণমালাপর্য্যায়ে দেশী শব্দ। 'বিণইং' অন্য পাঠ। 'বিনতিং সিদ্ধিপাদিকাং সিদ্ধিরস্তু ইত্যাদিকাং' ইতি কুলবালদেবঃ।

গোলা-বিসমোআর-চ্ছলেণ অপ্পা উরম্মি সে মুক্কো।
অণুঅম্পা-ণিদ্দোসং তেণ বি সা গাঢ়মুবঊঢ়া ॥ ৯৩ ॥

[ গোদা-বিষমাবতার-চ্ছলেন আত্মা উরসি তস্য মুক্তঃ।
অনুকম্পা-নির্দোষং তেন অপি সা গাঢ়ং উপগূঢ়া ॥ ]

৯৩। গোদাবরীর অবতরণস্থান বিষম—এই ছলে (নায়িকা) নিজ শরীরখানি তাহার (নায়কের) বক্ষঃস্থলের উপর ছাড়িয়া দিল, এবং সে-ও (নায়কও) অনুকম্পায় (আলিঙ্গন) নির্দোষ বলিয়া তাহাকে (নায়িকাকে) গাঢ়ভাবে আলিঙ্গন করিল।

[ কোন নাগরিক সহচরের সমীপে নায়িকার প্রতি প্রীতিচেষ্টার বর্ণনা করিতেছে।]

সা তুহ স-হত্থ-দিণ্ণং অজ্জ বি রে সুহঅ গন্ধ-রহিঅং পি।
উব্বসিঅ-ণঅর-ঘর-দেবদেব্ব[১] ওমালিঅং বহই ॥ ৯৪ ॥

[ সা তব স্ব-হস্ত-দত্তাং অদ্য অপি রে সুভগ গন্ধ-রহিতাং অপি।
উদ্বাসিত-নগর-গৃহ-দেবতা ইব অবমালিকাং বহতি ॥ ]

৯৪। রে সুভগ! (সম্প্রতি) গন্ধরহিত হইলেও, তোমার স্বহস্ত দ্বারা প্রদত্ত (শুষ্ক) মালিকাটি সে (নায়িকা), পরিত্যক্ত নগর-গৃহদেবতার ন্যায়, অদ্যাপি বহন করিতেছে।

[ নায়িকার প্রতি মন্দানুরাগ নায়ককে অনুকূলিত করিবার জন্য দূতীর চেষ্টা। ]

কেলীঅ বি রূসেউং ণ তীরএ তম্মি চুক্ক-বিণঅম্মি।
জাইঅএহিঁ ব মাএ ইমেহিঁ অবসেহিঁ অঙ্গেহিং ॥ ৯৫ ॥

পাবচ্ছীলস্‌স।

[ কেল্যা অপি রোষিতুং ন শক্যতে তস্মিন্ চ্যুত-বিনয়ে।
যাচিতকৈঃ ইব মাতঃ এভিঃ অবশৈঃ অঙ্গৈঃ ॥ ]

---

১। 'গোমালিঅং' পাঠ হইবে কি? গঙ্গাধরের টীকাতে অবমালিকার ব্যাখ্যা এইরূপ দৃষ্ট হয় "পরিধানেন পর্য্যুষিতত্বেন চ মর্দ্দিতা মালা অবমালিকা"।

৯৫। হে মাতঃ! সে (নায়ক) বিনয় হইতে চ্যুত হইলেও, পর হইতে যাচ্ঞা দ্বারা আনীত বস্তুর ন্যায়, (আমার) এই অবশ অঙ্গগুলিকে কেলিচ্ছলেও রোষিত করিতে পারা যাইবে না।

[মানশিক্ষাদাত্রী সখীর প্রতি নায়িকার প্রিয়-প্রণয়জনিত পারবশ্যের উল্লেখ।]

উপ্‌ফুল্লিআই খেল্লউ মা ণং বারেহি হোউ পরিউঢা।
মা জহণ-ভার-গরুঈ পুরিসাঅন্তী কিলিম্মিহিই ॥ ৯৬ ॥ বচ্ছস্‌স।

[উৎফুল্লিকয়া[১] খেলতু মা এনাং বারয়ত ভবতু পরিগূঢা (পরিক্ষামা)।
মা জঘন-ভার-গুর্ব্বী পুরুষায়ন্তী ক্লমিষ্যতি ॥] (বৎসস্য)

৯৬। (এই বালিকা) উৎফুল্লিকা-নামক ক্রীড়া করিয়া খেলা করুক, ইহাকে বারণ করিও না, (সে) একটু পরিক্ষামা বা ক্ষীণ হউক,—যেন (যৌবনে) জঘন-ভারের গুরুত্ব লইয় পুরুষায়িত করিবার সময়ে (অর্থাৎ বিপরীত বিহারে) ক্লান্তি ভোগ না করে।

[তেমন খেলা খেলিতে নিষেধকারিণী সখীকে নায়িকা কৌশলে নিজ রতি-পটুতার পরিচয় দিতেছে।]

পউর-জুবাণো গামো মহু-মাসো জোঅণং পঈ ঠেরো।
জুণ্ণ-সুরা সাহীণা অসঈ মা হোউ কিং মরউ ॥ ৯৭ ॥ হালস্‌স।

[প্রচুর-যুবা গ্রামঃ মধু মাসঃ যৌবনং পতিঃ স্থবিরঃ।
জীর্ণ-সুরা স্বাধীনা অসতী মা ভবতু কিং ম্রিয়তাম্ ॥] (হালস্য)

৯৭। গ্রামটি অনেক যুবকের বাসস্থান, মাসটিও মধুমাস (বসন্ত মাস), (নায়িকার পূর্ণ) যৌবন, (কিন্তু) পতিটি (তাহার) স্থবির, সুরাও প্রাচীন (পাওয়া যায়)—এতটা স্বাধীনতা যাহার আছে (সে যুবতী) অসতী হইবে না? কি, সে মরিবে?

[খণ্ডিত-চরিত্রা কুলবধূ সম্বন্ধে বিরোধিজনের বচননিরোধার্থ সখীকর্ত্তৃক তাহার চরিত্র-সমর্থন।]

---

১। পাদোপবিষ্ট শিশুকে উপরে ও নীচে উত্তোলন ও আরোপণ-নামক ক্রীড়ার নাম উৎফুল্লিকা।

বহুসো বি কহিজ্জন্তং তুহ বঅণং মজ্ঝ হত্থ-সংদিট্‌ঠং।
ণ সুঅং ত্তি জম্পমাণা পুণরুত্ত-সঅং কুণই অজ্জা ॥৯৮॥ সুরহিবংসস্‌স।

[ বহুশঃ অপি কথ্যমানং তব বচনং মম হস্ত-সংদিষ্টম্‌।
ন শ্রুতং ইতি জল্পন্তী পুনরুক্ত-শতং করোতি আর্য্যা॥ ] ( সুরভিবংশস্য )

৯৮। আমার হাতে ( অর্থাৎ আমার দ্বারা ) প্রেরিত তোমার কথা বহুবার বা বহুপ্রকারে তাহার কাছে বলা হইলেও, "ইহা শ্রুত হইল না" এইরূপ বলিয়া সেই আর্য্যাই শত শত পুনরুক্তি করিতেছেন।

[ নায়িকার প্রতি নায়কের চিত্তাকর্ষণ জন্য দূতীর চেষ্টা। ]

পাঅডিঅ-ণেহ-সব্ভাব-ণিব্ভরং তীঅ জহ তুমং দিট্‌ঠো।
সংবরণ-বাবডাএ অণ্ণো বি জণো তহ ব্বেঅ ॥ ৯৯ ॥ মণিরাঅস্‌স।

[ প্রকটিত-স্নেহ-সদ্ভাব-নির্ভরং তয়া যথা ত্বং দৃষ্টঃ।
সংবরণ-ব্যাপৃতয়া অন্যঃ অপি জনঃ তথা এব ] ( মণিরাজ ( গ ? ) স্য )

৯৯। স্নেহপ্রকটন ও পূর্ণসদ্ভাবে সে ( নায়িকা ) যেমন তোমাকেও দেখিতেছে, ( প্রেম ) গোপন করিতে ব্যাপৃত হইয়া, ( সে ) অন্য লোককেও তেমনই দেখিতেছে।

[ নায়িকার অনুরাগ ও চতুরতা লক্ষ্য করিয়া নায়কের মনোহরণার্থ দূতীর উক্তি। ]

গেণ্‌হই পলোঅহ ইমং মহসিঅ-বঅণা পইস্‌স অপ্পেই।
জাআ সুঅ-পঢমুব্ভিণ্ণ-দন্ত-জুঅলঙ্কিঅং বোরং ॥১০০॥ হরিঅউসস্‌স।

[ গৃহ্ণীত প্রলোকয়ত ইদং প্রহসিত-বদনা পত্যুঃ অর্পয়তি।
জায়া সুত-প্রথমোদ্ভিন্ন-দন্ত-যুগলাঙ্কিতং বদরম্‌॥ ]

১০০। 'ইহা গ্রহণ কর ও দেখ'—এইবলিয়া জায়া পুত্রের প্রথম উদ্গত দন্তযুগদ্বারা চিহ্নিত বদর ফলটি প্রহসিতবদনে পতিকে সমর্পণ করিল।

[ প্রসবের পর পুনরায় রমণকাল উপস্থিত হইয়াছে বলিয়া রমণীর পতির নিকট পুত্রদন্ত-চিহ্নিত বদরফল-প্রদর্শন-পূর্ব্বক ইঙ্গিত-বচন। ]

রসিঅ-জণ-হিঅঅ-দইত্র কই-বচ্ছল-পমুহ-সুকই-ণিম্মইএ।
সত্ত-সঅম্মি সমত্তং বীঅং গাহা-সঅং এঅং ॥ ১০১ ॥ হালস্‌স।

[ রসিক-জন-হৃদয়-দয়িতে কবি-বৎসল-প্রমুখ-সুকবি-নির্ম্মিতে।
সপ্ত-শতকে সমাপ্তং দ্বিতীয়ং গাথা-শতং এতৎ ॥ ] ( হালস্য )

১০১। কবিবৎসল ( হাল ) প্রমুখ সুকবিরচিত রসিকজনের হৃদয়-প্রিয় সপ্তশতকে এই দ্বিতীয় গাথা-শতক সমাপ্ত হইল।

## ( তৃতীয় শতক )

অচ্ছউ তা জন-বাও হিঅঅং বিঅ অত্তণো তুহ পমাণং।
তহ তং সি মন্দ-ণেহো জহ ণ উবালম্ভ-জোগ্‌গো সি ॥ ১ ॥
বাহবস্‌স (?)।

[ অস্ত তাবৎ জন-বাদঃ হৃদয়ং এব আত্মনঃ তব প্রমাণম্।
তথা ত্বং অসি মন্দ-স্নেহঃ যথা ন উপালম্ভ-যোগ্যঃ অসি ॥ ]

১। লোকে তোমাকে ( অল্পস্নেহ ) বলিয়া অপবাদ করে, সেকথা থাকুক,—( এ-বিষয়ে ) তোমার হৃদয়ই প্রমাণ। তুমি এতখানি মন্দস্নেহ হইয়া পড়িয়াছ যে, তুমি আর ( আমার ) তিরস্কারের যোগ্য রহ নাই।

[ 'অন্যাসক্তির কথা মিথ্যাজনবাদ-সম্ভূত' এই বলিয়া অনুনয়কারী নায়কের প্রতি মানিনীর উক্তি। ]

অপ্প-চ্ছন্দ-পহাবির দুল্লহ-লম্ভং জণং বিমগ্‌গন্ত।
আআস-পহেহিঁ ভমন্ত হিঅঅ কইআবি ভজ্জিহিসি ॥ ২ ॥
পবরসেণস্‌স।

[ আত্ম-চ্ছন্দ-প্রধাবনশীল দুর্লভ-লম্ভং জনং অপি মৃগয়মাণ ;
আকাশ-পথৈঃ ভ্রমৎ হৃদয় কদাপি অপি ভঙ্‌ক্ষ্যসে ॥ ] (প্রবরসেনস্য )

২। রে হৃদয়! স্বেচ্ছায় তুমি ( প্রিয়জনের প্রাপ্তির আশায় ) প্রধাবিত হইতেছ, যাহার প্রাপ্তি দুর্লভ তাহার অন্বেষণে তৎপর হইয়াছ, তুমি আকাশমার্গে বিচরণশীল হইয়াছ—এরূপ করিয়া তুমি কখনও সম্ভবতঃ ভাঙ্গিয়া পড়িবে।

[ অভিমত জনের অপ্রাপ্তিতে কুলটার স্বহৃদয় প্রতি ছলপূর্ব্বক তিরস্কার। ]

অহব গুণবিবঅ লহুআ অহবা[1] গুণণ্ণুঁও ণ সো লোও।
অহবম্হি ণিগ্গুণা বা বহু-গুণবন্তো জণো তস্স ॥ ৩ ॥
চন্দহত্থিস্স।

[ অথবা গুণাঃ এব লঘুকাঃ অথবা গুণজ্ঞকঃ ন সঃ লোকঃ।
অথবা অস্মি নির্গুণা বা বহুগুণবান্ জনঃ তস্য ॥ ] ( চন্দ্রহস্তিনঃ )

৩। সম্ভবতঃ ( আমার ) গুণগুলিই লঘু ( বা অনাদরণীয় ) ; অথবা সেই লোকই গুণজ্ঞ নহে ; অথবা আমিই গুণশূন্যা ; অথবা তাহার ( প্রিয় ) জনই বহুগুণান্বিত হইয়া থাকিবে।

[ গুণগর্ব্বিতা গণিকা বিরক্ত বিটসম্বন্ধে দূতীর নিকট এই ভাবে নিন্দা করিতেছে। ]

ফুটুন্তেণ বি হিঅএণ মামি কহ নিব্বরিজ্জএ তম্মি ॥
আদংসে পডিবিম্বং বব জম্মি দুক্খং ণ সংকমই ॥৪॥ রাঅবগ্গস্স।

[ স্ফুটতা অপি হৃদয়েন মাতুলানি কথং 'নবেদ্যতে (নির্ব্বৃতীভূয়তে) তস্মিন্।
আদর্শে প্রতিবিম্বং ইব যস্মিন্ দুঃখং ন সংক্রামতি ॥ ] (রাজ (গ ? ) বর্গস্য )

৪। হে মামি, ( দুঃখে ) বিদীর্য্যমাণ হৃদয় লইয়াও কেমন করিয়া তাহার নিকট ( মনোবেদনা ) নিবেদন করিব ? ( অথবা, তাহার সম্বন্ধে হৃদয় ফাটিয়া গিয়াও কেমন করিয়া সুখ লাভ করিবে ? )। দর্পণে প্রতিবিম্বের ন্যায় সেই ব্যক্তিতে ( আমার অনুভূত ) দুঃখ সংক্রান্ত হইবে না।

[ প্রিয়তমকে স্বাভিমুখ করিবার জন্য শিক্ষাদাত্রী মাতুলানীর নিকট প্রিয়তমের অস্নিগ্ধতা সম্বন্ধে কোন রমণীর উক্তি। ]

পাসাসঙ্কী কাও ণেচ্ছই[2] দিণ্ণং পি পহিঅ-ঘরণীএ।
ওণন্ত-কর-অলোগলিঅ-বলঅ-মজ্ঝ-ট্ঠিঅং পিণ্ডং ॥৫॥ ভাজঅস্স।
[ পাশাশঙ্কী কাকঃ ন ইচ্ছতি দত্তং অপি পথিক-গৃহিণ্যা।
অবনমৎ-কর-তলাবগলিত-বলয়-মধ্য-স্থিতং পিণ্ডম্ ॥ ] ( ভোজকস্য )

১। 'গুণঅণ্ণুঁ'—পাঠ সঙ্গত বলিয়া প্রতিভাত হয় না।
২। 'ণেচ্ছদি' পাঠটি প্রামাদিক বলিয়া প্রতিভাত হয়।

৫। ( বিরহক্লিষ্টা ) পথিক-বনিতাদ্বারা ( ভূতবলিরূপে ) প্রদত্ত পিণ্ডটিকে তদীয় অবনামিত করতল হইতে বিগলিত বলয়ের মধ্যস্থিত ( দেখিয়া ), পাশ-শঙ্কায় ( উদ্বিগ্ন ) কাক (ইহা) গ্রহণ করিতে ইচ্ছা করে না।

[ বিরহে অতিকৃশা পথিকগৃহিণীর কথাচ্ছলে নায়িকার সখী কৌশলসহকারে প্রবাসগমনোন্মুখ নায়ককে প্রবাসে যাইতে নিষেধ করিতেছে। ]

ওহি-দিঅহাগমাসংকিরীহিঁ সহিআহিঁ কুড্ড-লিহিআও।
দো-তিণ্ণি তহিং বিঅ চোরিআএ রেহা পুসিজ্জন্তি ॥ ৬ ॥

পুণ্ণভোজঅস্স।

[ অবধি-দিবসাগমাশঙ্কাশালিনীভিঃ সখীভিঃ কুড্য-লিখিতাঃ।
দ্বিত্রাঃ তত্র এব চোরিকয়া রেখাঃ প্রোঞ্ছ্যন্তে ॥ ] ( পুণ্যভোজকস্য )

৬। ( প্রিয়তমের প্রত্যাগমনের অবধি-দিবস নিকটবর্ত্তী আশঙ্কা করিয়া সখীগণ ( গৃহকুড্যে ) লিখিত ( দিবসগণন ) রেখার দুই তিনটিকে অলক্ষিতভাবে পুঁছিয়া রাখিয়াছে।

[ অবধিদিবসের অতিক্রম না করিয়াই যেন প্রিয়তম গৃহে ফিরিয়া আসে, প্রোষিতপতিকার সখী তদন্তিকে গমনপর পথিকদ্বারা সেই সংবাদই পাঠাইতেছে।

তুহ মুহ-সারিচ্ছং ণ লহই ত্তি সংপুণ্ণ-মণ্ডলো বিহিণা।
অণ্ণমঅং ব্ব ঘডইউং পুণো বি খণ্ডিজ্জই মিঅঙ্কো ॥ ৭ ॥

রাহ(অ ?)হত্থিণো।

[ তব মুখ-সাদৃশ্যং ন লভতে ইতি সংপূর্ণ-মণ্ডলঃ বিধিনা।
অন্যময়ং ইব ঘটয়িতুং পুনঃ অপি খণ্ড্যতে মৃগাঙ্কঃ॥ ] ( রাজহস্তিনঃ ? )

৭। '( চন্দ্র অদ্যাপি ) তোমার মুখসাদৃশ্য লাভ করিতে পারিল না' এই কারণে বিধাতা সম্পূর্ণ-মণ্ডল চন্দ্রকেও পুনর্ব্বার অন্য প্রকারভাবে নির্ম্মাণ করিবার অভিপ্রায়ে ( এক এক কলা করিয়া ) তাহাকে খণ্ডিত করিয়া থাকেন।

[ বিধাতা চিরকাল এই প্রকার নির্ম্মাণ চেষ্টা দ্বারাও চন্দ্রকে তোমার মুখের মত সুন্দর করিতে সমর্থ হইতেছেন না—এই বলিয়া নায়িকার প্রতি কামুকের চাটু। ]

অজ্জং গওত্তি অজ্জং গওত্তি অজ্জং গওত্তি গণরীএ।
পঢ়ম বিবঅ দিঅহদ্ধে কুড্ডো রেহাহিঁ চিত্তলিও ॥৮॥ পবরসেণস্‌স।

[ অদ্য গতঃ ইতি অদ্য গতঃ ইতি অদ্য গতঃ ইতি গণনশীলয়া।
প্রথমে এব দিবসার্দ্ধে কুড্যং রেখাভিঃ চিত্রিতম্‌ ॥ ] ( প্রবরসেনস্য )

৮। ( 'প্রিয়তম ) অদ্যই গিয়াছে, অদ্যই গিয়াছে, অদ্যই গিয়াছে'—এইরূপ গণনা করিয়া প্রথম দিনার্দ্ধেই ( আমাদের সখী ) গৃহকুড্যটিকে রেখাপাত দ্বারা চিত্রিত করিয়াছে।

[ প্রবাসগমনে উদ্যোগী নায়ককে সখীরা নায়িকার ভাবিনী দশা স্মরণ করাইয়া তাহার গমননিরোধের চেষ্টা করিতেছে। ]

ন বি তহ পঢম-সমাগম-সুরঅ-সুহে পাবিএ বি পরিওসো।
জহ বীঅ-দিঅহ-সবিলক্‌খ-লক্‌খিএ বঅণ-কমলম্মি ॥৯॥

ভানুসত্তিণো।

[ ন অপি তথা প্রথম-সমাগম-সুরত-সুখে প্রাপ্তে অপি পরিতোষঃ।
যথা দ্বিতীয়-দিবস-সবিলক্ষ-লক্ষিতে বদন-কমলে ॥ ] (ভানুশক্তেঃ )

৯। প্রথমসমাগমে সুরতসুখ প্রাপ্তিতেও তেমন পরিতোষ লাভ হয় নাই—দ্বিতীয় দিবসে তাহার সলজ্জ-অবলোকনে ভূষিত বদনকমল দর্শন করিয়া যেমন পরিতোষ লাভ হইয়াছে।

[ নিজগুণে গর্ব্বিত হইয়া নায়ক সহচরকে নিজের সহৃদয়তার কথা উল্লেখ করিতেছে। ]

জে সঁমুহাগঅ-বোলন্ত-বলিঅ-পিঅ-পেসিঅচ্ছি বিচ্ছোহা।
অম্হং তে মঅণ-সরা জণস্‌স জে হোন্তি তে হোন্তু ॥ ১০ ॥

বাহবরাঅস্‌স।

[ যে সংমুখাগত-ব্যতিক্রান্ত-বলিত-প্রিয়-প্রেষিতাক্ষি-বিক্ষোভাঃ।
অস্মাকং তে মদন-শরাঃ জনস্য যে ভবন্তি তে ভবন্তু ॥ ] (বাহবরাজস্য ? )

১০। অন্যলোকের নিকট যেরূপ হয় হউক, আমাদের নিকট (কিন্তু), প্রথমতঃ ( অনুনয়ার্থ ) সম্মুখাগত হইয়া এবং পরে ( অনুনয়-প্রত্যাখ্যানে ) ব্যতিক্রান্ত হইবার সময়ে বিচলিত হইয়া যখন প্রিয়তম বিক্ষোভিত দৃষ্টি প্রেরণ করে—তখন সেগুলি মদনশরের ন্যায় ( তীক্ষ্ণ ) প্রতিভাত হয়।

[ স্বয়ং স্বদৃষ্টিক্ষেপরূপ মদনশররচনায় অসমর্থ হইয়া অনুতাপতপ্তা নায়িকার প্রিয়তমের অবলোকন সম্বন্ধে সখীর নিকট এইরূপ বর্ণনা। ]

ইঅরো জণো ণ পাবই তুহ জঘণারুহণ-সংগম-সুহেল্লিং।
অণুহবই কণঅ-ডোরো হুঅবহ-বরুণাণ মাহপ্পং ॥১১॥ বাহবরাঅস্স।
[ ইতরঃ জনঃ ন প্রাপ্নোতি তব জঘনারোহণ-সংগম-সুখ-কেলিম্।
অনুভবতি কনক-দোরঃ হুতবহ-বরুণয়োঃ মাহাত্ম্যম্ ॥ ] ( বাহবরাজস্য ? )

১১। তোমার জঘনারোহণরূপ সংগমসুখকেলি ('শ্যাম-শবল' বা অগ্নি-পানীয়াখ্য-ব্রতচারী ব্যতীত ) অন্য কেহ অনুভব করিতে পারে না। কেবলমাত্র ( অগ্নিসন্তাপ ও জলপ্রবেশ ভোগকারী ) কনকসূত্রই অগ্নি ও বরুণের মাহাত্ম্য অনুভব করিতে পারিয়াছে ( বলিয়াই জঘনে স্থান পাইয়াছে )।

[ নিতম্বিনীর শ্রোণীতটে শোভিত কনকসূত্রের বর্ণনাচ্ছলে কোন রসিকজন নিজের অভিলাষ ব্যক্ত করিতেছে। ]

জো জস্স বিহব-সারো তং সো দেইত্তি কিংথ অচ্ছেরং।
অণহোন্তং পি খু দিণ্ণং দোহগ্গং তই সবত্তীণং ॥১২॥ বাহবরাঅস্স।
[ যঃ যস্য বিভবসারঃ তং সঃ দদাতি ইতি কিং অত্র আশ্চর্য্যম্।
অ-ভবৎ অপি খলু দত্তং দৌর্ভাগ্যং ত্বয়া সপত্নীনাম্ ॥ ] ( বাহবরাজস্য ? )

১২। যাহার যে বিভব সার আছে সে তাহাই (পরকে) দিতে পারে—ইহাতে আশ্চর্য্যের কথা কি ? (কিন্তু) তোমার নিকট যাহা নাই সেই দুর্ভগতা ( প্রিয়প্রণয়ে বঞ্চিততা ) তুমি সপত্নীদিগকে দিতে পারিয়াছ ( ইহাই আশ্চর্য্যের বিষয় )।

[ কামুককে প্ররোচিত করার উদ্দেশ্যে দূতী তাহাকে শুনাইয়া নায়িকার সৌভাগ্য বর্ণনা করিতেছে। ]

চন্দ-সরিসং মুহং সে সরিসো অমঅস্‌স মুহ-রসো তিস্‌সা।
সকঅ-গ্‌গহ- রহসুজ্জল-চুম্বণঅং কস্‌স সরিসং সে ॥ ১৩ ॥
বাহবরাঅস্‌স।

[ চন্দ্র-সদৃশং মুখং তস্যাঃ সদৃশঃ অমৃতস্য মুখ-রসঃ তস্যাঃ।
সকচ-গ্রহ-রভসোজ্জল-চুম্বনকং কস্য সদৃশং তস্যাঃ ॥ ] ( বাহবরাজস্য ? )

১৩। তাহার মুখ চন্দ্র-সদৃশ; তাহার অধররস অমৃতের সমান; (কিন্তু) তাহার কেশগ্রহণ সহকারে বেগোজ্জ্বল চুম্বন কোন্ বস্তুর তুল্য ( তাহা বলিতে পারি না )।

[ প্রবাসে প্রেমিকের প্রিয়তমাসমাগমের উৎকণ্ঠা বর্ণিত হইতেছে। ]

উপ্পণ্ণত্থে কজ্জে অইচিন্তন্তো গুণাগুণে তম্মি।
চির-আল-মন্দ-পেচ্ছিত্তণেণ পুরিসো হণই কজ্জং ॥ ১৪ ॥ মাণইন্দস্য

[ উৎপন্নার্থে কার্য্যে অতিচিন্তয়ন্ গুণাগুণৌ তস্মিন্।
চির-কাল-মন্দ-প্রেক্ষিত্বেন পুরুষঃ হন্তি কার্য্যম্ ॥ ] ( মানবেন্দ্রস্য ? )

১৪। ফলাভিমুখ সেই কার্য্যে গুণদোষের অত্যধিক বিচার করিতে যাইয়া, বহুক্ষণ কেবল মন্দ দিকটার প্রেক্ষণদ্বারা, পুরুষ কার্য্যটিকে নাশ করে।

[ অনুমতা নায়িকার প্রতি বিমৃশ্যকারী নায়ককে প্রোৎসাহিত করার জন্য দূতীর বাক্য। ]

বালঅ তুমাহি অহিঅং ণিঅঅং বিঅ বল্লহং মহং জীঅং।
তং তই বিণা ণ হোই ত্তি তেণ কুবিঅং পসাএমি ॥ ১৫ ॥ হালস্‌স।

[ বালক ত্বত্তঃ অধিকং নিজকং এব বল্লভং মম জীবিতম্।
তং ত্বয়া বিনা ন ভবতি ইতি তেন কুপিতং প্রসাদয়ামি ॥ ] ( হালস্য )

১৫। হে বালক ( প্রণয়পরিণামানভিজ্ঞ )! আমার নিকট আমার নিজ জীবন তোমা হইতেও অধিকতর প্রিয়, সেই জীবন তোমা বিনা থাকিতে চাহে না; এই কারণে কুপিত তোমাকে প্রসন্ন করিতে উদ্যতা হইয়াছি।

[ প্রণয়কুপিত নায়কের প্রতি গাঢ়ানুরাগবতীর অনুনয়-বাক্য। ]

পত্তিঅ ণ পত্তিঅন্তী জই তুজ্ঝ ইমে ণ মজ্‌ঝ রুঅঈএ।
পুট্‌ঠীঅ বাহ-বিন্দু পুলউব্‌ভেএণ ভিজ্জন্তা ॥ ১৬ ॥ পবরসেণস্‌স।

[ প্রতীহি ন প্রতীযন্তী যদি তব ইমে ন মম রুদত্যাঃ।
পৃষ্ঠে বাষ্প বিন্দবঃ পুলকোদ্ভেদেন ভিদ্যেরন্‌॥ ] ( প্রবরসেনস্য )

১৬। ( খলবচন ত্যাগ করিয়া আমার বচনেই ) বিশ্বাস কর,—যদি পৃষ্ঠদেশে পতিত রোদনশীলা তোমার অশ্রুবিন্দুসমূহ আমার পুলকোদ্গমদ্বারা ভিন্ন না হয়, তাহা হইলে তুমি ( আমার অনুরাগে ) বিশ্বাস করিবে না।

[ স্বানুরাগ সম্বন্ধে সংশয় দূর করার জন্য নায়িকার প্রতি নায়কের উক্তি। ]

তং মিত্তং কাঅব্বং জং কিব বসণম্মি দেস-আলম্মি।
আলিহিঅ-ভিত্তি বাউল্লঅং ব ণ পরম্মুহং ঠাই ॥১৭॥ পালিত্তস্‌স।

[ তৎ মিত্রং কর্ত্তব্যং যৎ কিল ব্যসনে দেশ-কালয়োঃ।
আলিখিত-ভিত্তি-পুত্তলকং ইব ন পরাঙ্‌মুখং তিষ্ঠতি ॥ ] ( পালিত্তস্য )

১৭। যে মিত্র ( উপযুক্ত ) দেশে ও কালে, ব্যসন উপস্থিত হইলে, ( গৃহ ) ভিত্তিতে আলিখিত পুত্তলিকার মত পরাঙমুখ হইয়া দাঁড়ায় না— তেমন মিত্রই করণীয়।

[ প্রিয়জনের বিশ্বাস গাঢ় করিবার উদ্দেশ্যে দূতীর নিকট নায়িকার উক্তি। ]

বহুআই ণই-ণিউঞ্জে পঢমুগ্‌গঅ-সীল-খণ্ডণ-বিলক্‌খং।
উড্ডেই বিহংগ-উলং হা হা পক্‌খেহিঁ ব ভণন্তং ॥ ১৮ ॥

অদ্ধরাঅস্‌স।

[ বধ্বাঃ নদী-নিকুঞ্জে প্রথমোদ্‌গত শীল-খণ্ডন বিলক্ষম্‌।
উড্ডীযতে বিহঙ্গ-কুলা হা হা পক্ষৈঃ ইব ভণৎ ॥ ] ( অর্দ্ধ ( ধব ? ) রাজস্য )

১৮। ( নিভৃত ) নদীতটস্থ নিকুঞ্জে বধূর প্রথম সংঘটিত শীলভঙ্গে লজ্জিত হইয়া পক্ষসঞ্চালনদ্বারাই যেন 'হা হা' শব্দ করিতে করিতে পক্ষিকুল উড়িয়া গেল।

[ সহচরের প্রতি নাগরিকের ইঙ্গিতজ্ঞাপিতের পরিচয়োক্তি। ]

সচ্চং ভণামি ৰালঅ ণত্থি অসক্কং বসন্ত-মাসস্‌স।
গন্ধেণ কুরবআণং মণং পি অসইত্তণং ণ গআ॥ ১৯ ॥ দেবরাঅস্‌স।

[সত্যং ভণামি বালক ন অস্তি অশক্যং বসন্ত-মাসস্য।
গন্ধেন কুরববাণাং মনাক্ অপি অসতীত্বং ন গতা॥ (দেবরাজস্য)

১৯। হে বালক! সত্য কথাই বলিতেছি যে, বসন্তমাসের পক্ষে অকরণীয় কোন কাজ নাই—(তথাপি) কুরবককুসুমের গন্ধে সে (রমণী) ঈষৎ অসতীত্বও প্রাপ্ত হয় নাই।

[প্রোষিতপতিকার সখীকর্ত্তৃক নায়কের নিকট বার্ত্তাপ্রেরণ।]

এক্কেক্কম-বই-বেঠন-বিবরন্তর-দিণ্ণ-তরল-ণঅণাএ।
তই ৰোলন্তে ৰালঅ পঞ্জর-সউণাইঅং তীএ॥ অরিকেসরিণো॥

[একৈক-ক্রম-বৃতি-বেষ্টন-বিবরান্তর-দত্ত তরল-নয়নয়া।
ত্বয়ি ব্যতিক্রান্তে বালক পঞ্জর-শকুনায়িতং তয়া॥ (অরিকেসরিণঃ)

২০। হে বালক, তুমি চলিয়া গেলে, একটি একটি ক্রমে বৃতিবেষ্টনের সমস্ত বিবরান্তরে তরল নেত্র প্রদান করিয়া (তোমাকে দেখিবার জন্য) সে (রমণী) পঞ্জরস্থিত পক্ষিণীর ন্যায় আচরণ করিতেছিল।

[গৃহবন্ধনে পরাধীনা রমণীর আচরণ উল্লেখ করিয়া দূতী নায়ককে উৎকণ্ঠিত করিতেছে।]

তা কিং করেউ জই তং সি তীঅ বই-বেট্‌ঠ-পেল্লিঅ-থণীএ।
পাঅঙ্গুট্‌ঠদ্ধ-কৃখিত্ত-ণীসহঙ্গীঅ বি ণ দিট্‌ঠো॥২১। ৰম্‌হআরিণো।

[তৎ কিং করোতু যদি ত্বং অসি তয়া বৃতি-বেষ্টন-প্রেরিত-স্তনয়া।
পাদাঙ্গুষ্ঠার্দ্ধ-ক্ষিপ্ত-নিঃসহাঙ্গ্যা অপি ন দৃষ্টঃ॥] (ব্রহ্মচারিণঃ)

২১। বৃতি-বেষ্টনের উপর স্তনদ্বয় স্থাপিত করিয়া, পাদাঙ্গুষ্ঠার্দ্ধে নিঃসহ অঙ্গ রক্ষাপূর্ব্বক দণ্ডায়মানা হইয়াও, যদি সে (রমণী) তোমাকে না দেখিতে পাইয়া থাকে, তবে সে আর কি করিতে পারে?

[তিরস্কারকারী নায়কের প্রতি নায়িকাদূতীর নায়িকার দোষ-পরিহারার্থক উক্তি।]

পিঅ-সংভরণ-পলোট্‌ঠন্ত-বাহ-ধারা-ণিবাঅ-ভীআএ।
দিজ্জই বঙ্ক-গ্গীবাএ দীবও পহিঅ-জাআএ ॥২২॥বম্‌হআরিণো।

[ প্রিয়-সংস্মরণ-প্রলুঠদ্‌-বাষ্প-ধারা-নিপাত-ভীতয়া।
দীয়তে বক্র-গ্রীবয়া দীপকঃ পথিক-জায়য়া ॥ ( ব্রহ্মচারিণঃ )

২২। প্রিয়জনের স্মরণে, নয়নে লুঠিত বাষ্পধারার (দীপের উপর) পতনরূপ ( অমঙ্গলের ) ভয়ে ভীত হইয়া, পথিকজায়া গ্রীবা বাঁকাইয়া ( সন্ধ্যা ) দীপ দিতেছে।

[ 'প্রোষিতভর্তৃকা এই রমণী অসাধ্যা'—ইহা বুঝাইবার জন্য কামুকের প্রতি দূতীর উক্তি। ]

তই বোলন্তে বালঅ তিস্‌সা অঙ্গাইঁ তহ ণু বলিআইং।
জহ পুট্‌ঠিমজ্‌ঝ-ণিবডন্ত-বাহ-ধারাও দীসন্তি ॥ ২৩॥ হালস্‌স।

[ ত্বয়ি ব্যতিক্রান্তে বালক তস্যাঃ অঙ্গানি তথা নু বলিতানি।
যথা পৃষ্ঠ-মধ্যে-নিপতদ্‌-বাষ্প-ধারাঃ দৃশ্যন্তে ॥ ]

২৩। হে ( অনভিজ্ঞ ) বালক, তুমি চলিয়া যাওয়ার সময়ে, ( তোমাকে দেখিবার জন্য ) এমন ভাবেই সে ( রমণী ) অঙ্গগুলিকে বিচলিত বা পরিবৃত্ত করিয়াছিল যে. ( মনে হইল ) তাহার বাষ্পধারা ( তদীয় ) পৃষ্ঠমধ্যে নিপতিত হইল।

[ কামুক যুবকের প্রতি নায়িকার অনুরাগসম্বন্ধে দূতীর বচন। ]

তা মজ্‌ঝিমো ব্বিঅ বরং দুজ্জণ-সুঅণেহিঁ দোহিঁবি ণ কজ্জং।
জহ দিট্‌ঠো তবই খলো তহেঅ সুঅণো অঈসন্তো ॥২৪॥ হালস্‌স।

[ তৎ মধ্যমঃ এব বরং দুর্জ্জন-সুজনাভ্যাং দ্বাভ্যাং অপি ন কার্য্যম্‌।
যথা দৃষ্টঃ তপতি (তাপয়তি) খলঃ তথা চ সুজনঃ অদৃশ্যমানঃ ॥ ] (হালস্য)

২৪। দুর্জ্জন ও সুজন এই উভয় দ্বারা আমাদের কোন কাজ নাই, মধ্যম বা সাধারণ জনই আমাদের নিকট শ্রেষ্ঠ—যে-হেতু খল বা দুর্জ্জন দৃষ্ট হইলেই যেমন সংতাপ উৎপাদন করে, তেমন সুজনও অদৃশ্য হইলেই তদ্রূপ করিয়া থাকে।

[ প্রিয়তমের দুঃসহ বিরহ স্মরণ করিয়া নায়িকার উক্তি। ]

অদ্ধচ্ছি-পেচ্ছিঅং মা করেহি সাহাবিঅং পলোএহি।
সো বি সু-দিট্ঠো হোহিই তুমং পি মুদ্ধা কলিজ্জিহিসি ॥২৫॥
মঅরন্দস্‌স।

[ অর্দ্ধাক্ষি-প্রেক্ষিতং মা কুরু স্বাভাবিকং প্রলোকয়।
সঃ অপি সুদৃষ্টঃ ভবিষ্যতি ত্বং অপি মুগ্ধা কলিষ্যসে ॥ ] ( মকরন্দস্য )

২৫। অর্দ্ধনয়নে ( কটাক্ষদ্বারা ) অবলোকন করিও না, স্বাভাবিক দৃষ্টিতে চাহ,—তাহা হইলে সে-ও ( প্রিয়জনও ) ভালরূপ দৃষ্ট হইবে এবং ( লোকেরা ) তোমাকেও ( কটাক্ষ-নিরূপণে অসমর্থ জানিয়া ) 'মুগ্ধা' বলিয়া গণনা করিবে।

[ নিজ প্রিয়জনের উপর নায়িকার প্রেমদৃষ্টিপাতে ঈর্ষ্যালু রমণীর উক্তি। ]

দিঅহং 'খুডক্কিআএ তীএ কাউণ গেহ-বাবারং।
গরুএ বি মণ্ণু-দুক্‌খে ভরিমো পাঅন্ত-সুত্তস্‌স ॥২৬॥ বিচ্ছমস্‌স।

[ দিবসং রোষ-মূকায়াঃ ( কুপিতায়াঃ ) তস্যাঃ কৃত্বা গেহ-ব্যাপারম্।
গুরুকে অপি মন্যু-দুঃখে স্মরামঃ পাদান্ত-সুপ্তস্য ॥ ] ( বিক্ষমস্য ? )

২৬। সমস্ত দিন ব্যাপিয়া গৃহকার্য্যে ব্যাপৃত থাকিয়া রোষে নীরবা (আমার) প্রিয় ) কামিনীর মন্যুদুঃখ অত্যন্ত গুরু হইলেও, মৎ )পাদান্তে তদীয় শয়নের কথা স্মরণ করিতেছি।

[ প্রবাসে নিজ প্রেয়সীর গৃহকার্য্যকলাপ স্মরণ করিয়া চিত্তবিনোদনকারী নায়কের সহচরসমীপে উক্তি। ]

পাণ-উডীঅ বি জলিউণ হুঅবহো জলই জণ্ণ-বাড়ম্মি।
ণ হু তে পরিহরিঅব্বা বিসম-দসা-সংঠিআ পুরিসা ॥২৭॥ হালস্‌স।

[ পান-কুট্যাং অপি জ্বলিত্বা হুতবহঃ জ্বলতি যজ্ঞ-বাটে।
ন খলু তে পরিহর্ত্তব্যাঃ বিষম-দশা-সংস্থিতাঃ পুরুষাঃ ॥ ] ( হালস্য )

---

১। 'খুডক্কিআ' রোষমূকা ( প্রাচীন টীকা )। হেমচন্দ্রের প্রাকৃত ব্যাকরণের ৮।৪।৩৯৫, ( অপভ্রংশবিষয়ক ) সূত্রের একটি উদাহরণ দ্রষ্টব্য—যথা, 'হিঅই খুডুক্কই গোরডী' ইহার অনুবাদে 'হৃদয়ে শল্যায়তে গৌরী' এইরূপ সংস্কৃত দেওয়া আছে।

২৭। (মন্থ-) পানকুটীতে প্রজ্বলিত হইয়াও অগ্নি (আবার) যজ্ঞবাটেও প্রজ্বলিত হয়। বিষম (বা অনুচিত) অবস্থায় সংস্থিত সেই পুরুষগণকেও কখন ত্যাগ করিতে নাই।

[ধনী কামুককে অধমস্ত্রীসঙ্গদোষে দুষ্ট বলিয়া ত্যাগ করা উচিত নহে—বেশ্যামাতা কন্যাকে তাহাই শিখাইতেছে।]

জং তুজ্ঝ সঈ জাআ অসঈও জং চ সুহঅ অম্হে বি।
তা কিং ফুট্টউ বীঅং তুজ্ঝ সমাণো জুআ ণত্থি ॥২৮॥ অণুলচ্ছীএ।

[যৎ তব সতী জায়া অসত্যঃ যৎ চ সুভগ বয়ং অপি।
তৎ কিং স্ফুটতু বীজং তব সমানঃ যুবা ন অস্তি ॥] (অনুলক্ষ্ম্যাঃ ?)

২৮। হে সুভগ, তোমার জায়া যে সতী এবং আমরাই যে অসতী ইহার বীজ বা কারণ কি প্রকটিত হয়? তোমার মত যুবা আর কেহ নাই (ইহাই কি কারণ নহে ?)

[অসতী উপনায়িকার তিরস্কারচ্ছলে অনুরাগ-কথন।]

সব্বস্সম্মি বি দদ্ধে তহবি হু হিঅঅস্স নিব্বুদি চ্চেঅ।
জং তেণ গাম-ডাহে হত্থাহত্থিং কুডো গহিও ॥২৯॥ ভেচ্ছলস্স।

[সর্ব্বস্বে অপি দগ্ধে তথা অপি খলু হৃদয়স্য নির্বৃতিঃ এব।
যৎ তেন গ্রাম-দাহে হস্তাহস্তিকয়া কুটঃ গৃহীতঃ ॥] (ভৈক্ষলস্য ?)

২৯। গ্রামদাহে সর্ব্বস্ব দগ্ধ হইয়া গেলেও আমার হৃদয়ে তথাপি পরমসুখ অনুভূত হইতেছিল,—যে-হেতু সে আমার হস্ত হইতে নিজহস্তে ঘটটি গ্রহণ করিয়াছে।

[দূতীর নিকট নায়িকা নিজের প্রণয়াতিশয়ের কথা বলিতেছে।]

জাএজ্জ বণুদ্দেসে কুজ্জো বি হু ণীসহো [১]ঝডিঅ-পত্তো।
মা মাণুসম্মি লোএ তাঈ রসিও দরিদ্দো অ ॥৩০॥ অসমসাহ(স?)স্স।

১। "শদো ঝড পক্খোডৌ" ৮।৪।১৩০ হেমচন্দ্রের প্রাকৃতব্যাকরণ। "গলিতপত্রঃ এইরূপ সংস্কৃত প্রতিশব্দও কোন কোনও সংস্করণে দৃষ্ট হয়। "শিথিলপত্রঃ" পাঠ গঙ্গাধরভট্টের টীকাতে দেখা যায়।

[ জায়তে বনোদ্দেশে কুব্জঃ অপি খলু নিঃশাখঃ-শন্ন-পত্রঃ।
মা মানুষে লোকে ত্যাগী রসিকঃ দরিদ্রঃ চ ॥ ] (অসমসাহসস্য ? )

৩০। বনভূমিতে শাখাশূন্য ও গলিতপত্র কুব্জবৃক্ষ জন্মগ্রহণ করে করুক, কিন্তু, মানুষ লোকে ত্যাগশীল ও রসিক জন ( ধন ও অবসরসম্বন্ধে ) যেন দরিদ্র না হয়।

[ গৃহকর্ম্ম হইতে অবসরের অভাবে কোন অসতী রমণী দূতীদ্বারা আনীত কামুকের সমাগমের বার্ত্তা জানিয়াও, অমিলনে দুঃখিতা হইয়া দূতীর নিকট পরিতাপ করিতেছে। ]

তস্‌স অ সোহগ্‌গ-গুণং অমহিলা-সরিসং চ সাহসং মজ্ঝ।
জাণই গোলা-উরো বাসা-রত্তোদ্ধ-রত্তো অ ॥ ৩১ ॥ মঅরদ্ধঅস্‌স।

[ তস্য চ সৌভাগ্য-গুণং অমহিলা-সদৃশং চ সাহসং মম।
জানাতি গোদা-পূরঃ বর্ষা-রাত্রার্দ্ধরাত্রঃ চ ॥ ] ( মকরধ্বজস্য )

৩১। গোদাবরীর ( প্রচণ্ড ) জলপ্রবাহ এবং বর্ষাকালের সমগ্র রাত্রি ও অর্দ্ধরাত্রিই তাহার সৌভাগ্য গুণের কথা ও আমার অমহিলা-সদৃশ সাহসের কাহিনী জানে।

[ উপপতির প্রতি প্রণয়াধিক্যবশতঃ বর্ষার রাত্রিতে গোদাবরী-সন্তরণের কথা কোন রমণী প্রিয়জনের সহচরের নিকট বলিতেছে। ]

তে বোলিআ বঅস্‌সা তাণ কুডঙ্গাণ থাণুআ সেসা।
অম্‌হে বি গঅ-বআও মুলুচ্ছেঅং গঅং পেম্মং ॥৩২ ॥ ণিরুবমস্‌স।

[ তে ব্যতিক্রান্তাঃ বয়স্যাঃ তেষাং কুড়ঙ্গানাং ( কুঞ্জানাং ) স্থাণুকাঃ শেষাঃ।
বয়ং অপি গত-বয়স্কাঃ মূলোচ্ছেদং গতং প্রেম ॥ ] ( নিরুপমস্য )

৩২। সেই সব বয়স্যেরা চলিয়া গিয়াছে ; সেই সব কুঞ্জে স্থাণুসমূহই অবশিষ্ট আছে ; আমরাও বিগত-বয়স্কা—( সুতরাং ) প্রেম মূলোচ্ছেদ প্রাপ্ত হইয়াছে।

[ যুবক কামুকের প্রতি বয়ঃস্থা কুলটার সাকূতোক্তি। ]

থণ-জহণ-ণিঅম্বোবরি ণহরঙ্কা গঅ-বআণ বণিআণং।
উব্বসিআণঙ্গ-ণিবাস-মূলবন্ধব্ব দীসন্তি ॥ ৩৩ ॥ সচ্চসেণস্স।

[ স্তন-জঘন-নিতম্বোপরি নখরাঙ্কাঃ গত-বয়সাং বনিতানাম্।
উদ্বসিতানঙ্গ-নিবাস-মূলবন্ধাঃ ইব দৃশ্যন্তে ॥ ] ( সত্যসেনস্য )

৩৩। গতবয়স্কা বনিতাগণের স্তন, জঘন ও নিতম্বপ্রদেশের উপর (নায়কের) নখচিহ্নসমূহ ( যেন ) শূন্যীকৃত মদননিবাসের মূলবন্ধন-চিহ্নরূপে বিরাজ করে।

[ বিগত-যৌবনা অসতীর প্রতি কাহারও পরিহাস-বচন। ]

জস্স জহিং বিঅ পঢমং তিস্সা অঙ্গম্মি ণিবডিআ দিট্ঠী।
তস্স তহিং চেঅ ঠিআ সব্বঙ্গং কেণ বি ণ দিট্ঠং ॥৩৪ অদ্ধরাঅস্স।

[ যস্য যস্মিন্ এব প্রথমং তস্যাঃ অঙ্গে নিপতিতা দৃষ্টিঃ।
তস্য তস্মিন্ এব স্থিতা সর্ব্বাঙ্গং কেন অপি ন দৃষ্টম্ ॥ ] ( অর্দ্ধ (ধ্ব) রাজস্য )

৩৪। তাহার ( নায়িকার ) যে অঙ্গে যাহার দৃষ্টি প্রথমতঃ পতিত হইয়াছে, সে অঙ্গেই তাহার সেই দৃষ্টি লাগিয়া রহিয়াছে, ( কাজেই ) কেহই তাহার সকল অঙ্গ দেখিতে পারে নাই।

[ নায়কের সহচরেরা পৃষ্ট হইয়াও কেন নায়িকার লাবণ্য-বর্ণনে অসমর্থ—তদ্বিষয়ক উত্তর। ]

বিরহে বিসং ব বিসমা অমঅমআ হোই সংগমে অহিঅং।
কিং বিহিণা সমঅং বিঅ দোহিং বি পিআ বিণিম্মিঅআ ॥ ৩৫ ॥
হালস্স

[ বিরহে বিষং ইব বিষমা অমৃতময়ী ভবতি সঙ্গমে অধিকম্।
কিং বিধিনা সমং ইব দ্বাভ্যাং অপি প্রিয়া বিনির্ম্মিতা ॥ ] ( হালস্য )

৩৫। প্রিয়া বিরহাবস্থায় বিষের মত বিষমা এবং সঙ্গমে অত্যধিক অমৃতময়ী বলিয়া প্রতিভাত হয়, তবে কি বিধি সমানভাবে এই দুই বস্তু দ্বারাই ( বিষ ও অমৃত দ্বারাই ) তাহাকে নির্ম্মাণ করিয়াছেন?

[ প্রবাসে বিরহ-জ্বালা সহ্য করিয়া গৃহে প্রত্যাবর্ত্তনের পর মিলনসুখ অনুভব করিয়া সন্তুষ্ট নায়কের উক্তি। ]

অদ্দংসণেণ পুত্তঅ সুট্‌ঠু বি ণেহাণুবন্ধ-ঘডিআইং।
হত্থ-উড-পাণিআইঁ ব কালেণ গলন্তি পেম্মাইং ॥ ৩৬ ॥ বহুরসস্‌স।

[ অদর্শনেন পুত্রক সুষ্ঠু অপি স্নেহানুবন্ধ ঘটিতানি।
হস্ত-পুট-পানীয়ানি ইব কালেন গলন্তি প্রেমাণি ॥ ] ( বহুরসস্য )

৩৬। হে পুত্রক, হস্তাঞ্জলিস্থিত জল যেমন কালে গলিত হইয়া যায়, সেই প্রকার স্নেহানুবন্ধনে সুষ্ঠু সংঘটিত প্রেমও বহুকাল অদর্শনের ফলে বিগলিত হয়।

[ চিরপ্রবাসের পর আগত ভুজঙ্গের প্রতি বেশ্যামাতা ভুজঙ্গান্তরে প্রেমবদ্ধ কন্যার দোষ-পরিহারার্থ এইরূপ বলিতেছে। ]

পই-পুরও বিব্বঅ ণিজ্জই বিচ্ছু-দট্‌ঠেত্তি জার-বেজ্জ-হরং।
নিউণ-সহী-কর-ধারিঅ ভুঅ-জুঅলন্দোলিণী বালা ॥ ৩৭ ॥
মল্লসেণস্স।

[ পতি-পুরতঃ এব নীয়তে বৃশ্চিক দষ্টা ইতি জার-বৈদ্য-গৃহম্।
নিপুণ-সখী-কর-ধৃতা ভুজ-যুগলান্দোলিনী বালা ॥ ] ( মল্লসেনস্য )

৩৭। বৃশ্চিকদংশনে কাতর হইয়াছে এই ছলে, ( সেই ) বালা পতিসমীপেই চতুর সখীগণ দ্বারা ধৃত অবস্থায় ভুজযুগল আন্দোলিত করিতে করিতে জার-বৈদ্যের গৃহে নীত হইতেছে।

[ স্ত্রীলোকের বহুচ্ছলত্ব লক্ষ্য করিয়া দূতী নায়ককে আশ্বস্ত করিতেছে। ]

বিক্কিণই মাহ-মাসম্মি পামরো পাইডিং বইল্লেণ।
ণিদ্ধূম-মুম্মুর বিব অ সামলীঅ থণে পডিচ্ছন্তো ॥ ৩৮ ॥ হালস্‌স।

[ বিক্রীণীতে মাঘ-মাসে পামরঃ প্রাবরণং বলীবর্দ্দেন।
নির্ধূম-মুর্মুরৌ ইব শ্যামল্যাঃ স্তনৌ প্রতীক্ষমাণঃ ॥ ] ( হালস্য )

৩৮। মাঘমাসে পামরজন, ধূমরহিত তুষাগ্নির মত ( উষ্ণ-দায়ক ) শ্যামলীর স্তনদ্বয়ের প্রতীক্ষা করিয়া, বলীবর্দ্দ ক্রয় করিবার আশায় নিজের ( শীত-নিবারণে আবশ্যকীয় ) প্রাবরণখানিও বিক্রয় করিয়া ফেলে।

[ প্রয়োজন বুঝিয়া নববধূতে প্রণয়াবদ্ধ নায়কের প্রতি পূর্ব্বসুভগার তিরস্কার-বচন। ]

সচ্চং ভণামি মরণে ট্ঠিঅম্হি পুণ্ণে তডম্মি তাবীএ।
অজ্জ বি তত্থ কুড়ঙ্গে ণিবডই দিট্‌ঠী তহ চ্চেঅ ॥ ৩৯ ॥
বিঅড্‌ঢস্‌স।

[ সত্যং ভণামি মরণে স্থিতা অস্মি পুণ্যে তটে তাপ্যাঃ।
অদ্য অপি তত্র কুড়ঙ্গে নিপততি দৃষ্টিঃ তথা এব ॥ ] ( বিদগ্ধস্য )

৩৯। সত্যই বলিতেছি যে, মরণপথে সন্নিহিত হইয়াছি বটে, ( কিন্তু ) অদ্যাপি তাপীনদীর পুণ্যতটস্থিত সেই নিকুঞ্জেই আমার দৃষ্টি তেমন ভাবেই ( অর্থাৎ পূর্ব্বের মতই ) পতিত হইতেছে।

[ স্বাভাবিক অনুরাগে রক্তা রমণীর মনোভাব বয়স গেলেও পরিবর্ত্তিত হয় না—ইহাই কোন মহিলা সূচিত করিতেছে। ]

অন্ধ-অর-বোর-পত্তং ব মাউআ মহ পইং বিলুম্পন্তি।
ঈসাঅন্তি মহং বিঅ ছেপাহিন্তো ফণো জাও ॥৪০॥ অণুরাঅস্‌স।

[ অন্ধ-কর-বদর-পাত্রং ইব মাতরঃ মম পতিং বিলুম্পন্তি।
ঈর্ষ্যন্তি মহ্যং এব পুচ্ছাৎ ( লাঙ্গুলেভ্যঃ ) ফণঃ জাতঃ ॥ ] ( অনুরাগস্য ? )

৪০। হে মাতৃগণ, অন্ধজনের করস্থিত বদরপাত্রের মত আমার পতিকে ( এই অসতীরা ) লুঠিয়া নিয়া যাইতেছে এবং ( তাহারা ) আমার প্রতি ঈর্ষ্যাপরায়ণ। ( মনে হয় যেন ) পুচ্ছ হইতেই ফণার উৎপত্তি হইল ( অর্থাৎ নিগূহনযোগ্য পুচ্ছই ফণারূপে দংশক হইল—ইহা বিপরীত ব্যবহার )।

[ কুলটা-প্রলোভিত স্বামীকে উদ্দেশ্য করিয়া সখীর নিকট কুলবধূর উক্তি। ]

অপ্পত্ত-পত্তঅং পাবিউণ ণবরঙ্গঅং হলিঅ-সোণ্‌হা।
উঅহ তণুঈ ণ মাঅই রুন্দাসু বি গাম-রচ্ছাসু ॥৪১॥
মউ (উ)হস্‌স।

[ অপ্রাপ্ত-প্রাপ্তং প্রাপ্য নবরঙ্গকং হলিক-স্নুষা।
পশ্যত তন্বী ন মাতি বিস্তীর্ণাসু ( বৃহতীষু ) অপি গ্রাম-রথ্যাসু ॥ ] (ময়ূখস্য)

৪১। তোমরা (সকলে) দেখ—অলভ্যলাভ কুসুম্ভবস্ত্র পাইয়াই হলিকপুত্রবধূ নিজে তন্বাকৃতি হইয়াও গ্রামের বিস্তীর্ণ পথগুলিতে নিজকে মাপিয়া রাখিতে পারিতেছে না ( অর্থাৎ হর্ষগর্ব্বে অতীব গর্ব্বিত হইয়াছে )।

[ অল্পলাভেই ক্ষুদ্রেরা সাধ্য হয়—দূতী নায়কের প্রতি ইহাই বলিতেছে। ]

আক্খেবআই পিঅ-জম্পিআই পর-হিঅঅ-ণিব্বুইঅরাইং।
বিরলো খু জানাই জনো উপ্পন্নে জম্পিঅব্বাইং ॥৪২॥

[ আক্ষেপকাণি প্রিয়-জল্পিতানি পর হৃদয়-নির্বৃতিকরাণি।
বিরলঃ খলু জানাতি জনঃ উৎপন্নে জল্পিতব্যানি ॥ ]

( প্রয়োজন ) উপস্থিত হইলে বক্তব্য, ( প্রতিবাদীর ) নিন্দাসূচক, অথচ অন্যের হৃদয়-সন্তোষকারক প্রিয়বাক্য অল্পসংখ্যক লোকেই ( প্রয়োগ করিতে ) জানে।

[ স্বাপরাধের অপনয়ন জন্য ব্যবহৃত সখীর বাক্কৌশলের প্রশংসা করিয়া অন্য সখীর উক্তি। ]

[১]ছজ্জই পহুস্স ললিঅং পিআই মাণো খমা সমত্থস্স।
জাণন্তস্স অ ভণিঅং মোণং চ অআণমাণস্স ॥ ৪৩॥ সুন্দরস্স।

[ রাজতে প্রভোঃ ললিতং প্রিয়ায়াঃ মানঃ ক্ষমা সমর্থস্য।
জানতঃ চ ভণিতং মৌনং চ অজানতঃ ॥ ] ( সুন্দরস্য )

৪৩। প্রভুর স্বেচ্ছাক্রীড়াদি ( ললিত ), প্রিয়ার মান, (নিগ্রহ- ) সমর্থ জনের ক্ষমা, জ্ঞানী লোকের কথন এবং অজ্ঞানীর মৌন—( এইগুলি ) শোভা পায়।

[ অপ্রিয়ার মান নায়কের কোপ উদ্দীপিত করে—এই মর্ম্মে নায়কের অনীপ্সিত সখীর প্রতি অন্য সখীর উক্তি। ]

বেবির-সিন্ন-করঙ্গুলি-পরিগ্গহ-ক্খলিঅ-লেহণী-মগ্গে।
সোত্থি বিবঅ ণ সমপ্পই পিঅসহি লেহম্মি কিং লিহিমো ॥ ৪৪॥
অন্ধসস।

১ "রাজেরগ্‌ঘ-ছজ্জ-সহ-রীর-রেহাঃ" হেমচন্দ্রের ৮।৪।১০০ সূত্র দ্রষ্টব্য।

[ বেপনশীল-স্বিন্ন-করাঙ্গুলি-পরিগ্রহ-স্খলিত-লেখনী-মার্গে।
স্বস্তি এব ন সমাপ্যতে প্রিয়সখি লেখে কিং লিখামঃ ॥ ] ( অজ্ঞস্য )

৪৪। হে প্রিয়সখি, ( মদন- ) লেখে আমি কি আর লিখিব? আমার কম্পনশীল ও স্বেদযুক্ত করাঙ্গুলির পরিগ্রহ হইতে স্খলিত লেখনীর পথে 'স্বস্তি' এই ( প্রারম্ভিক অক্ষরদ্বয়ের ) লেখাই সমাপ্ত হয় না।

[ মদনলেখনির্ম্মাণ দ্বারা আত্মবেদনা প্রকাশ করিতে কেন অসমর্থা— নায়িকা তাহাই সখীসমীপে ব্যক্ত করিতেছে। ]

দেব্বম্মি পরাহুত্তে পত্তিঅ ঘডিঅং পি বিহডই ণরাণং।
কজ্জং বালুঅ-বরণং ব্ব কহঁ বি বন্ধং বিঅ ণ এই ॥ ৪৫॥ অন্ধস্স।

[ দৈবে পরাঙ্মুখে প্রতীহি ঘটিতং অপি বিঘটতে নরাণাম্।
কার্য্যং বালুকা-বরণঃ ইব কথং অপি বন্ধং এব ন এতি ॥ ] ( অন্ধস্য )

৪৫। দৈব যদি পরাঙ্মুখ হয়, তাহা হইলে যে, মানুষের ঘটিত কার্য্যও নাশ প্রাপ্ত হয় ( তাহা ) বিশ্বাস করিও,—( এই অবস্থায় ) বালুকানির্ম্মিত প্রাকারের ন্যায় কোন ( কৃত ) কার্য্যই বাঁধ মানে না ( অর্থাৎ ঘটিয়া উঠিতে পারে না )।

[ নায়িকার নিকট দূতী নিজ কার্য্যের অসিদ্ধি জন্য স্বদোষ অপনয়ন করার চেষ্টা করিতেছে। ].

মামি হিঅঅং ব পীঅং তেণ জুআণেণ [১]মজ্ঝ মাণিণীঅ।
ণ্হাণ-হলিদ্দা-কডুঅং অণুসোত্ত-জলং পিঅন্তেণ ॥৪৬॥
বো(ব?)লএবস্স।

[ মাতুলানি হৃদয়ং ইব পীতং তেণ যূনা মম মানিন্যাঃ।
স্নান-হরিদ্রা-কটুকং অনুস্রোতো-জলং পিবতা ॥ ] ( বলদেবস্য ? )

৪৬। হে মামি, মানশীলা আমার স্নানহরিদ্রাদ্বারা কটুক জল প্রবাহগত হইলে, ইহা পান করিয়া সেই যুবা যেন আমার হৃদয়টিই পান করিয়া ফেলিয়াছে।

[ মামীর সহিত স্নান করিতে যাইয়া, দৃষ্ট যুবার প্রতি নিজ আসক্তির বিষয় নায়িকা বর্ণনা করিতেছে। ]

---

১ 'মজ্জমাণাএ' ( মজ্জন্ত্যাঃ ) এইরূপ পাঠ গ্রহণে 'মম' এই শব্দ পাওয়া যায় না বলিয়া অর্থ সুগম হয় না।

[২]জীঅং অসাসঅং বিঅ ণ ণিঅত্তই জোব্বণং অইকন্তং।
দিঅহা দিঅহেহিঁ সমা ণ হোন্তি কিং ণিট্ঠুরো লোও ॥৪৭॥
হালস্স।

[ জীবিতং অশাশ্বতং এব ন নিবর্ত্ততে যৌবনং অতিক্রান্তম্।
দিবসাঃ দিবসৈঃ সমাঃ ন ভবন্তি কিং নিষ্ঠুরঃ লোকঃ ॥ ] ( হালস্য )

৪৭। ( মানুষের ) জীবন ত অনিত্য; যৌবন একবার অতিক্রান্ত হইলে আর ফিরিয়া আসে না; ( এক অবস্থার ) দিনগুলি ( অন্য অবস্থার ) দিনগুলির সমান নহে; তথাপি ( প্রেমানুভবে ) লোকেরা কেন যে নিষ্ঠুর ( তাহা বলা যায় না )।

[ কৃতকলহ দম্পতীর প্রণয়রোষভঙ্গার্থে সখীর চেষ্টা। ]

উপ্পাইঅ-দব্বাণঁ বি খলাণঁ কো ভাঅণং খলো চ্চেঅ।
পক্কাইঁ বি ণিম্বফলাইঁ ণবরঁ কাএহিঁ খজ্জন্তি ॥৪৮॥ পালিতস্স।

[ উৎপাদিত-দ্রব্যাণাং অপি খলানাং কঃ ভাজনং খলঃ এব।
পক্কানি অপি নিম্ব-ফলানি কেবলং কাকৈঃ খাদ্যন্তে ॥ ] ( পালিতস্য )

৪৮। যাহারা ( ধনাদি ) দ্রব্যের উপার্জ্জনে সমর্থ সেই সমস্ত খলজনদিগের দান-ভাজন কে হইতে পারে? ( উত্তর )—খল লোকই ( তেমন লোকদের দানপাত্র হয় )। নিম্বফল পাকিলেও কেবল কাকেরাই ইহা আস্বাদন করে।

[ পরদারভোগে নষ্ট-বিভব দয়িতকে লক্ষ্য করিয়া কোন রমণীর আক্ষেপ-বচন। ]

অজ্জ মএ গন্তব্বং ঘণন্ধআরে বি তস্স সুহঅস্স।
অজ্জা নিমীলিঅচ্ছী পঅ-পরিবাডিং ঘরে কুণই ॥৪৯॥ সুচরিঅস্স।

[ অদ্য ময়া গন্তব্যং ঘনান্ধকারে অপি তস্য সুভগস্য।
আর্য্যা নিমীলিতাক্ষী পদ-পরিপাটীং গৃহে করোতি ॥] ( সুচরিতস্য )

২ 'জিবিঅং' পাঠও দৃষ্ট হয়।

৪৯। অত্ত ঘনান্ধকারেও আমাকে সেই সুভগজনের নিকট (অভিসারে) যাইতে হইবে,—(এই মনে করিয়া), আর্য্যা (উত্তম মহিলা) নিমীলিতনেত্রে ঘরের মধ্যেই পাদপরিচারণ অভ্যাস করিতেছে।

[ নায়কের প্রতি নায়িকার আসক্তি-সম্বন্ধে দূতীর উক্তি।]

সুঅণো ণ কুপ্পই ব্বিঅ অহ কুপ্পই বিপ্পিঅং ণ চিন্তেই।
অহ চিন্তেই ণ জম্পই অহ জম্পই লজ্জিও[১] হোই ॥৫০
অজ্জুণস্স।

[ সুজনঃ ন কুপ্যতি এব অথ কুপ্যতি বিপ্রিয়ং ন চিন্তয়তি।
অথ চিন্তয়তি ন জল্পতি অথ জল্পতি লজ্জিতঃ ভবতি ॥] (অর্জ্জুনস্য)

৫০। সুজন (কখনও) কুপিত হয় না; যদি সে কখনও কুপিত হয়, তাহা হইলেও বিপ্রিয় আচরণ চিন্তা করে না; তাহাও যদি সে চিন্তা করে, তবে তাহা মুখে প্রকাশ করে না; যদিও বা ইহা প্রকাশ করে, তবেও লজ্জিত হয়।

[ নায়কের নিকট বিপ্রিয় আচরণের আশঙ্কাকারিণী নায়িকার প্রতি বিদগ্ধা দূতীর প্রোৎসাহবচন।]

সো অত্থো জো হত্থে তং মিত্তং জং ণিরন্তরং বসণে।
তং রূঅং জত্থ গুণা তং বিণ্ণাণং জহিং ধম্মো ॥৫১ হালস্স।

[ সঃ অর্থঃ যঃ হস্তে তৎ মিত্রং যৎ নিরন্তরং ব্যসনে।
তৎ রূপং যত্র গুণাঃ তৎ বিজ্ঞানং যস্মিন্ ধর্ম্মঃ ॥] (হালস্য)

৫১। তাহাই বাস্তবিক অর্থ যাহা হস্তগত হইয়াছে; সে-ই মিত্র যে ব্যসনে নিরন্তর অর্থাৎ অদূরবর্ত্তী থাকে; তাহাই রূপ যাহাতে গুণসংযোগও আছে; (এবং) তাহাই বিজ্ঞান যাহাতে ধর্ম্মও আছে।

[ কোন রূপবতী সপত্নীতে পতিকে আসক্ত দেখিয়া তাহার প্রতি গুণবতী ভার্য্যার ঈর্ষ্যোক্তি।]

---

১ 'লজ্জিরো' (=লজ্জাশীলঃ) পাঠটিও সঙ্গত মনে হয়।

চন্দমুহি চন্দ-ধবলা দীহা দীহচ্ছিং তুহ বিওঅম্মি।
চউ-জামা সঅ-জাম ব্ব জামিণী কহঁ বি বোলীণা ॥ ৫২ ॥

গগ্‌গরাঅস্‌স।

[ চন্দ্র-মুখি চন্দ্র-ধবলা দীর্ঘা দীর্ঘাক্ষি তব বিয়োগে।
চতুর্যামা শত-যামা ইব যামিনী কথং অপি ব্যতিক্রান্তা ॥] ( গর্গরাজস্ত )

৫২। হে চন্দ্রমুখি, দীর্ঘলোচনে! তোমার বিরহে চন্দ্রধবল, দীর্ঘ, ও চতুর্যামবিশিষ্ট হইলেও শতযামপরিমিত বলিয়া প্রতিভাত যামিনী আমি কোন প্রকারে অতিক্রম করিয়াছি।

[ নায়িকার নিকট নায়কের প্রবাসকালীন রাত্রি-দৈর্ঘ্যের প্রতীতিসূচক বিশ্রম্ভবচন।]

অ-উলীণো দো-মুহও তা মহুরো ভোঅণং মুহে জাব।
মুরও ব্ব খলো জিণ্ণম্মি ভোঅণে বিরসমারসই ॥ ৫৩ ॥

[ অ-কুলীনঃ দ্বি-মুখকঃ তাবৎ মধুরঃ ভোজনং মুখে যাবৎ।
মুরজঃ ইব খলঃ জীর্ণে ভোজনে বিরসং আরসতি ॥]

৫৩। যতক্ষণ মুখে ভোজনদ্রব্য ( অন্নাদি ) থাকে, ততক্ষণমাত্রই অকুলীন দ্বিমুখ খলজন মৃদঙ্গের ন্যায় মধুর ( কথা বলে ); কিন্তু, ভোজ্যবস্তু জীর্ণ হইয়া গেলে আবার বিরস কথায় নিন্দাদি করিয়া থাকে। ( মৃদঙ্গও অ-কু-লীন অর্থাৎ বন্ধুরভাবশতঃ পৃথিবীতে স্থিরভাবে অবস্থিত হয় না, এবং ইহাও উভয়মুখবিশিষ্ট। ইহার মুখে ভোজ্যবস্তু অর্থাৎ পিষ্টাদিলেপ থাকিলে ইহার ধ্বনি শ্রুতিসুখকর এবং ইহা শুষ্ক হইয়া গেলে রূক্ষধ্বনিবিশিষ্ট হয় )।

[ দুর্জ্জনমৈত্রী চিরকালস্থায়িনী হয় না বলিয়া সখী নায়িকাকে শিখাইতেছে।]

তহ সোণ্হাই পুলইও দর-বলিঅন্তদ্ধ-তারঅং পহিও।
জহ বারিও বি ঘর-সামিএণ ওলিন্দএ বসিও ॥৫৪ ॥

সুন্দঅ(র ?)স্‌স।

[ তথা মুগ্ধয়া প্রলোকিতঃ দর-বলিতার্দ্ধ-তারকং পথিকঃ।
যথা বারিতঃ অপি গৃহ-স্বামিনা অলিন্দকে উষিতঃ ॥] ( সুন্দক(র ?)স্য )

৫৪। নয়নের অর্দ্ধতারা ঈষৎ বলিত করিয়া (গৃহস্থের) পুত্রবধূ পথিকের প্রতি এমনভাবে অবলোকন করিয়াছে যে, গৃহস্বামি-কর্ত্তৃক বারিত হইয়াও সে (পথিক) গৃহের অলিন্দেই বাস করিতে লাগিল।

[ নায়কের চিত্ত আকৃষ্ট করার উদ্দেশ্যে নায়িকার কটাক্ষপাতের বৈশিষ্ট্য-সম্বন্ধে দূতীর উক্তি।]

লহুঅন্তি লহুং পুরিসং পব্বঅ-মেত্তং পি দো বি কজ্জাইং।
ণিব্বরণমণিব্বূঢ়ে ণিব্বূঢ়ে জং অ ণিব্বরণং ॥ ৫৫ ॥
গোবিন্দসামিস্‌স।

[ লঘয়তঃ লঘু পুরুষং পর্ব্বত-মাত্রং অপি দ্বে অপি কার্য্যে।
নির্ব্বরণং অনির্ব্যূঢ়ে নির্ব্যূঢ়ে যৎ চ নির্ব্বরণম্ ॥] ( গোবিন্দস্বামিনঃ )

৫৫। পর্ব্বতের ন্যায় উন্নত (অর্থাৎ অত্যন্ত গুরু) ব্যক্তিকেও দুইটি কার্য্য শীঘ্রই লঘু করিয়া তোলে—(প্রথম) কার্য্যটি অনিষ্পন্ন হইলেও (আত্মগুণের) নিবেদন, এবং (দ্বিতীয়) কার্য্যটি নিষ্পন্ন হইলেও (আত্মশ্লাঘার) নিবেদন।

[ আত্মশ্লাঘাপরায়ণ পুরুষকে বিদগ্ধজনকর্ত্তৃক শিক্ষাপ্রদান।]

কং তুঙ্গ-থণুক্‌খিত্তেণ পুত্তি দারট্ঠিআ পলোএসি।
উন্নামিঅ-কলস-ণিবেসিঅগ্ঘ-কমলেণ ব মুহেণ ॥৫৬॥ পালিতস্‌স।

[ কং তুঙ্গ-স্তনোৎক্ষিপ্তেন পুত্রি দ্বার-স্থিতা প্রলোকয়সি।
উন্নামিত কলশ-নিবেশিতার্ঘ-কমলেন ইব মুখেন ॥] ( পালিতস্য )

৫৬। হে পুত্রি, উন্নামিত কলশদ্বয়ের উপর নিবেশিত পূজাপদ্মের মত (তোমার) তুঙ্গ স্তনদ্বয়ের উপর উৎক্ষিপ্ত বদন রাখিয়া, দ্বারে দাঁড়াইয়া তুমি কাহাকে অবলোকন করিতেছ?

[ দুশ্চরিত্রা কুলবধূকে কুট্টনী প্রোৎসাহিত করিতেছে। অথবা, যুবকের সহিত বদ্ধভাবা যুবতীর প্রতি বয়স্যার উক্তি।]

বই-বিবর-নিগ্‌গঅ-দলো এরণ্ডো সাহই ব্ব তরুণানং।
এত্থ ঘরে হলিঅ-বহূ এদ্দহমেত্ত-ত্থণী বসই ॥ ৫৭ ॥ উদ্ধবস্‌স।

[ বৃত্তি-বিবর-নির্গত-দলঃ এরণ্ডঃ সাধয়তি ইব তরুণেভ্যঃ।
অত্র গৃহে হলিক-বধূঃ এতাবন্মাত্র-স্তনী বসতি ॥] ( উদ্ধবস্য )

৫৭। বেড়ার ( বেষ্টনের ) বিবর হইতে পত্র নির্গত করিয়া ( গুপ্তির জন্য রোপিত) এরণ্ডবৃক্ষ তরুণজনদিগের নিকট এই সূচনা করিতেছে যে, এই গৃহমধ্যে এতাবন্মাত্র ( বৃহৎ ) স্তনান্বিত হলিকবধূ বাস করিতেছে।

[ তরুণ নাগরিককে উৎসাহিত করিয়া দূতী সুস্তনীর প্রাপ্তিসম্ভাবনা সূচনা করিতেছে।]

গঅ-কলহ-কুম্ভ-সংণিহ-ঘণ-পীণ-নিরন্তরেহিঁ তুঙ্গেহিং।
উস্‌সসিউং পি ণ তীরই কিং উণ গন্তুং হঅ-থণেহিং ॥৫৮
কইরাঅস্‌স।

[ গজ-কলভ-কুম্ভ-সংনিভ-ঘন-পীন-নিরন্তরাভ্যাং তুঙ্গাভ্যাম্।
উচ্ছ্বসিতুং অপি ন[১] শক্নোতি কিং পুনঃ গন্তুং হত-স্তনাভ্যাম্ ॥ ] (কবিরাজস্য)

৫৮। গজকলভের (হস্তি-শাবকের) কুম্ভসদৃশ, ঘনসন্নিবিষ্ট, পীন, নিরন্তর ও তুঙ্গ স্তনহতকদ্বয়ের ভারে, সে ( রমণী ) শ্বাস-প্রশ্বাসের কার্য্যই সম্পাদন করিতে পারিতেছে না—গমন করার কথা ত দূরে।

[ নায়িকাকে শীঘ্র আনিবার সম্ভাবনা নাই বলিয়া কুট্টনী কামুককে প্রোৎসাহিত করিতেছে।]

মাস-পসূঅং ছ-ম্মাস-গব্‌ভিণিং এক্ক-দিঅহ-জরিঅং চ।
রঙ্গুত্তিণ্ণং চ পিঅং পুত্তঅ কামন্তও হোহি ॥৫৯॥ কইরাঅস্‌স।

[ মাস-প্রসূতাং ষণ্মাস-গর্ভিণীং এক-দিবস-জ্বরিতাং চ।
রঙ্গোত্তীর্ণাং চ প্রিয়াং পুত্রক কাময়মানঃ ভব ॥ ] ( কবিরাজস্য )

১ 'শক্যেন্দ্রা-তর-তীর-পারাঃ' হেমচন্দ্রের ৮।৪।৮৬ সূত্র দ্রষ্টব্য।

৫৯। হে পুত্রক, মাসমাত্র প্রসূতা, ছয়মাস গর্ভিণী, একদিবসের জ্বরে আতুরা ও রণভূমি হইতে প্রত্যাগতা এইরূপ প্রিয়াদিগের প্রতি কামরমান হইও।

[ কুট্টনী তাহার নর্তকী দুহিতার প্রতি ভুজঙ্গকে অভিলাষযুক্ত করিতেছে।]

পডিবক্খ-মণ্ণু-পুঞ্জে লাবণ্ণ-উডে অণঙ্গ-গঅ-কুম্ভে।
পুরিস-সঅ-হিঅঅ-ধরিএ কীস থণন্তী থণে বহসি ॥৬০ উদ্ধবস্স।

[ প্রতিপক্ষ-মন্যু-পুঞ্জৌ লাবণ্য-কুটৌ অনঙ্গ-গজ-কুম্ভৌ।
পুরুষ-শত-হৃদয়-ধৃতৌ কিমিতি স্তনন্তী স্তনৌ বহসি ॥ ] ( উদ্ধবস্য )

৬০। ( সপত্নীরূপ ) প্রতিপক্ষের মনস্তাপবিধায়ক, লাবণ্যকলশসদৃশ, মদন-হস্তীর কুম্ভতুল্য, এবং শত শত পুরুষের হৃদয়ে অভিলষিত তোমার স্তনদ্বয় কি কারণে ( কুন্থন- ) শব্দসহকারে বহন করিতেছ।

[ পীনোচ্চপয়োধরা নায়িকার দিকে সতৃষ্ণনয়নপাত করিয়া সহচরসমীপে কামুকের উক্তি।]

ঘরিণি-ঘণ-থণ-পেল্লণ-সুহেল্লি-পডিঅস্স হোন্ত-পহিঅস্স।
অবসউণঙ্গারঅ-বার-বিট্ঠি-দিঅহা সুহাবেন্তি ॥৬১॥
দুব্বিড্ঢঅ ( অড্ঢ? ) স্স

[ গৃহিণী-ঘন-স্তন-প্রেরণ-সুখকেলি-পতিতস্য ভবিষ্যৎ-পথিকস্য।
অপশকুনাঙ্গারক-বার-বিষ্টি-দিবসা সুখয়ন্তি ॥ ] ( দুর্বদ্ধকস্য? বা দুর্বিদগ্ধস্য )

৬১। গৃহিণীর ঘনস্তনপীড়নজনিত সুখকেলিতে নিমগ্ন, ( অচির ) ভবিষ্যতে প্রবাসগামী নায়কের পক্ষে, শাকুনশাস্ত্রবিরোধী মঙ্গলবার ও ভদ্রাদোষে দুষ্ট দিবসগুলি ( যাত্রাবিরোধী হওয়ায় ) সুখদায়ক বলিয়া প্রতীত হয়।

[ প্রয়োজনানুসারে কামুকের নিকট প্রতিকূল বস্তুও অনুকূল হইয়া দাঁড়ায়।]

সা তুহ কএণ বালঅ অণিসং ঘর-দার-তোরণ-ণিসণ্ণা।
১ওসূসই বন্দণ-মালিঅ ব্ব দিঅহং বিঅ বরাঈ ॥৬২॥ দুব্বিঅড্ঢস্‌স।

[ সা তব কৃতেন বালক অনিশং গৃহ-দ্বার-তোরণ-নিষণ্ণা।
অবশুষ্যতি চন্দন-মালিকা ইব দিবসং এব বরাকী ॥ ] ( দুর্বিদগ্ধস্য )

৬২। হে বালক, তোমার ( আগমনের ) অপেক্ষায় সেই দীনা ( নায়িকা ) সর্ব্বদা চন্দনমালিকার ন্যায় গৃহদ্বার-তোরণে উপবিষ্ট থাকিয়া একদিনেই শুষ্ক হইয়া যাইতেছে।

[ নায়িকা-সমীপে উপস্থিত হওয়ার জন্য দূতী নায়ককে উত্তেজিত করিতেছে। ]

হসিঅং সহত্থ-তালং সুক্খ-বডং উবগএহিঁ পহিএহিং।
পত্তঅ-ফলাণঁ সরিসে উড্ডীণে সুঅ-বিন্দম্মি ॥৬৩॥ অণুলচ্ছীএ।

[ হসিতং সহস্ত-তালং শুষ্ক-বটং উপগতৈঃ পথিকৈঃ।
পত্র-ফলানাং সদৃশে উড্ডীনে শুক-বৃন্দে ॥ ] ( অনুলক্ষ্ম্যাঃ )

৬৩। শুষ্ক বটবৃক্ষতলে উপগত পথিকেরা, পত্র ও ফল-সদৃশ শুকবৃন্দ উড়িয়া গেলে পর, হাতে তালি দিয়া হাসিয়াছিল।

[ স্বাভাবিক গুণ না থাকিলে কাহারও আহার্য্যগুণ চিরস্থায়ী হয় না,— অন্যাপদেশে কোন নায়িকা নায়ককে তাহাই বলিতেছে। ]

অজ্জম্‌হি হাসিআ মামি তেণ পাএসু তহ পডন্তেণ।
তীএ বি জলন্তিং দীব-বত্তিমব্ভুন্নমন্তীএ ॥৬৪॥ হালস্‌স।

[ অদ্য অস্মি হাসিতা মাতুলানি তেন পাদয়োঃ তথা পততা।
তয়া অপি জলন্তীং দীপ-বর্ত্তিং অভ্যুন্নময়ন্ত্যা ( অভ্যুত্তেজয়ন্ত্যা ) ॥ ( হালস্য )

৬৪। হে মামি, আজ ( সখীর ) পদতলে তেমন ভাবে পতিত হইয়া সে

১ 'ওসসঈ' পাঠ সঙ্গত বলিয়া প্রতিভাত হয় না। সংস্কৃত শুষ্‌ধাতু প্রাকৃতে 'সূস্‌' রূপ ধারণ করিতে পারে। 'ক্ষধাদীনাং দীর্ঘঃ' হেমচন্দ্রের ৮।৪।২৩৬ সূত্র দ্রষ্টব্য।

( নায়ক ) এবং জলন্তী দীপবর্ত্তিকাকে (সমধিক) উত্তেজিত করিয়া সেই (সখী)—উভয়েই আমাকে খুব হাসাইয়াছে।

[ মানকলহে সখার সৌভাগ্যজনিত বিজয় দেখিয়া অন্য সখী স্বামীকে বলিতেছে। ]

অণুবত্তণং কুণন্তো বেসে বি জণে অহিন্ন-মুহ-রাও।
অপ্প-বসো বি হু সুঅণো পর-ব্বসো আহিজাঈএ ॥৬৫॥ হালস্‌স।

[ অনুবর্ত্তনং কুর্ব্বন্ দ্বেষ্যে অপি জনে অভিন্ন-মুখ-রাগঃ।
আত্ম-বশঃ অপি খলু সুজনঃ পর-বশঃ আভিজাত্যস্য ॥ ] ( হালস্য )

৬৫। মুখরাগ অপরিবর্ত্তিত রাখিয়া সুজন অপ্রিয়জনের অনুবর্ত্তন করিলে, ইহাই বুঝা যাইবে যে, সে ( সুজন ) আত্মবশ হইলেও ( কখনও ) কুলীনতারও বশবর্ত্তী হইতে পারে।

[ পূর্ব্বসুভগার প্রতি দাক্ষিণ্য-প্রদর্শন স্নেহের নিদর্শন না-ও হইতে পারে, বরং ইহা কুলীনতার প্রভাব—এই বলিয়া সখী নবসুভগাকে সান্ত্বনা দিতেছে। ]

অণুদিঅহ-বড্‌ঢিআঅর-বিন্নাণ-গুণেহিঁ জণিঅ-মাহপ্পো।
পুত্তঅ অহিআঅ-জণো বিরজ্জমাণো বি দুল্লক্‌খো ॥৬৬॥ পরক্কমস্‌স।

[ অনুদিবস-বর্দ্ধিতাদর-বিজ্ঞান-গুণৈঃ জনিত-মাহাত্ম্যঃ।
পুত্রক অভিজাত-জনঃ বিরজ্যমানঃ অপি দুর্লক্ষ্যঃ ॥ ] ( পরাক্রমস্য )

৬৬। হে পুত্রক, প্রতিদিন সংবর্দ্ধিত আদরসমন্বিত বিজ্ঞানগুণদ্বারা নিজ মাহাত্ম্য প্রকাশ করিয়া, সৎকুলজাত ( স্ত্রী ) জনেরা বিরজ্যমান হইলেও তদ্রূপ বলিয়া অতিকষ্টে লক্ষিত হয়।

[ সদ্বংশজা সখীর বিরক্তি দুর্লক্ষ্য বস্তু এই বলিয়া বৃদ্ধ বিদগ্ধা বধূ অবিদগ্ধ নায়ককে শিক্ষা প্রদান করিতেছে। ]

বিন্নাণ-গুণ-মহগ্‌ঘে পুরিসে বেসত্তণং পি রমণিজ্জং।
জণ-ণিন্দিএ উণ জণে পিঅত্তণেণাবি লজ্জামহে ॥৬৭॥ সবরসত্তিস্‌স।

[ বিজ্ঞান-গুণ-মহার্ঘে পুরুষে বেষ্যত্বং অপি রমণীয়ম্।
জন-নিন্দিতে পুনঃ জনে প্রিয়ত্বেন অপি লজ্জামহে ॥ ] (শবরশক্তেঃ)

৬৭। বিজ্ঞানগুণে অত্যন্ত আদরণীয় জন আমার প্রতি বেষ্যত্ব ভাব পোষণ করিলেও, ইহা রমণীয়; কিন্তু, লোকে যাহার নিন্দা করে, তেমন ব্যক্তির প্রিয়ত্ব লাভ করিলেও আমি লজ্জা বোধ করিয়া থাকি।

[ বিদগ্ধ জনে অনুরক্তা রমণীর নিজ ভর্ত্তার প্রতি বিরক্তির ভাব সূচিত হইতেছে। ]

কহঁ ণাম তীঅ তহ সো সহাব-গুরুও বি থণ-হরো পডিও।
অহবা মহিলাণঁ চিরং কো বি ণ হিঅঅম্মি সংঠাই ॥৬৮॥

সবরসত্তিস্স ?

[ কথং নাম তস্যাঃ তথা সঃ স্বভাব-গুরুকঃ অপি স্তন-ভরঃ পতিতঃ।
অথবা মহিলানাং চিরং কঃ অপি ন হৃদয়ে সংতিষ্ঠতে ॥ ] শবরশক্তেঃ ?

৬৮। তাহার (নায়িকার) তেমন স্বভাব-গুরু স্তনভার কেমন করিয়া পতিত হইল ? অথবা, মহিলাগণের হৃদয়ে কেহই অনেককাল পর্য্যন্ত সংস্থিত থাকে না।

[ নিসর্গ-গৌরবশালী পুরুষও স্ত্রীলোকের মনে বহুকাল স্থান লাভ করে না,—ইহাই কেহ স্ববয়স্যকে বলিতেছে। ]

সুঅণু বঅণং ছিবন্তং সূরং মা সাউলীঅ বারেহি।
এঅস্স্ পঙ্কঅস্স্ অ জাণউ কঅরং সুহ-প্ফংসং ॥৬৯॥ ণীলস্স্।

[ সুতনু বদনং স্পৃশন্তং সূর্য্যং মা [1] বস্ত্রাঞ্চলেন বারয়।
এতস্য পঙ্কজস্য চ জানাতু কতরৎ সুখ-স্পর্শম্ ॥ ] (নীলস্য)

৬৯। হে সুতনু, তোমার বদনস্পর্শকারী সূর্য্যকে তুমি বসনাঞ্চলদ্বারা বারণ করিওনা,—ইহার (তোমার বদনের) ও পঙ্কজের মধ্যে কোনটা অধিকতর সুখস্পর্শ সূর্য্য (তাহা) জানিয়া লউক।

[ নায়ককে প্রলোভিত করার জন্য সখী নায়িকার মুখবর্ণনা করিতেছে। ]

---

১ সাকুলী-শব্দো পল্লবিকা-বিষয়ে বর্ত্ততে ইতি কুলবালদেবঃ। সাকুল্যা পল্লবচ্ছত্রিকয়া।

১৪

মাণোসহং ব পিজ্জই পিআই মাণংসিণীঅ দইঅস্স।
কর-সংপুড-বলিউদ্ধাণণাই মইরাই গণ্ডূসো ॥ ৭০ ॥ বাহবস্স।

[ মানৌষধং ইব পীয়তে প্রিয়য়া মনস্বিন্যা দয়িতস্য।
কর-সংপুট-বলিতোর্দ্ধাননয়া মদিরায়াঃ গণ্ডূষঃ ॥ ] ( বাহবস্য ? )

৭০। প্রিয়জনের করসংপুটদ্বারা উর্দ্ধোত্তলিত-বদনা মনস্বিনী প্রিয়া, ( প্রিয়তম-প্রদত্ত ) মদিরা-গণ্ডূষ মানাপনয়নের ঔষধরূপে পান করিতেছে।

[ নাগরিক মানিনীর মানাপনোদনের উপায় নির্দ্দেশ করিয়া সহচরকে বলিতেছে। ]

কহঁ সা ণিব্বণ্ণিজ্জই জীঅ জহালোইঅম্মি অঙ্গম্মি।
দিঠ্টী দুব্বল-গাঈ বব পঙ্ক-পডিআ ণ উত্তরই ॥ ৭১ ॥

পব্বঅকুমারস্স।

[ কথং সা নির্বর্ণ্যতাং যস্যাঃ যথাবলোকিতে অঙ্গে।
দৃষ্টিঃ দুর্ব্বল-গৌঃ ইব পঙ্ক-পতিতা ন উত্তরতি ॥ ] ( পর্ব্বতকুমারস্য )

৭১। যাহার ( যে রমণীর ) যথাদৃষ্ট যে কোন অঙ্গে পতিত দৃষ্টি, পঙ্কে পতিতা দুর্বল গাভীর ন্যায়, আর উত্থিত হয় না,—তাহার সমগ্র ( সৌন্দর্য্য ) কেমন করিয়া বর্ণিত হইতে পারে ?

[ দূতী নায়িকার সৌন্দর্য্যাতিশয়বিষয়ে নায়ককে উৎকণ্ঠিত করিতেছে। ]

কীরন্তী বিবঅ ণাসই উঅত্র রেহব্ব খল-অণে মেত্তী।
সা উণ সুঅণম্মি কআ অণহা পাহাণ-রেহব্ব ॥ ৭২ ॥ সরলস্স।

[ ক্রিয়মাণা এব নশ্যতি উদকে রেখা ইব খল-জনে মৈত্রী।
সা পুনঃ সুজনে কৃতা অনঘা পাষাণ-রেখা ইব ॥ ] ( সরলস্য )

৭২। খলজনে স্থাপ্যমান মৈত্রী জলে প্রদত্ত রেখার ন্যায় লোপ প্রাপ্ত হয়, কিন্তু সেই ( মৈত্রী ) সুজনে কৃত হইলে পাষাণে প্রদত্ত অপায়শূন্য রেখার ন্যায় ( স্থায়ী ) হয়।

[ স্থির-স্নেহ জনে আবদ্ধ প্রণয় দীর্ঘকাল-স্থায়ী হইতে পারে বলিয়া নায়িকা দূতীকে বলিতেছে। ]

[১]অব্বো দুক্কর-আরঅ পুণো বি তস্তিং করেসি গমণস্স।
অজ্জ বি ণ হোন্তি সরলা বেণীঅ তরঙ্গিণো চিউরা ॥৭৩॥ সরলস্স।

[ কষ্টং দুষ্কর-কারক পুনঃ অপি চিন্তাং করোষি গমনস্য।
অদ্য অপি ন ভবন্তি সরলাঃ বেণ্যাঃ তরঙ্গিণঃ চিকুরাঃ ॥ ] ( সরলস্য )

৭৩। হে দুষ্কর-কর্ম্ম-কারক, ইহা বড়ই কষ্টের বিষয় যে, তুমি পুনর্ব্বার প্রবাসে যাইবার চিন্তা করিতেছ,—আজ পর্য্যন্ত আমার বেণীর তরঙ্গায়িত কেশসমূহ সরল হয় নাই।

[ প্রিয়ের পুনঃ-প্রবাসের উদ্যোগে নায়িকার সখেদ বচন। ]

ণ বি তহ ছেঅ-রআইঁ বি হরন্তি পুণরুত্ত-রাঅ-রসিআইং।
জহ জত্থ ব তত্থ ব জহ ব তহ ব সব্ভাব-ণেহ-রমিআইং ॥ ৭৪ ॥

অণুলচ্ছীত্র।

[ ন অপি তথা ছেক-রতানি অপি হরন্তি পুনরুক্ত-রাগ-রসিকানি।
যথা যত্র বা তত্র বা যথা ব তথা ব সদ্ভাব-স্নেহ-রমিতানি ॥ ] (অনুলক্ষ্যাঃ ?)

৭৪। বিদগ্ধজনগণের পুনঃ পুনঃ আচরিত অনুরাগরসে পূর্ণ রমণও ততটা মনোহরণ করে না, যেখানে-সেখানে যেমন তেমন ভাবে আচরিত সদ্ভাব ও স্নেহ-বিশিষ্ট রমণ যতটা ( মনোহরণ ) করিয়া থাকে।

[ কোন ধূর্ত্তা রমণী অবিদগ্ধ নবযুবককে কৌশলের অভাবে লজ্জিত হইতে বারণ করিবার ইঙ্গিত করিতেছে। ]

উব্বহসি পিআই সমঅং তহ বি হু রে ভণসি কীস কিসিঅং ত্তি।
উবরি-ভরেণ অ অণ্ণুঅ মুঅই বইল্লো বি অঙ্গাইং ॥ ৭৫ ॥ ঈসাণস্স।

[ উহ্যসে প্রিয়য়া সমং তথা অপি খলু রে ভণসি কিমিতি কৃশা ইতি।
উপরি-ভরেণ চ হে অজ্ঞক মুঞ্চতি বলীবর্দ্দঃ অপি অঙ্গানি ॥] ( ঈশানস্য )।

৭৫। তোমার ( নূতন ) প্রিয়া সহ তোমাকে আমি আমার ( চিত্তের উপর ) বহন করিতেছি,—ওগো! তুমি আবার জিজ্ঞাসা করিতেছ 'কেন আমি কৃশা হইতেছি?' হে অজ্ঞ, উপরে ভার চাপা দিলে বলীবর্দ্দও অঙ্গ ত্যাগ করে'

১ 'অব্বো দুঃখ-হর্ষয়োর্বর্ত্ততে' ইতি কুলবালদেবঃ। হেমচন্দ্রের ৮।২।২০৪ সূত্রও দ্রষ্টব্য।

[ কোন পূর্ব্ব-সুভগা প্রণয়ে বঞ্চিত হইয়া নূতন প্রিয়াতে আসক্ত স্বামীকে নিজ কৃশতা-সম্বন্ধে প্রশ্নের উত্তর দিতেছে।]

দিঢ়-মূল-বন্ধ-গণ্ঠিব্ব মোইআ কহঁ বি তেণ মে বাহূ।
অম্হেহিঁ বি তস্স উরে খুত্ত ব্ব সমুক্খআ থণআ ॥ ৭৬ ॥

অণুলচ্ছীএ।

[ দৃঢ়-মূল-বন্ধ-গ্রন্থী ইব মোচিতৌ কথং অপি তেন মে বাহূ।
অস্মাভিঃ অপি তস্য উরসি (নি)খাতৌ ইব সমুৎখাতৌ স্তনৌ ॥] (অনুলক্ষ্যাঃ)

৭৬। সে (নায়ক) বহুকষ্টে আমার দৃঢ়ভাবে মূলবন্ধগ্রন্থিতে গ্রথিত বাহুদ্বয় মোচিত করিয়াছিল, এবং আমিও (কোন প্রকারে) তাহার বক্ষঃস্থলের উপর নিখাত স্তনদ্বয় উদ্ধৃত করিয়াছি।

[ বহুকালস্থায়ী প্রবাসের পর নিজ প্রণয়ালিঙ্গনের বিষয় জিজ্ঞাসিত হইয়া নায়িকা সখীকে বলিতেছে। ]

অণুণঅ-পসাইআএ তুজ্ঝবরাহে চিরং গণন্তীএ।
অপহুত্তোহঅ-হত্থঙ্গুলীঅ তীত্র চিরং রুণ্ণং ॥ ৭৭ বিন্নস্স।

[ অনুনয়-প্রসাদিতয়া তব অপরাধান্ চিরং গণয়ন্ত্যা।
অপ্রভবদুভয়-হস্তাঙ্গুল্যা তয়া চিরং রুদিতম্ ॥] (বিজ্ঞস্য)

৭৭। (আমার) অনুনয়ে প্রসাদিত হইয়াও, সে (নায়িকা) বহুক্ষণ তোমার অপরাধসমূহ গণনা করিতে করিতে উভয় হস্তের অঙ্গুলীগুলিকে (গণনায়) অসমর্থ অনুভব করিয়া, অনেকক্ষণ কাঁদিয়াছিল।

[ কলহান্তরিতা নায়িকাকে প্রসন্ন করিয়া সখী নায়কের নিকট এইরূপ বলিতেছে।]

সেঅ-চ্ছলেণ পেচ্ছহ তণুএ অঙ্গম্মি সে অমাঅন্তং।
লাবণ্ণং ওসরই ব্ব তিবলি-সোবাণ-বন্তীএ ॥ ৭৮ ॥ হালস্স।

[ স্বেদ-চ্ছলেন প্রেক্ষধ্বং তনুকে অঙ্গে তস্যাঃ অমাৎ।
লাবণ্যং অপসরতি ইব ত্রিবলী-সোপান-পঙ্‌ক্ত্যা ॥] (হালস্য)

৭৮। দেখ, তাহার ( নায়িকার ) লাবণ্য তদীয় কৃশ অঙ্গে পরিমাপিত হইতে না পারিয়া, যেন স্বেদচ্ছলে ( তাহার ) ত্রিবলীরূপ সোপান-পঙ্‌ক্তিদ্বারা অপসৃত হইতেছে।

[ কান্তের নিকট হইতে স্বেদাক্তশরীরে আগত নায়িকাকে লক্ষ্য করিয়া একসখী অপরসখীদিগকে বলিতেছে। ]

দেব্বাঅত্তম্মি ফলে কিং কীরই এত্তিঅং পুণো ভণিমো।
কঙ্কেল্লি-পল্লবাণং ণ পল্লবা হোন্তি সারিচ্ছা ॥ ৭৯ ॥ জীবএবস্‌স।

[ দৈবায়ত্তে ফলে কিং ক্রিয়তাং এতাবৎ পুনঃ ভণামঃ।
কঙ্কেল্লি-পল্লবানাং ন পল্লবাঃ ভবন্তি সদৃক্ষাঃ ॥ ] ( জীবদেবস্য )

৭৯। যেহেতু ফল ( অর্থাদি-লাভ ) দৈবাধীন, ( অতএব, সে বিষয়ে ) কি আর করা যায়? কিন্তু, এতখানি বলিতে পারিব যে, অশোকবৃক্ষের পল্লবের সদৃশ ( অন্য ) পল্লব হয় না।

[ নায়িকার অর্থাদি স্বাচ্ছন্দ্য না থাকিলেও অসাধারণ সৌন্দর্য্য আছে—এই বলিয়া ভুজঙ্গের প্রতি উৎকণ্ঠাবর্দ্ধক কুট্টনীবচন।]

ধুঅই ব্ব মঅ-কলঙ্কং কবোল-পডিঅস্‌স মাণিণী উঅহ।
অণবরঅ-বাহ-জল-ভরিঅ-ণঅণ-কলসেহিঁ চন্দস্‌স ॥ ৮০ ॥
বিসমরাঅস্‌স।

[ ধাবতি ইব মৃগ-কলঙ্কং কপোল-পতিতস্য মানিনী পশ্যত।
অনবরত-বাষ্প-জল-ভৃত-নয়ন-কলশাভ্যাং চন্দ্রস্য ॥] ( বিষমরাজস্য )

৮০। দেখ, মানিনী কপোল-দেশে প্রতিবিম্বিত চন্দ্রের মৃগরূপ কলঙ্ক, অনবরত প্রবাহী বাষ্পজলে পূর্ণ নয়ন-কলশদ্বয়দ্বারা যেন ধৌত করিতেছে।

[ প্রসাদনার্থ আগত কান্ত কলহান্তরিতা মানিনী কান্তার অবস্থা বর্ণনা করিয়া সুহৃৎকে নিজসৌভাগ্য জানাইতেছে।]

গন্ধেণ অপ্পণো মালিআণঁ ণো-মালিআ ণ [১]ফুট্টিহই।
অন্নো কো বি হআসাই মংসলো পরিমলুগ্‌গারো ॥৮১॥ বিঅহস্‌স।

১ 'ফুট্ট' ধাতুটি 'ভ্রংশ্‌' ধাতুর সমানার্থক। হেমচন্দ্রের ৮।৪।১৭৭ সূত্র দ্রষ্টব্য।

[ গন্ধেন আত্মনঃ মালিকানাং নবমালিকা ন ভ্রংশিষ্যতি ।
অন্তঃ কঃ অপি হতাশায়াঃ মাংসলঃ পরিমলোদ্গারঃ ॥] ( বিক্রমস্য ? )

৮১। ( অন্যান্য পুষ্পসহ গ্রথিত ) মালিকামধ্যে স্থিত ( অথবা মালিকা বা যূথিকা পুষ্পের মধ্যে ) নবমালিকা পুষ্প কখনই নিজ গন্ধ হইতে ভ্রষ্ট বা চ্যুত হয় না,—এই হতাশা পুষ্পবধূর কেমন একটা অন্ত-প্রকার ঘন পরিমলের উদ্গার হয়।

[ বহুবল্লভ পতির একতমা পত্নীর সৌন্দর্য্যে মুগ্ধ কোন জার সখার নিকট এইরূপ বলিতেছে।]

ফল-সংপত্তীঅ সমোণআই তুঙ্গাইঁ ফল-বিপত্তীএ।
হিঅআই স্থ-পুরিসাণং মহা-তরূণং ব সিহরাণি ॥ ৮২ ॥

কুবলঅস্স।

[ ফল-সংপত্ত্যা সমবনতানি তুঙ্গানি ফল-বিপত্ত্যা।
হৃদয়ানি সু-পুরুষাণাং মহা-তরূণাং ইব শিখরাণি ॥] ( কুবলয়স্য )

৮২। মহাতরুর শিখরের ন্যায়, সুপুরুষগণের হৃদয় ফল-সম্পত্তিতে অত্যন্ত অবনত এবং ফল-বিপত্তিতে উন্নত থাকে।

[ ভুজঙ্গের অর্থাভাবে চিত্তের ঔন্নত্য রক্ষা করা চাই—এই বলিয়া কুট্টনী তাহাকে উৎসাহিত করিতেছে।]

আসাসেই পরিঅণং পরিবত্তন্তীঅ পহিঅ-জাআএ।
[1]ণিণ্ণাণুবত্তণে বলিঅ-হত্থ-মুহলো বলঅ-সদ্দো ॥৮৩॥ অলংকারস্স।

[ আশ্বাসয়তি পরিজনং পরিবর্ত্তমানায়াঃ পথিক-জায়ায়াঃ।
নিঃস্থানোদ্বর্ত্তনে বলিত-হস্ত মুখরঃ বলয়-শব্দঃ ॥] ( অলঙ্কারস্য )

৮৩। পথিকের জায়া যখন ( শয্যার উপর ) নিঃসহভাবে পার্শ্বপরিবর্ত্তন করে, তখন তাহার সংচালিত হস্তে মুখর বলয়ের শব্দই পরিজনকে ( তাহার জীবন-সম্বন্ধে ) আশ্বাসিত করে।

[ বিরহকাতর নায়িকার সখী প্রবাসী নায়কের বন্ধুর নিকট বলিতেছে।]

---

১ কোন কোন প্রাচীন টীকাতে 'নিষ্ঠাম-বর্ত্তনে' এইরূপ সংস্কৃতছায়াও দৃষ্ট হয়। তখন প্রাকৃতপাঠ 'ণিত্থামবত্তণে' হওয়া উচিত।

তুঙ্গো চ্চিঅ হোই মণো মণংসিণো ʼঅন্তিমাসু বি দসাসু।
অত্থমণম্মি বি রইণো কিরণা উদ্ধং চিঅ ফুরন্তি ॥৮৪॥ মাউরাঅস্‌স।

[ তুঙ্গং এব ভবতি মনঃ মনস্বিনঃ অন্তিমাসু অপি দশাসু।
অস্তমনে অপি রবেঃ কিরণাঃ উর্দ্ধং এব স্ফুরন্তি ॥] (মাতৃরাজস্য)

৮৪। অন্তিম দশাতেও মনস্বী (নায়কের) মন উন্নতই থাকে,—অস্তগমন-কালেও রবির কিরণ উর্দ্ধেই স্ফুরিত হয়।

[ নায়ক ক্ষীণবিভব হইলেও উদারাশয় আছে, এই বলিয়া দূতী নায়িকাকে অনুকূলিত করিতেছে।]

পোট্টং ভরন্তি সউণা বি মাউআ অপ্পণো অণুব্বিগ্গা।
বিহলুদ্ধরণ-সহাবা হুবন্তি জই কে বি সপ্পুরিসা ॥৮৫॥ অলক্কস্‌স।

[ উদরং ভরন্তি শকুনাঃ অপি মাতরঃ আত্মনঃ অনুদ্বিগ্নাঃ।
বিহ্বলোদ্ধরণ-স্বভাবাঃ ভবন্তি যদি কে অপি সৎ-পুরুষাঃ ॥ ] (আলর্কস্য)

৮৫। হে মাতৃগণ! (অন্যের উদরপূর্তি সম্বন্ধে কোন চিন্তা না করিয়া) পক্ষিগণ অনুদ্বেগে নিজের উদর পূরণ করিয়া থাকে; (কিন্তু,) কেহ যদি সৎপুরুষ হয়, তবে তাহাদের স্বভাব দুর্গতজনের উদ্ধারে নিযুক্ত হয়।

[ নায়কের সৎপুরুষত্ব সূচনা করিয়া দূতী নায়িকাচিত্তের অনুরঞ্জন করিতেছে। ]

ণ বিণা সব্ভাবেণ ঘেপ্পই পরমত্থ-জাণুও লোও।
কো জুণ্ণ-মজ্জারং কঞ্জিএণ [1]বেআরিউং তরই ॥৮৬॥ ভোজঅস্‌স।

[ ন বিনা সদ্ভাবেন গৃহ্যতে পরমার্থ-জ্ঞঃ লোকঃ।
কঃ জীর্ণ-মার্জ্জারং কাঞ্জিকেন বঞ্চয়িতুং শক্নোতি ॥ ] (ভোজকস্য)

৮৬। সদ্ভাব ব্যতিরেকে কোন পরমার্থজ্ঞ লোক গৃহীত (বশীভূত) হয় না। কে বৃদ্ধ বিড়ালকে কেবল কাঞ্জিক-দ্বারা (অর্থাৎ পর্য্যুসিত অন্নের অম্লজল দ্বারা) ঠকাইতে পারে?

[1] পাঠটি কি 'বেহাবিউং'? হেমচন্দ্রের ৮।৪।৯৩ সূত্র দ্রষ্টব্য।

[ কৃত্রিমভাব দ্বারা পাকা লোক অনুরঞ্জিত হয় না—এই বিষয়টি বিদগ্ধবধূ দূতীকে বলিতেছে। ]

রণ্ণাউ তণং রণ্ণাউ পাণিঅং সব্বঅং সঅং-গাহং।
তহ বি মআণঁ মঈণঁ অ আমরণস্তাইঁ পেম্মাইং ॥৮৭॥ অবণাঅরস্‌স।

[ অরণ্যাৎ তৃণং অরণ্যাৎ পানীয়ং সর্ব্বতঃ স্বয়ং-গ্রাহম্।
তথা অপি মৃগাণাং মৃগীণাং চ আমরণান্তানি প্রেমাণি ॥ ] ( অপনাগরস্য ? )

৮৭। ( মৃগ-মৃগীকে ) সর্ব্বদাই অরণ্য হইতে স্বয়ং লব্ধ তৃণ, ও অরণ্য হইতে স্বয়ং লব্ধ জল গ্রহণ করিতে হয়,—তথাপি মৃগ-মৃগীদের মধ্যে প্রেম আমরণ ( অশিথিল ) থাকে।

[ অর্থপ্রাপ্তির লোভ ত্যাগ করিয়া নায়িকার পক্ষে নায়কের প্রতি নিরুপাধিক প্রেম সৃষ্টি করিয়া লওয়াই যুক্তিযুক্ত—এই মর্ম্মে দূতীর উক্তি। ]

তাবমবণেই ণ তহা চন্দণ-পঙ্কো বি কামি-মিহুণাণং।
জহ দূসহে বি গিম্হে অণ্ণোণ্ণালিঙ্গণ-সুহেল্লী ॥৮৮॥ হরিউদ্ধ(ড্‌ঢ ?)স্‌স।

[ তাপং অপনয়তি ন তথা চন্দন-পঙ্ক অপি কামি-মিথুনানাম্।
যথা দুঃসহে অপি গ্রীষ্মে অন্যোন্যালিঙ্গন-সুখ-কেলিঃ ॥ ] ( হরিবৃদ্ধস্য ? )

৮৮। চন্দনপঙ্কও কামিযুগলদিগের তাপ ততটা দূর করিতে পারে না, দুঃসহ গ্রীষ্মকালেও পরস্পরের আলিঙ্গনরূপ সুখকেলি যতটা ইহা দূর করিতে পারে।

[ গ্রীষ্মকালেও তাপের উপশমকারী আলিঙ্গন সুখকর হইয়া থাকে,—কোন সহৃদয় ব্যক্তি নিজ সখাকে তাহাই বলিতেছে। ]

তুপ্পাণণা কিণো চিট্‌ঠসি ত্তি পডিপুচ্ছিআএঁ বহুআএ।
বিউণাবেট্‌ঠিঅ-জহণ-থলাই লজ্জোণঅং হসিঅং ॥৮৯॥ অলকস্‌স।

[ ( ঘৃত ) লিপ্তাননা কিং ইতি তিষ্ঠসি ইতি পরিপৃষ্টয়া বধ্বা।
দ্বিগুণাবেষ্টিত-জঘন-স্থলয়া লজ্জাবনতং হসিতম্ ॥ ] ( আলর্কস্য )

৮৯। '( ঘৃতদ্বারা ) মুখ লিপ্ত করিয়া কেন অবস্থান করিতেছ ?' এইভাবে জিজ্ঞাসিত হইয়া, বধূটি জঘন-স্থল পূর্ব্বাপেক্ষা দ্বিগুণতরভাবে ( বস্ত্র-দ্বারা ) প্রচ্ছাদিত করিয়া লজ্জাবনতবদনে হাসিতেছিল।

[ কুলযুবতীর সলজ্জ রজোদর্শনভাব-সূচনার চাতুর্য্যসম্বন্ধে নাগরিকের সুহৃৎসমীপে উক্তি । ]

হিঅঅ চ্চেঅ বিলীণো ণ সাহিও জানিউণ ঘর-সারং ।
বান্ধব-দুব্বঅণং বিঅ দোহলও দুগ্গঅ-বহূএ ॥৯০॥ বিক্কিরস্‌স ।

[ হৃদয়ে এব বিলীনঃ ন শাসিতঃ ( কথিতঃ ) জ্ঞাত্বা গৃহ-সারম্ ।
বান্ধব-দুর্ব্বচনং ইব দোহদকঃ দুর্গত-বধ্বা ॥ ] বিক্রিমস্ত )

৯০ । দুর্গত বধূ ( নিজ দারিদ্র্যের পীড়নায় ) নিজ গৃহসামর্থ্য জানে বলিয়াই তাহার ( গর্ভজনিত ) দোহদের কথা, বান্ধবজনের কুটিল বচনের ন্যায়, স্বহৃদয়েই বিলীন রাখিয়াছে এবং ইহা কাহারও নিকট প্রকাশ করে নাই ।

[ কুলবধূবতীরা অন্যের মনঃ-ক্লেশ নিবারণের জন্য নিজেরাই মনঃক্লেশ সহ্য করে, উহাই বৃদ্ধা বধূ যুবতীকে শিখাইতেছে । ]

ধাবই বিঅলিঅ-ধম্মিল্ল-সিচঅ-সংজমণ-বাবড-করগ্গা ।
চন্দিল-ভঅ-বিবলাঅন্ত-ডিম্ভ-পরিমগ্গিণী ঘরিণী ॥৯১॥
মাউরাঅস্‌স ।

[ ধাবতি বিগলিত-ধম্মিল্ল-সিচয়-সংযমন-ব্যাপৃত-করাগ্রা ।
চন্দ্রিল-ভয়-বিপলায়মান-ডিম্ভ-পরিমার্গিণী গৃহিণী ॥ ] ( মাতৃরাজস্য )

৯১ । নাপিতের ভয়ে পলায়নপর শিশু ( পুত্রের ) অন্বেষণকারিণী গৃহিণী, নিজের বিগলিত কেশবন্ধের ও বসনাঞ্চলের সংযমনে ব্যাপৃতহস্তা হইয়া ধাবিত হইতেছে ।

[ পুত্রবতী সপত্নীর ধৃষ্টতায় রুষ্ট হইয়া কোন রমণী বন্ধুবধূজনসমীপে এইরূপ বলিতেছে । ]

জহ জহ উব্বহই বহূ ণব-জোব্বণ-মণহরাইঁ অঙ্গাইং ।
তহ তহ সে তণুআঅই মজ্‌ঝো দইও অ পডিবক্‌খো ॥৯২॥

[ যথা যথা উদ্বহতি বধূঃ নব-যৌবন-মনোহরাণি অঙ্গানি ।
তথা তথা তস্যাঃ তনুকায়তে মধ্যঃ দয়িতশ্চ প্রতিপক্ষঃ ॥ ]

৯২। বধূ যেমন যেমন ( তদীয় ) নবযৌবনে মনোহর অঙ্গসমূহ বহন করিতে থাকে, তদীয় ( শরীরের ) মধ্যদেশ, প্রিয়জন ও ( সপত্নীরূপ ) শত্রুসকল তেমন তেমন কৃশ হইতে থাকে।

• [ নায়িকার যৌবনজনিত অঙ্গসৌন্দর্য্যের মনোহারিত্ব-সম্বন্ধে ভুজঙ্গসমীপে দূতীর উক্তি। ]

জহ জহ জরা-পরিণও হোই পঈ দুগ্গও বিরূও বি।
কুল-বালিআণঁ তহ তহ অহিঅঅরং বল্লহো হোই ॥৯৩॥ পোট্টিসস্‌স।

[ যথা যথা জরা-পরিণতঃ ভবতি পতিঃ দুর্গতঃ বিরূপঃ অপি।
কুল-পালিকানাং তথা তথা অধিকতরং বল্লভঃ ভবতি ॥ ] ( পোট্টিসস্ত ? )

৯৩। পতি যতই জরা-জীর্ণ, দুর্গত ও বিরূপ হইতে থাকে, কুলপালিকা মহিলাদিগের নিকট সে ততই অধিকতর প্রিয় হইয়া থাকে।

[ কুলবধূদিগের বৃদ্ধ পতির উপর নিরুপাধিক প্রেম স্থাপিত হওয়া উচিত—কোন বিদগ্ধবধূ কোন চঞ্চল কুলবধূকে তাহাই শিখাইতেছে। ]

এসো মামি জুবাণো বারংবারেণ জং অডঅণাও।
গিম্হে গামেক্ক-বডোঅঅং ব কিচ্ছেণ পাবন্তি ॥৯৪॥মন্দসুঅণস্‌স।

[ এষঃ মাতুলানি যুবা বারংবারেণ যং অসত্যঃ।
গ্রীষ্মে গ্রামৈক-বটোদকং ইব কৃচ্ছ্রেণ প্রাপ্নুবন্তি ॥ ] ( মন্দসুজনস্ত ? )

৯৪। হে মামি, এই সেই যুবা পুরুষ,—( গ্রামের ) অসতীগণ যাহাকে, গ্রীষ্মকালে গ্রামের বটবৃক্ষ সমীপস্থ কূপের ( শীতল ) জলের ন্যায়, বারক্রমে ( পর্য্যায়ক্রমে ) অতিকষ্টে পাইয়া থাকে।

[ অন্তের কষ্টলভ্য হইলেও স্বসৌভাগ্যবশতঃ প্রণয়াবদ্ধ যুবাকে পথে যাইতে দেখিয়া কোন কামিনী মাতুলানীকে দেখাইতেছে। ]

গাম-বডস্‌স পিউচ্ছা আবণ্ডু-মুহীণঁ পণ্ডুর-চ্ছাঅং।
হিঅএণ সমং অসঈণঁ পডই বাআহঅং পত্তং ॥৯৫॥ খণ্ডস্‌স।

[ গ্রাম-বটস্য পিতৃ-স্বসঃ আপাণ্ডু-মুখীনাং পাণ্ডুর-চ্ছায়ম্।
হৃদয়েন সমং অসতীনাং পততি বাতাহতং পত্রম্॥ ] ( খণ্ডক ?)

৯৫। হে পিতৃস্বসঃ (পিসীমা)! পাণ্ডুরাননা অসতীগণের মনের সঙ্গে সঙ্গে গ্রাম বটবৃক্ষের পাণ্ডুরবর্ণ পত্রসমূহ বাতাহত হইয়া পতিত হইতেছে।

[ পরবনিতাগণ নিজপতির সংকেতস্থানভঙ্গে তুষ্ট হইয়া কুলবধূ পিতৃস্বসাকে বলিতেছে। ]

পেচ্ছই অলদ্ধ-লক্খং দীহং ণীসসই সুণ্ণঅং হসই।
জহ জম্পই অফুডত্থং তহ সে হিঅঅ-ট্ঠিঅং কিং পি ॥৯৬॥
বিঅড্ঢইন্দস্স।

[ প্রেক্ষতে অলব্ধ-লক্ষ্যং দীর্ঘং নিঃশ্বসিতি শূন্যকং হসতি।
যথা জল্পতি অস্ফুটার্থং তথা তস্যাঃ হৃদয়-স্থিতং কিং অপি॥ ] ( ব্যর্দ্ধেন্দ্রস্য ? )

৯৬। যখন (যুবতী) লক্ষ্য বিনা দৃষ্টিক্ষেপ করিতেছে, দীর্ঘ নিশ্বাস ফেলিতেছে, শূন্য (অকারণ) হাসি হাসিতেছে এবং অস্পষ্টার্থভাবে কি যেন আলাপ করিতেছে, তখন (মনে হয়) তাহার হৃদয়ে কি, জানি, সংস্থিত রহিয়াছে।

[ যুবতীর হৃদয় প্রিয়তমে সমর্পিত আছে জানিয়া নাগরিক নিজের ইঙ্গিতজ্ঞতাবিষয়ে সহচরকে বলিতেছে। ]

গহ-বই গত্তম্হ সরণং রক্খস্যু এঅং ত্তি অডঅণা ভণিরী।
সহসাগঅস্স তুরিঅং পইণো ব্বিঅ জারমপ্পেই ॥৯৭॥
বিঅড্ঢইন্দস্স।

[ গৃহ-পতে গতঃ অস্মাকং শরণং রক্ষ এবং ইতি অসতী ভণনশীলা।
সহসা আগতস্য ত্বরিতং পত্যুঃ এব জারং অর্পয়তি॥ ] ( ব্যর্দ্ধেন্দ্রস্য ? )

৯৭। হে গৃহস্বামিন্, (এই পুরুষটি) আমাদের শরণাগত হইয়াছে, তাহাকে রক্ষা কর, এইরূপ বলিয়া অসতী (পত্নী) সহসাগত পতির নিকট সত্বর জারকে সমর্পণ করিল।

[ কুলটায়া যে অধিকতর প্রত্যুৎপন্নমতি হইয়া পতিকে প্রতারিত করে—নাগরিক ইহাই সহচরকে বলিতেছে। ]

হিঅঅ-ট্‌ঠিঅস্‌স দিজ্জউ তণুআঅন্তিং ণ পেচ্ছহ পিউচ্ছা।
হিঅঅ-ট্‌ঠিওম্‌হ কংতো ভণিউং মোহং গআ কুমরী ॥৯৮॥

সচ্চসেণস্‌স।

[ হৃদয়-স্থিতস্য দীয়তাং তনুকায়মানাং ন প্রেক্ষধ্বং পিতৃষসঃ।
হৃদয়-স্থিতঃ অস্মাকং কুতঃ ভণিত্বা মোহং গতা কুমারী ॥ ] ( সত্যসেনস্য )

৯৮। হে পিতৃষসঃ! (এই কুমারীকে) তদীয় হৃদয়স্থিত জনের হস্তেই সমর্পণ কর। সে যে কৃশ হইতেছে ইহা কি তোমরা লক্ষ্য করিতেছ না? 'আমার হৃদয়স্থ জন কোথায়' এই বলিয়া কুমারী মোহগ্রস্ত হইয়াছে।

[ প্রণয় যে লুক্কায়িত থাকে না—ইহা কোন রমণী কুমারীর বৃত্তান্ত নিদর্শনরূপে উত্থাপিত করিয়া সখীকে বলিতেছে। ]

খিন্নস্‌স উরে পইণো ঠবেই গিম্‌হাবরণ্‌হ-রমিঅস্‌স।
ওল্লং গলন্ত-কুসুমং ণ্‌হাণ-সুঅন্ধং চিউর-ভারং ॥৯৯॥

অবন্তিবম্মস্‌স।

[ খিন্নস্য উরসি পত্যুঃ স্থাপয়তি গ্রীষ্মাপরাহ্ণ-রমিতস্য।
আর্দ্রং গলৎ-কুসুমং স্নান-সুগন্ধং চিকুর-ভারম্ ॥ ] ( অবন্তিবর্ম্মণঃ )

৯৯। গ্রীষ্মকালের অপরাহ্ণ সময়ে রমণকারী খিন্ন পতির বক্ষঃস্থলের উপর (প্রিয়তমা) তাহার আর্দ্র, গলিতপুষ্প ও স্নানসুগন্ধি কেশভার স্থাপিত করিতেছে।

[ সুরতাবসানে উচিত উপচারচাতুর্য্য শিক্ষা দিয়া কোন সখী নায়িকাকে বলিতেছে। ]

অহ সরস-দন্ত-মণ্ডল-কবোল-পডিমা-গও মঅচ্ছীএ।
অন্তো সিন্দূরিঅ-সঙ্খ-বত্ত-করণিং বহই চন্দো ॥১০০॥ অহবস্‌স।

[ অসৌ সরস-দন্ত-মণ্ডল-কপোল-প্রতিমা-গতঃ মৃগাক্ষ্যাঃ।
অন্তঃ সিন্দূরিত-শঙ্খ-পাত্র-সাদৃশ্যং ( সমতাং বা ) বহতি চন্দ্রঃ ॥ ] ( অভবস্য )

১০০। মৃগাক্ষীর সরস দশনক্ষতমণ্ডলযুক্ত কপোলে প্রতিবিম্বিত হইয়া চন্দ্র, মধ্যে সিন্দুরবর্ণযুক্ত শঙ্খপাত্রের সাদৃশ্য ধারণ করিতেছে।

[ কৌমুদীতে কৃতকেলি কান্ত কান্তার কপোলকান্তি-সম্বন্ধে কোন সখাকে কহিতেছে। ]

রসিঅ-জণ-হিঅঅ-দইএ কই-বচ্ছল-পমুহ-সুকই-ণিম্মঅএ।
সত্ত-সঅম্মি সমত্তং তীঅং গাহা-সঅং এঅং ॥১০১॥ হালস্স।

[ রসিক-জন-হৃদয়-দয়িতে কবি-বৎসল-প্রমুখ-সুকবি-নির্ম্মিতে।
সপ্ত-শতকে-সমাপ্তং তৃতীয়ং গাথা-শতকং এতৎ ॥ ]

১০১। কবিবৎসল ( হাল- ) প্রমুখ সুকবিগণদ্বারা রচিত, রসিকজন হৃদয়-প্রিয় সপ্তশতকে এই তৃতীয় গাথাশতক সমাপ্ত হইল।

## ( চতুর্থ শতক )

অহ অম্হ আঅও অজ্জ কুল-হরাও ত্তি ছেগুঈ জারং।
সহসাগঅস্স তুরিঅং পইণো কণ্ঠং মিলাবেই ॥১॥ অহঅস্স।

[ অসৌ অস্মাকং আগতঃ অদ্য কুল-গৃহাৎ ইতি অসতী জারম্।
সহসাগতস্য ত্বরিতং পত্যুঃ কণ্ঠং মেলয়তি ( লগয়তি )॥ ] ( অভবস্য )

১। 'এই লোকটি অদ্যই আমাদের পিতৃগৃহ হইতে আসিয়াছে'—এই বলিয়া অসতী স্ত্রী উপপতিকে সহসা উপস্থিত নিজের পতির কণ্ঠে লাগাইয়া ( নিয়োজিত করিয়া ) দিতেছে।

[ কুলটারা নানাচ্ছলে জারকে লুকাইয়া রাখে—নাগরিক ইহাই সহচরকে শিখাইতেছে। ]

পুসিআ অণ্ণাহরণেন্দণীল-কিরণাহআ সসি-মউহা।
মাণিণি-বঅণম্মি সকজ্জলংসু-সঙ্কাই দইএণ ॥২॥ কলসগন্ধস্স।

[ প্রোঞ্ছিতাঃ কর্ণাভরণেন্দ্রনীল-কিরণাহতাঃ শশি-ময়ূখাঃ।
মানিনী-বদনে সকজ্জলাশ্রু-শঙ্কয়া দয়িতেন ॥ ] ( কলসগন্ধস্য )

২। প্রিয় ( পতি ) মানিনীর বদনে কর্ণাভরণস্থিত ইন্দ্রনীলমণির প্রভা-মিশ্রিত চন্দ্রকিরণসমূহকে কজ্জল মিশ্রিত অশ্রুকণা মনে করিয়া পুঁছিয়া দিতেছে।

[ এই রমণী যে স্বাধীনভর্তৃকা ইহাই এক সখী অন্য সখীকে বলিতেছে।]

এদ্দহ-মেত্তম্মি জএ সুন্দর-মহিলা-সহস্স-ভরিএ বি।
অণুহরই ণবর তিস্সা বামদ্ধং দাহিণদ্ধস্স ॥৩॥ সিরিরাঅস্স।

[ এতাবন্-মাত্রে জগতি সুন্দর-মহিলা-সহস্র-ভরিতে অপি।
অনুহরতি কেবলং তস্যাঃ বামার্দ্ধং দক্ষিণার্দ্ধস্য ॥ ] ( শ্রীরাজস্য ? )

৩। সুন্দরী মহিলা-সহস্রে পরিপূর্ণ এত বড় জগতে ( সৌন্দর্য্যবিষয়ে ) কেবল এই রমণীরই বামার্দ্ধ দক্ষিণার্দ্ধের অনুকরণ করিতেছে।

[ সর্ব্বাঙ্গসুন্দর এই নায়িকার সৌন্দর্য্য ত্রুটিশূন্য—এই বলিয়া দূতী নায়ককে প্রোৎসাহিত করিতেছে। ]

জহ জহ বাএই পিও তহ তহ ণচ্চামি চঞ্চলে পেম্মে।
বল্লী বলেই অঙ্গং সহাব-থদ্ধে বি রুক্খম্মি ॥৪॥ সসিপ্পহাএ।

[ যথা যথা বাদয়তি প্রিয়ঃ তথা তথা নৃত্যামি চঞ্চলে প্রেম্নি।
বল্লী বলয়তি অঙ্গং স্বভাব-স্তব্ধে অপি বৃক্ষে ॥ ] ( শশিপ্রভায়াঃ )

৪। প্রেম আমার চাঞ্চল্যবিধায়ক—সুতরাং আমার প্রিয় যেমন যেমন বাদ্য করিবে, আমিও তেমন তেমন নাচিব ( অর্থাৎ তাহার চিত্তানুবর্ত্তন করিব ); স্বভাব-স্তব্ধ বৃক্ষেও ( চঞ্চল ) লতা নিজদেহ বেষ্টন করিয়া রাখে।

[ মানশিক্ষাদাত্রী সখীর প্রতি সাপরাধ প্রিয়ের উপর আত্মসমর্পণকারিণীর উক্তি। ]

দুক্খেহিঁ লব্ভই পিও লদ্ধো দুক্খেহিঁ হোই সাহীণো।
লদ্ধো বি অলদ্ধো বিঅ জই জহ হিঅঅং তহ ণ হোই ॥৫॥

[ দুঃখৈঃ লভ্যতে প্রিয়ঃ লব্ধঃ দুঃখৈঃ ভবতি স্বাধীনঃ।
লব্ধঃ অপি অলব্ধঃ এব যদি যথা হৃদয়ং তথা ন ভবতি ॥ ]

৫। অনেক কষ্টে প্রিয়জনকে লাভ করা যায়; লব্ধ হইলেও অনেক কষ্টে তাহাকে স্বাধীন করা যায়; আবার যদি সে হৃদয়ের অনুরূপ না হয়, তবে লব্ধ হইলেও তাহাকে অলব্ধ মনে করা যায়।

['অনেক চেষ্টায়ও নায়ক আমার হৃদয়ের অনুবর্ত্তন করে না'—এই বলিয়া সখীর নিকট নায়িকা দুঃখ-প্রকাশ করিতেছে।]

অব্বো অণুণঅ-সুহ-কংখিরীঅ অকঅং কঅং কুণন্তীএ।
সরল-সহাবো বি পিও অবিণঅ-মগ্‌গং বলণ্ণীও ॥৬॥ সীহস্‌স।

[অহো অনুনয়-সুখ-কাঙ্ক্ষণশীলয়া অকৃতং কৃতং কুর্ব্বত্যা।
সরল-স্বভাবঃ অপি প্রিয়ঃ অবিনয়-মার্গং বলাৎ নীতঃ ॥] (সিংহস্য)

৬। হা কষ্ট! (প্রিয়ের কাছ হইতে) অনুনয়-সুখ আকাঙ্ক্ষা করিয়া আমি তাহার দ্বারা অকৃত অপরাধও কৃত বলিয়া ধার্য্য করিয়া, সরলস্বভাব প্রিয়কেও বলপূর্ব্বক অবিনয়মার্গে নিতেছি।

[সখীসমীপে কলহান্তরিতার পশ্চাত্তাপ-জ্ঞাপন।]

হত্থেসু অ পাএসু অ অঙ্গুলি-গণণাই অই-গআ দিঅহা।
এণ্‌হিং উণ কেণ গণিজ্জউ ত্তি ভণিউ রুঅই মুদ্ধা ॥৭॥ পালিত্তস্‌স।

[হস্তয়োঃ চ পাদয়োঃ চ অঙ্গুলি-গণনয়া অতি-গতাঃ দিবসাঃ।
ইদানীং পুনঃ কেন গণ্যতাং ইতি ভণিত্বা রোদিতি মুগ্ধা ॥] (পালিতস্য)

৭। হস্ত ও পাদদ্বয়ে স্থিত অঙ্গুলিমাত্রা গণনা করিয়া দিনগুলি কাটাইয়াছি, সম্প্রতি আর কি অবলম্বন করিয়া ইহা (দিন-গণনা) করিব? এই বলিয়া মুগ্ধা রমণী রোদন করিতেছে।

[প্রোষিতপতিকা নায়িকার বিরহ-কাতরতা-সম্বন্ধে নায়ক-সমীপগামী পথিকের নিকট সখীর উক্তি।]

কীর-মুহ-সচ্ছহেহিং রেহই বসুহা পলাস-কুসুমেহিং।
বুদ্ধস্‌স চলণ-বন্দণ-পডিএহিঁ ব ভিক্‌খু-সংঘেহিং ॥৮॥

[ কীর-মুখ-সদৃশৈঃ রাজতে বসুধা পলাশ-কুসুমৈঃ।
বুদ্ধস্য চরণ-বন্দন-পতিতৈঃ ইব ভিক্ষু-সংঘৈঃ ॥ ]

৮। বুদ্ধদেবের চরণবন্দনার্থ (ভূ)পতিত ভিক্ষুসংঘের ন্যায়, শুকমুখসদৃশ (রক্তবর্ণ) পলাশপুষ্পদ্বারা বসুধা শোভান্বিত হইয়াছে।

[ বিরহিজনদুরন্ত বসন্তের আগমনে পতির প্রবাসোদ্যম নিরোধ করার জন্য অপশকুন উল্লেখ করিয়া নায়িকার উক্তি। ]

জং জং পিহুলং অঙ্গং তং তং জাঅং কিসোঅরি কিসং তে।
জং জং তণুঅং তং তং পি নিট্ঠিঅং কিং থ মাণেণ ॥৯॥ কুলউত্তস্স।

[ যৎ যৎ পৃথুলং অঙ্গং তৎ তৎ জাতং কৃশোদরি কৃশং তে।
যৎ যৎ তনুকং তৎ তৎ অপি নিষ্ঠিতং কিং অত্র মানেন ॥ ] ( কুলপুত্রস্য )

৯। হে কৃশোদরি! (তোমার) যে যে অঙ্গ স্থূল, সেই সেই অঙ্গ কৃশ হইয়া গিয়াছে, আর যে যে অঙ্গ (স্বভাবতঃ) কৃশ, সেই সেই অঙ্গ কৃশতার চরমসীমায় উপনীত হইয়াছে,—(অতএব) মান-দ্বারা কি লাভ হইবে?

[ নায়কের অনুনয়-গ্রহণ জন্য মানবতীর প্রতি সখীর উক্তি। ]

ণ গুণেণ হীরই-জণো হীরই জো জেণ ভাবিও তেণ।
মোত্তূণ পুলিন্দা মোত্তিআইঁ গুঞ্জাওঁ গেণ্হন্তি ॥১০॥ সমরিণসস্স।

[ ন গুণেন হ্রিয়তে জনঃ হ্রিয়তে যঃ যেন ভাবিতঃ তেন।
মুক্ত্বা পুলিন্দাঃ মৌক্তিকানি গুঞ্জাঃ গৃহ্নন্তি ॥ ] ( সমর্ণস্য ? )

১০। কোন ব্যক্তি কেবল গুণবশতঃ কাহারও আকর্ষণের যোগ্য হয় না; যে ব্যক্তি (প্রেমরূপ) যে-বস্তুদ্বারা ভাবিত হয়, সে ব্যক্তি সেই বস্তুদ্বারা আকৃষ্ট হয়। পুলিন্দগণ মুক্তা পরিত্যাগ করিয়া, গুঞ্জফল গ্রহণ করিয়া থাকে।

[ গুণবতীকে ত্যাগ করিয়া, প্রেমবতী অন্য নারীর প্রতি আসক্ত নায়ক-সম্বন্ধে নায়িকাসখীর আক্রোশোক্তি। ]

লঙ্কালআণঁ পুত্তঅ বসন্ত-মাসেক্ক-লদ্ধ-পসরাণং।
আপীঅ-লোহিআণং বীহেই জণো পলাসাণং ॥১১॥ অমুন্নাঅস্স।

[ লঙ্কালয়ানাং পুত্রক বসন্ত-মাসৈক-লব্ধ-প্রসরাণাম্ ॥
আপীত-লোহিতানাং বিভেতি জনঃ পলাশানাম্ ॥ ] ( অমুরাগ( জ ? )ত ?)

১১। হে পুত্রক! লঙ্কানিবাসী, বসা, অস্ত্র ও মাংসে অধিকতর প্রসৃত, এবং অত্যধিক রুধিরপায়ী রাক্ষসগণের ন্যায়—শাখা-স্থায়ী, বসন্ত মাসেই অধিকতর প্রসৃত এবং ঈষৎ-পীত ও লোহিতবর্ণ পলাশ পুষ্পগুলিকে ( প্রমদা )-জন ভয় করিয়া থাকে।

[ বসন্তকালে প্রিয়জনকে প্রবাসোদ্যম হইতে বিরত করার হেতুসম্বন্ধে নায়িকার পরিচিত কোন বৃদ্ধার উক্তি। ]

ঘেত্তূণ চুন্ন-মুট্‌ঠিং হরিসূসসিআএ বেপমাণাএ।
[1]ভিসণেমি ত্তি পিঅঅমং হত্থে গন্ধোদঅং জাঅং ॥১২॥
কাস্তকরস্‌স ?

[ গৃহীত্বা চূর্ণ-মুষ্টিং হর্ষোচ্ছ্বসিতায়াঃ [2]বেপমানায়াঃ।
অবকিরামি ইতি প্রিয়তমং হস্তে গন্ধোদকং জাতম্ ॥ ]

১২। হর্ষে উচ্ছ্বসিত ( বা উৎসুকিত ) হইয়া ( সাত্ত্বিক ভাবোদয়ে ) কম্পমানা নায়িকা ( গন্ধদ্রব্যের ) চূর্ণমুষ্টি গ্রহণ করিয়া প্রিয়তমের উপর বিচ্ছুরণ করিবে—এই মনে করাতেই ( ঘর্মোদয়ে ) তাহার হস্তে গন্ধজল উৎপন্ন হইল।

[ দয়িতজনের প্রতি নায়িকার গাঢ়-প্রেম-সম্বন্ধে সখীর উক্তি। ]

পুট্‌ঠিং পুসসু কিসোঅরি পডোহরঙ্কোল্ল-পত্ত-চিত্তলিঅং।
ছেআহিঁ দিঅর-জাআহিঁ উজ্জুএ মা কলিজ্জিহিসি ॥১৩॥ পণ্ডিণো।

[ পৃষ্ঠং প্রোঞ্ছ কৃশোদরি [3]পশ্চাদ্গৃহাঙ্কোট-পত্র-চিত্রিতম্।
ছেকাভিঃ ( বিদগ্ধাভিঃ ) দেবর-জায়াভিঃ ঋজুকে মা কলিষ্যসে ॥ ]

১৩। হে কৃশোদরি! ( বাড়ীর ) পশ্চাদ্গৃহের সন্নিহিত অঙ্কোটবৃক্ষের পত্রছায়া চিত্রিত তোমার পৃষ্ঠদেশ পুঁছিয়া ফেল,—( নচেৎ ), হে সরলবুদ্ধিকে! তোমার চতুর দেবর-পত্নীরা তোমাকে বুঝিয়া ফেলিবে।

---

১ 'ভসিণেমি' পাঠান্তর। ভিসণেমি ইতি বিচ্ছুরণে দেশী—(প্রাচীন টীকা)। ২ 'হর্ষোৎসুকিতায়াঃ' এইরূপ সংস্কৃত ছায়া ততটা সঙ্গত মনে হয় না। ৩ 'পডোহর' শব্দ পশ্চাদ্গৃহ-বাচক এবং দেশী।

[এক সপত্নী অপর সপত্নীর দেবরাভিসার আনিয়াছে বলিয়া সূচনা করিতেছে।]

অচ্ছীইঁ তা থইস্সং দোহিঁ বি হত্থেহিঁ বি তস্সিং দিট্ঠে।
অঙ্গং কলম্ব-কুসুমং ব পুলইঅং কহঁ ণু ঢকিস্সং ॥১৪॥ ণরসীহস্স।

[অক্ষিণী তাবৎ স্থগয়িষ্যামি দ্বাভ্যাং অপি হস্তাভ্যাং অপি তস্মিন্ দৃষ্টে।
অঙ্গং কদম্ব-কুসুমং ইব পুলকিতং কথং নু ছাদয়িষ্যামি॥] [নরসিংহস্য]

১৪। তিনি (প্রিয়) দৃষ্ট হইলে, আমি না-হয় দুই হস্তদ্বারা দুই নেত্র ঢাকিয়া ফেলিলাম; কিন্তু, কদম্ব-কুসুমের ন্যায় পুলকিত সমগ্র শরীর কেমন করিয়া ঢাকিব?

[নায়িকা মানশিক্ষাদাত্রী সখীকে নায়কের জন্য নিজের অনুরাগাধিক্য সূচনা করিয়া মানশিক্ষার অপারগতা জানাইতেছে।]

ঝঞ্ঝা-বাউত্তণিএ ঘরম্মি রোউণ ণীসহ-ণিসণ্ণং।
দাবেই ব গঅ-বইঅং বিজ্জুজ্জোত্ত জলহরাণং ॥১৫॥ রাঅহত্থিণো।

[ঝঞ্ঝা-বাতোত্তৃণিতে গৃহে রুদিত্বা নিঃসহ-নিষণ্ণাম্।
দর্শয়তি ইব গত-পতিকাং বিদ্যুদ্-দ্যোতঃ জলধরাণাম্॥ (রাজহস্তিনঃ)

১৫। ঝঞ্ঝাবাতে তৃণশূন্যীকৃত গৃহে, নিঃসহ ক্লেশবশতঃ রোদন করিতে উপবিষ্ট প্রোষিত-পতিকা রমণীকে বিদ্যুতের জ্যোতিঃ জলধরপটলের নিকট দেখাইয়া দিতেছে।

[নায়ক-সমীপগামী পথিকদ্বারা নায়িকা-সখী নায়িকার বর্ষাকালজ বিরহ-দুর্দশার বার্তা পাঠাইয়া তাহাকে গৃহপ্রত্যাগমনের ইঙ্গিত করিতেছে।]

ভুঞ্জসু জং সাহীণং কুত্তো লোণং কু-গাম-রিদ্ধম্মি।
সুহঅ সলোণেণ বি কিং তেণ সিণেহো জহিং ণত্থি ॥১৬॥
তিলোঅণস্স।

[ভুঙ্ক্ষ্ব যৎ স্বাধীনং কুতঃ লবণং কু-গ্রাম-রিদ্ধে।
সুভগ স-লবণেন অপি কিং তেন স্নেহঃ যত্র ন অস্তি॥] (ত্রিলোচনস্য)

১৬। স্বাধীনভাবে যাহা জুটিতেছে তাহাই ভোজন কর; এই কুগ্রামে রন্ধনকার্য্যে লবণ কোথায় পাওয়া যাইবে? হে সুভগ, যে বস্তুতে (ঘৃতাদি) স্নেহ নাই, তাহা কেবল লবণযুক্ত (লাবণ্যযুক্ত) হইলেই কি লাভ?

[স্নেহানুরক্ত লাবণ্যবিহীন রমণীর প্রতি হতাদর নায়ককে লক্ষ্য করিয়া দূতীর উক্তি]

সুহ-পুচ্ছিআই হলিও মুহ-পঙ্কঅ-সুরহি-পবণ-ণিব্ববিঅং।
তহ পিঅই পঅই-কডুঅং পি ওসহং জহ ণ ণিট্‌ঠাই ॥১৭॥

তিলোঅণস্‌স।

[সুখ-পৃচ্ছিকায়াঃ হলিকঃ মুখ-পঙ্কজ-সুরভি-পবন-নির্ব্বাপিতম্।
তথা পিবতি প্রকৃতি-কটুকং অপি ঔষধং যথা ন নিতিষ্ঠতি ॥ (ত্রিলোচনস্য)

১৭। হালিক জনও (অনুরক্ত) শরীর-সুখজিজ্ঞাসাকারিণীর মুখপদ্মের পবনদ্বারা শীতলীকৃত স্বভাবকটু ঔষধ তেমন ভাবেই পান করিল যে, ইহার একটুও অবশিষ্ট রহিল না।]

[স্নেহাধিক্যে নীরস বস্তুও সরস বলিয়া প্রতিভাত হয়—নায়ককে শুনাইয়া সখীর নিকট নায়িকার উক্তি।]

অহ সা তহিং তহিং বিবঅ বাণীর-বণম্মি চুক-সংকেআ।
তুহ দংসণং বিমগ্‌গই পব্‌ভট্ঠ-ণিহাণ-ঠাণং ব ॥১৮॥

[অথ সা তস্মিন্ তস্মিন্ এব বাণীর-বনে বিস্মৃত (ভ্রষ্ট)-সংকেতা।
তব দর্শনং বিমার্গতি প্রভ্রষ্ট-নিধান-স্থানং ইব ॥]

১৮। অনন্তর সে (নায়িকা) সংকেত-স্থলের কথা ভুলিয়া গিয়া, বিস্মৃত-নিধান-স্থানের ন্যায়, সেই সেই বাণীর-কুঞ্জেই তোমার দর্শন খুঁজিতেছে।

[নায়ককে পুনরায় পূর্ব্বসংকেতস্থলে পাঠাইবার জন্য দূতীর নিপুণ উক্তি।]

দঢ়-রোস-কলুসিঅস্‌স বি সুঅণস্‌স মুহাহিঁ বিপ্পিঅং কত্তো।
রাহুমুহম্মি বি সসিণো কিরণা অমঅং বিঅ মুঅন্তি ॥১৯॥

অবন্তিবম্মস্‌স।

[ দৃঢ়-রোষ-কলুষিতস্য অপি সুজনস্য মুখাৎ বিপ্রিয়ং কুতঃ।
রাহু-মুখে অপি শশিনঃ কিরণাঃ অমৃতং এব মুঞ্চন্তি ॥ ] ( অবন্তিবর্ম্মণঃ )

১৯। অত্যুৎকট রোষবশতঃ কলুষিত হইলেও সুজনের মুখ হইতে বিপ্রিয় বাক্য বাহির হয় কোথায়? রাহুমুখে পতিত চন্দ্রের কিরণসমূহ ( কলুষিত হইলেও ) অমৃতই মোচন করে ( বিষ নহে )।

[ নায়কের নিকট উপসর্পণজন্য নায়ক-সহচরকে অনুরোধকারিণীর উক্তি। ]

অবমাণিও বি ণ তহা দুম্মিজ্জই সজ্জণো বিহব-হীণো।
পডিকাউং অসমত্থো মাণিজ্জন্তো জহ পরেণ ॥২০॥ অবন্তিবম্মস্স।

[ অবমানিতঃ অপি ন তথা দুর্মনায়তে সজ্জনঃ বিভব-হীনঃ।
প্রতিকর্ত্তুং অসমর্থঃ মান্যমানঃ যথা পরেণ ॥ ] ( অবন্তিবর্ম্মণঃ )

২০। বিভববিহীন সজ্জন অবমানিত হইলেও ততটা দুঃখিত হয় না, অন্যের দ্বারা মান্যমান হইয়াও ( বিভবের অভাবে ) প্রত্যুপকারে অসমর্থ হইয়া সে যতটা ব্যথিত হয়।

[প্রতিদানার্থ অর্থের অভাবে নায়িকা নায়কের উপহার প্রত্যাখ্যান করাতে অত্যন্ত ব্যথিতচিত্ত নায়ককে সখী নায়িকার অনন্যলভ্য অনুরাগের কথা জানাইতেছে। ]

কলহন্তরে বি অবিণিগ্গআইং হিঅঅম্মি জরমুবগআইং।
সুঅণ-কআই রহস্সাইঁ ডহই আউ-ক্খএ অগ্গী ॥২১॥ হালস্স।

[ কলহান্তরে অপি অবিনির্গতানি হৃদয়ে জরাং উপগতানি।
সুজন-কৃতানি রহস্যানি দহতি আয়ুঃ-ক্ষয়ে অগ্নিঃ ॥ ] ( হালস্য )

২১। সুজনকর্ত্তৃক শ্রুত রহস্যসমূহ কলহমধ্যেও ( তাহার ) মুখ হইতে বিনির্গত হয় না; ( তাহার ) হৃদয়েই সে-গুলি জরাপ্রাপ্ত হয়, ( এবং অবশেষে ) তাহার আয়ুঃক্ষয়ের সঙ্গে সঙ্গে ( শ্মশানের ) অগ্নিই সেগুলিকে দহন করে।

[ বিশ্বাসসহকারে রহস্য বলিবার জন্য দূতী নায়িকাকে প্রোৎসাহিত করিতেছে। ]

লুম্বীও অঅণ-মাহবীণঁ দারগ্গলাউ জাআউ।
আসাসো পন্থ-পলোঅণে বি পিট্ঠো গঅ-বঈণং ॥২২॥ বচ্ছস্স।

[ ¹স্তবকাঃ অদণ-মাধবীনাং দ্বারার্গলাঃ জাতাঃ।
আশ্বাসঃ পান্থ-প্রলোকনে অপি পিষ্টঃ গত-পতিকানাম্॥ ( বৎসস্য )

২২। অদণে-প্ররূঢ় মাধবীলতার গুচ্ছগুলি গৃহদ্বারের অর্গলস্বরূপ হইয়া পড়িয়াছে। সুতরাং প্রোষিত-পতিকাগণের পক্ষে পান্থজনের প্রতি দৃষ্টিক্ষেপ-বিষয়ে আশ্বাসও সম্পূর্ণরূপে নষ্ট হইয়া গিয়াছে।

[ দূতী বসন্তসময়ে প্রোষিতপতিকার উৎকণ্ঠা দ্যোতিত করিয়া তাহার অভিসরণ-যোগ্যতাবিষয়ে নায়ককে প্রোৎসাহিত করিতেছে। ]

পিঅ-দংসণ-সুহ-রস-মউলিআইঁ জই সে ণ হোন্তি ণঅণাইং।
তা কেণ কণ্ণ-রইঅং লক্খিজ্জই কুবলঅং তিস্সা ॥২৩॥

বসন্তসেণস্স।

[ প্রিয়-দর্শন-সুখ-রস-মুকুলিতে যদি তস্যাঃ ন ভবতঃ নয়নে।
তৎ কেন কর্ণ-রচিতং লক্ষ্যতে কুবলয়ং তস্যাঃ ॥ ] ( বসন্তসেনস্য )

২৩। তাহার ( নায়িকার ) নয়নদ্বয় যদি প্রিয়জনের দর্শনজনিত সুখরসে মুকুলিত না হইত, তবে কি তাহার কর্ণে রচিত কুবলয় কেহ লক্ষ্য করিতে পারিত ?

[ প্রিয়তমের জন্য নায়িকার অনুরাগাধিক্য ও তাহার কুবলয়সদৃশ নয়নের প্রশংসা এক সখী অপর সখীর নিকট করিতেছে। ]

চিক্খিল্ল-²খুত্ত-হল-মুহ-কড্ঢণ-সিঢিলে পইম্মি পাসুত্তে।
অপ্পত্ত-মোহণ-সুহা ঘণ-সমঅং পামরী সবই ॥২৪॥ চুল্লোহস্স।

[ কর্দম-ক্ষিপ্ত-হল-মুখ-কর্ষণ-শিথিলে পত্যৌ প্রসুপ্তে।
অপ্রাপ্ত-মোহন-সুখা ঘন-সময়ং পামরী শপতি ॥ ]

---

১ লুম্বীও স্তবকবাচক দেশী শব্দ।
২ এখানে পাঠ কি 'খুপ্প' হইবে ? খুপ্ ধাতু মস্জ-সমানার্থক-হেমচন্দ্রের ৮।৪।১০১ সূত্র দ্রষ্টব্য।

২৪। কর্দমে কিংবা বা মগ্ন হলাগ্র কর্ষণ করিয়া ( পরিশ্রমে ) শিথিলদেহ পতি প্রসুপ্ত হইয়া পড়িলে, অপ্রাপ্তসুরতসুখা পামরবধূ বর্ষাকালকে অভিসম্পাত করিতেছে।

[ অভ্যুদয়ের হেতুও কার্যাবশতঃ উদ্বেগ বাড়াইয়া দেয়—ইহা সহচর নায়ককে বলিতেছে। ]

দূম্মেন্তি দেন্তি সোক্খং কুণন্তি অণুরাঅঅং রমাবেন্তি।
অরই-রই-বন্ধবাণং ণমো ণমো মঅণ-বাণাণং ॥২৫॥ বসন্তবম্মস্‌স।

[ দুন্বন্তি ( দূনয়ন্তি ) দদতি সৌখ্যং কুর্বন্তি অনুরাগকং রময়ন্তি।
অরতি-রতি-বান্ধবেভ্যঃ নমঃ নমঃ মদন-বাণেভ্যঃ ॥ ] ( বসন্তবর্ম্মণঃ )

২৫। ব্যাকুলতা ও চিত্তরঞ্জনের বান্ধব ( সহায়কারী ) মদনদেবের বাণসমূহকে নমস্কার করিতেছি,—যেহেতু, সে-গুলি ( দয়িতের অনুপস্থিতিতে ) মনোব্যথা উৎপাদন করে এবং ( দয়িতের সান্নিধ্যে ) সুখ প্রদানও করে, কখনও বা প্রেমানুরাগ বাড়াইয়া দেয় এবং কখনও সৌমনস্য সম্পাদন করে।

[ প্রবাসগমনে দয়িতকে নিবারণ করার জন্য বিরহজনিত ভাবী দুঃখ স্মরণ করিয়া নায়িকা মদন-শরগুলিকে নমস্কার করিতেছে। ]

কুসুমমআ বি অই-খরা অলদ্ধ-ফংসা বি দূসহ-পআবা।
ভিন্দন্তা বি রইঅরা কামস্‌স সরা বহু-বিঅপ্পা ॥২৬॥ হালস্‌স।

[ কুসুমময়াঃ অপি অতি-খরাঃ অলব্ধ-স্পর্শাঃ অপি দুঃসহ-প্রতাপাঃ।
ভিন্দন্তঃ অপি রতিকরাঃ কামস্য শরাঃ বহু-বিকল্পাঃ ॥ ] (হালস্য)

২৬। কামদেবের বাণগুলি নানাপ্রকারবিশিষ্ট ( অথবা বিরুদ্ধ-ধর্ম্মযুক্ত ) —( কারণ, ) সে-গুলি কুসুমময় হইলেও অত্যন্ত তীক্ষ্ণ, (লক্ষ্যবস্তু) স্পর্শ না করিয়াও তাহাতে দুঃসহ প্রতাপ প্রকাশ করে, এবং (হৃদয়) ভেদ করিয়াও রতি-সম্পাদক হয়।

[ কামুককে শুনাইয়া কোন রমণী মদনশরপাতে নিজের মনোবেদনা জ্ঞাপিত করিতেছে। ]

ঈসং জণেন্তি 'দীবেন্তি মম্মহং বিপ্পিঅং সহাবেন্তি।
বিরহে ণ দেন্তি মরিউং অহো গুণা তস্স বহু-মগ্গা ॥২৭॥
মাহবসেণস্স।

[ ঈর্ষ্যাং জনয়ন্তি দীপয়ন্তি মন্মথং বিপ্রিয়ং সাহয়ন্তি।
বিরহে ন দদতি মর্ত্তুং অহো গুণাঃ তস্য বহু-মার্গাঃ ॥ ] (মাধবসেনস্য)

২৭। অহো তাহার ( দয়িতের, অথবা কামশরের ) গুণাবলী বহুপ্রকার,—( কখনও ইহারা ) ঈর্ষ্যা উৎপাদন করে, ( কখনও ) মদনভাব উদ্দীপিত করে, (কখনও) বিপ্রিয়াচরণ সহাইয়া দেয়, এবং (কখন) বিরহেও মরণের অবকাশ দেয় না।

[ প্রিয়গুণস্মরণপূর্ব্বক চিত্তবিনোদার্থ প্রোষিত-ভর্তৃকার সখীর প্রতি উক্তি। ]

ণীআইঁ অজ্জ ণিক্কিব পিণদ্ধ-ণব-রত্তঅ‍ঁাই বরাঈএ।
ঘর-পরিবাডীঅ পহেণআইঁ তুহ দংসণাসাএ ॥২৮॥ ধণংজঅস্স।

[ নীতানি অদ্য নিষ্কৃপ পিনদ্ধ-নব রক্তকয়া বরাক্যা।
গৃহ-পরিপাট্যা প্রহেণকানি তব দর্শনাশয়া ॥ ] ( ধনঞ্জয়স্য )

২৮। হে নির্দ্দয়, তোমার দর্শনের আশায় সেই দীনা ( নায়িকা ) নূতন রক্তবস্ত্র পরিধান করিয়া অদ্য গৃহ হইতে গৃহান্তরে প্রহেণক বা বায়নক (উৎসবের মিষ্টদ্রব্যাদি ) বিতরণ করিতেছিল ( কিন্তু, তোমার অনুকম্পা পায় নাই )।

[ নায়িকা বায়নক-বিতরণচ্ছলে তোমার গৃহে উপস্থিত হইয়াও তোমার দর্শন লাভ করে নাই—এইভাবে দূতী নায়কসমীপে নায়িকার প্রেমাতিশয্যের বিষয় বর্ণনা করিতেছে। ]

সূইজ্জই হেমন্তম্মি দুগ্গও 'পুপ্ফুআ-সুঅন্ধেণ।
ধূম-কবিলেণ পরিবিরল-তন্তুণা জুন্ন-বডএণ ॥২৯॥ অণ্হুঅস্স ?

[ সূচ্যতে হেমন্তে দুর্গতঃ করীষাগ্নি-সুগন্ধেন।
ধূম্র-কপিলেন পরিবিরল-তন্তুনা জীর্ণ-পটকেন ॥ ] ( অনুকস্য ? )

---

১ দাবেন্তি ( =দর্শয়ন্তি ) পাঠান্তর। ২ পুপ্ফুআ—দেশী শব্দ।

২৯। হেমন্তকালে ( নায়কের ) কস্তুরীবাগির সুগন্ধবিশিষ্ট, ধূমবশতঃ কপিল-বর্ণ ও সর্ব্বতোভাবে বিরল-সূত্রময় জীর্ণবস্ত্রদ্বারা তাহাকে অতি দরিদ্র বলিয়া সূচিত করা যায়।

[ ধনী ব্যক্তিকে অনাদর করিয়া দুর্গত নায়কের প্রতি অনুরক্ত নায়িকার প্রতি সখীর বচন। ]

খর-[1]সিপ্পির-উল্লিহিআইঁ কুণই পহিও হিমাগম-পহাএ।
আঅমণ-জলোল্লিঅ[2]-হত্থ-ফংস-মসিণাইঁ অঙ্গাইং ॥৩০॥ পসন্নস্‌স।

[ খর-পলালোল্লিখিতানি করোতি পথিকঃ হিমাগম-প্রভাতে।
আচমন-জলার্দ্রিত-হস্ত-স্পর্শ-মসৃণানি অঙ্গানি ॥ ] ( প্রসন্নস্য )

৩০। শিশিরকালের সমাগমে প্রভাতসময়ে পথিক, তীক্ষ্ণ পলালদ্বারা ছিন্ন ধান্যের অগ্রগুচ্ছদ্বারা ) ক্ষত অঙ্গসমূহ আচমনজলে আর্দ্র হস্তের স্পর্শে মসৃণ করিতেছে।

[ এমন সময়ে প্রবাসে গেলে নায়কেরও তদ্রূপ কষ্ট হইবে—এই ইঙ্গিত করিয়া নায়িকা তাহার প্রবাসগমন নিবারিত করার চেষ্টা করিতেছে। ]

ণক্‌খক্‌খুডিঅং সহআর-মঞ্জরিং পামরস্‌স সীসম্মি।
বন্দিম্মিব হীরন্তীং ভমর-জুআণা অণুসরন্তি ॥ ৩১ ॥ মহারাঅস্‌স।

[ নখোৎখণ্ডিতাং সহকার-মঞ্জরীং পামরস্য শীর্ষে।
বন্দীং ইব হ্রিয়মাণাং ভ্রমর-যুবানঃ অনুসরন্তি ॥ ] ( মহারাজস্য )

৩১। নখদ্বারা উৎপাটিত ও পামরজনের মস্তকে করিয়া হ্রিয়মাণ আম্রমঞ্জরীসমূহকে ( বলহৃত ) বন্দিনীর মত মনে করিয়া, ভ্রমর-যুবারা ইহার অনুসরণ করিতেছে।

[ অন্য যুবকজনদ্বারা অনুসরণের ভয় দেখাইয়া একজন অন্য একজনকে উৎকৃষ্টনায়িকাপরিগ্রহ ত্যাগ করিবার উপদেশ করিতেছে।]

১ সিপ্পির—( পলালার্থে ) দেশী। ২ ওল্লিঅ—( =আর্দ্রিত) দেশী।

সূর-চ্ছলেণ পুত্তঅ কস্‌স তুমং অঞ্জলিং পণামেসি।
হাস-কডক্‌খুম্মিস্‌সা ণ হোন্তি দেবাণঁ [1]জেকারাঃ ॥ ৩২ ॥

বিগ্‌গহরাঅস্‌স।

[ সূর্য্য-চ্ছলেন পুত্রক কস্য ত্বং অঞ্জলিং প্রণাময়সি।
হাস-কটাক্ষোন্মিশ্রাঃ ন ভবন্তি দেবানাং জয়কারাঃ ॥ ] ( বিগ্রহরাজস্য )

৩২। হে পুত্রক! তুমি সূর্য্যচ্ছলে কাহার প্রতি অঞ্জলি বন্ধন করিয়া প্রণাম করিতেছ? দেবতাগণের জয়কার ( স্তুতি ) হাস্য ও কটাক্ষদ্বারা উন্মিশ্রিত হওয়ার যোগ্য নহে।

[ 'আমার প্রতি প্রণাম-কপট পরিত্যাগ করিয়া, কাহার প্রতি তুমি অনুরক্ত সে-কথা আমার নিকট প্রকাশ করিয়া বল'—এই মর্ম্মে প্রৌঢ়া দূতী নায়ককে জিজ্ঞাসা করিতেছে।]

মুহ-বিজ্ঝবিঅ-পঈবং ণিরুদ্ধ-সাসং সসঙ্কিওল্লাবং।
সবহ-সঅ-রক্‌খি্‌ওট্‌ঠং চোরিঅ-রমিঅং সুহাবেই ॥ ৩৩ ॥

বজ্জএবস্‌স।

[ মুখ-বিধ্যাপিত-প্রদীপং নিরুদ্ধ-শ্বাসং সশঙ্কিতোল্লাপম্।
শপথ-শত-রক্ষিতোষ্ঠং চোরিকা-রমিতং সুখয়তি ॥] (বজ্রদেবস্য)

৩৩। যাহাতে মুখমারুতদ্বারা প্রদীপ নির্ব্বাপিত হয়, শ্বাস নিরুদ্ধ হয়, সশঙ্কিত ভাবে সংলাপ ঘটে, এবং শপথ-শতদ্বারা অধরদংশন নিবারিত হয়, সেই চৌর্য্যরমণ সুখ উৎপাদন করে।

[ দূতী নিজবল্লভে আসক্ত রমণীর চৌর্য্যসুরতে উৎকণ্ঠা বাড়াইতেছে।]

গেঅ-চ্ছলেণ ভরিউং কস্‌স তুমং রুঅসি ণিব্‌ভরুক্কণ্‌ঠং।
মণ্ণু-পডিরুদ্ধ-কণ্ঠদ্ধ-ণিন্ত-খলিঅক্‌খরুল্লাবং ॥ ৩৪ ॥ অহঅস্‌স

[ গেয়-চ্ছলেন স্মৃত্বা কস্য ত্বং রোদিষি নির্ভরোৎকণ্ঠম্।
মন্যু-প্রতিরুদ্ধ-কণ্ঠার্দ্ধ-নির্য্যৎ-স্খলিতাক্ষরোল্লাপম্ ॥] ( অভয়স্য )

১ জোঁকারা ( =জোৎকারাঃ ) পাঠান্তর। 'জোৎকারশব্দো নমস্কারে বর্ত্ততে' ইতি কুলবালদেবঃ।

৩৪। গানচ্ছলে কাহাকে স্মরণ করিয়া তুমি রোদন করিতেছ—এই রোদনে তোমার উৎকণ্ঠার আতিশয্য প্রকাশ পাইতেছে এবং ইহাতে তোমার শোকনিরুদ্ধ কণ্ঠ হইতে অর্দ্ধনিঃসৃত ও খলিতাক্ষর প্রলাপ শ্রুত হইতেছে।

[ নায়িকার রহস্য জানিয়া সাহায্যাবধান করিতে প্রস্তুত দূতীর উক্তি।]

বহল-তমা হঅ-রাঈ অজ্জ পউত্থো পঈ ঘরং সুণ্ণং।
তহ জগ্গেস্সু সঅজ্জিঅ ণ জহা অম্হে মুসিজ্জামো ॥ ৩৫ ॥

অহঅস্স

[ বহল-তমাঃ হত-রাত্রিঃ অদ্য প্রোষিতঃ পতিঃ গৃহং শূন্যম্। .
তথা জাগৃহি প্রতিবেশিন্ ন যথা বয়ং মুষ্যামহে ॥] ( অভবস্য )

৩৫। হতরাত্রি গাঢ়ান্ধকারাচ্ছন্ন, পতিও অদ্যই প্রবাসে গিয়াছে, ( আমার ) গৃহ শূন্য,—হে প্রতিবেশিন্, তেমন ভাবে জাগ্রত রহিও, যেন আমাদের ( ঘরে ) চুরি না হয়।

[ প্রতিবেশী উপপতির প্রতি সংকেতার্থ স্বয়ং-দূতী নায়িকার বাক্‌চাতুরী।]

সংজীবণোসহিম্মিব সুঅস্স রক্খই অণন্ন-বাবারা।
সাসূ ণবব্‌ভ-দংসণ-কণ্ঠাগঅ-জীবিঅং সোণ্‌হং ॥ ৩৬ ॥ বিহলস্স।

[ সংজীবনৌষধিং ইব সুতস্য রক্ষতি অনন্য-ব্যাপারা।
শ্বশ্রূঃ নবাভ্র-দর্শন-কণ্ঠাগত-জীবিতাং স্নুষাম্।] ( বিহ্বলস্য )

৩৬। শাশুড়ী নবজলধরদর্শনে কণ্ঠাগতপ্রাণা পুত্রবধূকে, পুত্রের সঞ্জীবন ওষধির মত, অনন্যকর্ম্মা হইয়া রক্ষা করিতেছে।

[ প্রোষিতভর্ত্তৃকার সখী নায়ককে শীঘ্র গৃহপ্রত্যাগমনে মন দিবার জন্য তৎসমীপগামী পথিককে বলিয়া দিতেছে।]

ণূণং হিঅঅ-ণিহিত্তাই বসসি জাআই অম্হ হিঅঅম্মি।
অণ্ণহ মণোরহা মে সুহঅ কহং তীঅ বিণ্ণাআ ॥৩৭॥ মহাএবস্স।

[ নূনং হৃদয়-নিহিতয়া বসসি জায়য়া অস্মাকং হৃদয়ে।
অন্যথা মনোরথাঃ মে সুভগ কথং তয়া বিজ্ঞাতাঃ ॥ ] ( মহাদেবস্য )

৩৭। হে সুভগ, নিশ্চিতই তুমি তোমার হৃদয়ে নিহিতা স্বভার্য্যাকে সঙ্গে লইয়াই আমার হৃদয়ে বাস করিতেছ, অন্যথা আমার মনোগত ভাব সে কেমন করিয়া জানিল?

[ কেবল নিজ বল্লভের নিকট উক্ত রহস্য সপত্নী-মুখ হইতে শুনিয়া, নায়িকা রহস্যভেদজন্য কোপবশতঃ নায়ককে তিরস্কার করিতেছে।]

তই সুহঅ অদীসন্তে তিস্সা অচ্ছীহিঁ কণ্ণ-লগ্‌গেহিং।
দিণ্ণং ঘোলির-বাহেহিঁ পাণিঅং দংসণ-সুহাণং ॥৩৮॥মণোরহস্স।

[ ত্বয়ি সুভগ অদৃশ্যমানে তস্যাঃ অক্ষিভ্যাং কর্ণ-লগ্নাভ্যাম্।
দত্তং ঘূর্ণনশীল-বাষ্পাভ্যাং পানীয়ং দর্শন-সুখেভ্যঃ ॥ ] (মনোরথস্য)

৩৮। হে সুভগ, তুমি তাহার নয়নপথের অদৃশ্য হইলে পর, তাহার কর্ণপর্য্যন্ত-বিসারী বাষ্পভরে ঘূর্ণনশীল নয়নদ্বয় (তোমার) দর্শনসুখের প্রতি জলাঞ্জলি দিতেছিল।

[ অল্পক্ষণস্থায়ী দর্শনসুখের পর বিরহবেদনাক্রান্ত সখীর প্রণয়াতিশয়ের কথা দূতী নায়কের নিকট বর্ণনা করিতেছে। ]

উপ্পেক্খাগঅ-তুঅ-মুহ-দংসণ-পডিরুদ্ধ-জীবিআসাই।
দুহিআই মএ কালো কেত্তিঅ-মেত্তো ব্ব ণেঅব্বো ॥৩৯॥
বিস[ম]সেণস্স।

[ উৎপ্রেক্ষাগত-ত্বন্‌-মুখ-দর্শন-প্রতিরুদ্ধ-জীবিতাশয়া।
দুঃখিতয়া ময়া কালঃ কিয়ন্‌-মাত্রঃ বা নেতব্যঃ ॥ (বিষমসেনস্য)

৩৯। ধ্যানে বা কল্পনায় লব্ধ তোমার মুখ-দর্শনদ্বারা আমার জীবনের আশা স্থাপিত রহিয়াছে—কিন্তু, এইভাবে দুঃখিত হইয়াই বা আমি কত কাল কাটাইব?

[ প্রোষিতভর্ত্তৃকা কান্তের নিকট সংবাদ প্রেরণ করিতেছে—'ধ্যানদর্শনেই এতটা সুখ, প্রত্যক্ষদর্শনে অধিকতর সুখের আশায় জীবন রহিয়াছে।' ]

বোক্কান্তালকখিঅ-রূঅ-জোব্বণা পুত্তি কং ণ দুম্মেসি।
দিট্ঠা পণট্ঠ-পোরাণ-জণবআ জম্ম-ভূমি ব্ব ॥৪০॥ পবররাঅস্স।

[ ব্যতিক্রান্তালক্ষিত-রূপ-যৌবনা পুত্রি কং ন দুনোষি।
দৃষ্টা প্রনষ্ট-পুরাণ-জনপদা জন্ম-ভূমিঃ ইব ॥ ] (প্রবররাজস্য)

৪০। হে পুত্রি, তোমার (পূর্ব্বকালীন) রূপ ও যৌবন বিগলিত হওয়ায় আর তাহা লক্ষিত হইতেছে না, এবং (এমত অবস্থায়) তুমি প্রনষ্ট-পূর্ব্বজন-নিবাস জন্মভূমির মত দৃষ্ট হইয়া কাহাকে দুঃখিত না করিতেছ ?

[ পূর্ব্বে বহুভোগ্যা কুলটাকে সম্প্রতি গলিত-রূপযৌবনা দেখিয়া কুট্টনী দুঃখসহকারে তাহাকে বলিতেছে। ]

পরিওস-বিঅসিএহিং ভণিঅং অচ্ছীহিঁ তেণ জণ-মজ্ঝে।
পডিবণ্ণং তীঅ বি উব্বমন্ত-সেএহিঁ অঙ্গেহিং ॥৪১॥ জীঅএবস্স।

[ পরিতোষ-বিকসিতাভ্যাং ভণিতং অক্ষিভ্যাং তেন জন-মধ্যে।
প্রতিপন্নং তয়া অপি উদ্বমৎ-স্বেদৈঃ অঙ্গৈঃ ॥ ] (জীবদেবস্য)

৪১। অনেক লোকের মধ্যে সে (নায়ক) তদীয় পরিতোষ-বিকসিত নয়নদ্বয়দ্বারা নিজের অভিমত প্রকাশ করিয়াছিল,—সে-ও (নায়িকাও) তাহার নিপতৎ-স্বেদজলবিশিষ্ট অঙ্গদ্বারা সেই (অভিমত) অঙ্গীকার করিয়া লইয়াছিল।

[ নায়কের দৃষ্টিপাত ও নায়িকার স্বেদোদ্গমদ্বারা উভয়ের পরস্পরের প্রতি অনুরাগ অভিব্যক্ত হইয়াছিল—নাগরিক সহচরকে তাহাই প্রকাশ করিয়া বলিতেছে। ]

এক্কক্কম-সংদেসাণুরাঅ-বড্ঢন্ত-কোউহল্লাইং।
দুক্খং অসমত্ত-মণোরহাইঁ অচ্ছন্তি মিহুণাইং ॥৪২॥

[ একৈক-ক্রম (ঐকক্রম)-সংদেশানুরাগ-বর্দ্ধমান-কৌতূহলানি।
দুঃখং অসমাপ্ত-মনোরথানি তিষ্ঠন্তি (সন্তি) মিথুনানি ॥ ]

৪২। প্রণয়িযুগল পরস্পরের নিকট প্রেরিত ( প্রণয় ) বার্তাদ্বারা উৎপন্ন অনুরাগে বর্দ্ধিত-কৌতূহল হইয়া, মনোরথ ( মিলন ) সমাপ্ত করিতে না পারিয়া দুঃখে অবস্থান করিতেছে।

[ সমাগম-সৌভাগ্য না ঘটায় নায়ক-নায়িকার যে দুঃখ, তাহা নাগরিক সহচরকে বলিতেছে। ]

জই সো ণ বল্লহো ব্বিঅ গোত্ত-গ্গহণেণ তস্স সহি কীস।
হোই মুহং তে রবি-অর-ফংস-বিসদং ব তামরসং ॥৪৩॥ সুসীলস্স।

[ যদি সঃ ন বল্লভঃ এব গোত্র-গ্রহণেন তস্য সখি কিমিতি।
ভবতি মুখং তব রবি-কর-স্পর্শ-বিশদং ( বিকসিতং ) ইব তামরসম্ ॥ ]
( সুশীলস্য )

৪৩। হে সখি! সে যদি ( তোমার ) প্রিয় না হইবে, তবে তাহার নাম-গ্রহণে তোমার মুখ রবিকরস্পর্শে বিকসিত পদ্মের মত প্রতীয়মান হইবে কেন?

[ নায়িকাকে প্রিয়তমের প্রতি নিজের অনুরাগ গোপন করিতে দেখিয়া সখী তাহাকে বলিতেছে। ]

মাণ-দুম-পরুস-পবণস্স মামি সব্বঙ্গ-ণিব্বুইঅরস্স।
অবঊহণস্স ভদ্দং রই-ণাডঅ-পুব্বরঙ্গস্স ॥৪৪॥

[ মান-দ্রুম-পরুষ-পবনস্য মাতুলানি সর্ব্বাঙ্গ-নির্বৃতিকরস্য।
অবগূহনস্য ভদ্রং রতি-নাটক-পূর্ব্বরঙ্গস্য ॥ ]

৪৪। হে মামি, মানতরুর ( ভঙ্গবিষয়ে ) প্রবল পবনস্বরূপ, সর্ব্বাঙ্গের সুখবিধায়ক, রতিনাটকের পূর্ব্বরঙ্গরূপী আলিঙ্গনকার্য্যের শুভ কামনা করিতেছি।

[ মানিনী নায়িকার মান কি প্রকারে প্রশমিত হইয়াছিল—ইহা জিজ্ঞাসিত হইয়া সে ( নায়িকা ) মাতুলানীকে উত্তরে বলিতেছে। ]

পিঅআণুমাণ-ণীসঙ্ক হিঅঅ দে বিরম এত্তাহে।
অমুণিঅ-পরমত্থ-জণাণুলগ্গ কীস মহ লহুএসি ॥৪৫॥ কেলাসস্স।

[ নিজকানুমান-নিঃশঙ্ক হৃদয় হে বিরম ইদানীম্।
অজ্ঞাত-পরমার্থ-জনানুলগ্ন কিমিতি অস্মান্ লঘয়সি ॥ ] ( কৈলাসস্ত )

৪৫। হে হৃদয়, তুমি নিজ অনুমান দ্বারাই ( মনোরথভঙ্গের ) শঙ্কাশূন্য হইয়াছ? সম্প্রতি ( নায়কের অনুধাবন হইতে ) বিরত হও, অজ্ঞাত-( বিরহ-ব্যথা- ) মর্ম্ম এই ব্যক্তিতে আসক্ত হইয়া আমাদের ন্যায় ললনাদিগকে কেন এতটা লঘু করিতেছ?

[ স্বহৃদয়ের সম্বোধনচ্ছলে নায়িকা নায়ককে সংগমের জন্য ঔৎসুক্য জানাইতেছে। ]

ওসহিঅ-জণো পইণা সলাহমাণেণ অই-চিরং হসিও।
চন্দো ত্তি তুজ্‌ঝ বঅণে বিইন্ন-কুসুমঞ্জলি-বিলক্‌খো ॥৪৬॥ মন্দরস্‌স।

[ আবসথিক-জনঃ পত্যা শ্লাঘমানেন অতি-চিরং হসিতঃ।
চন্দ্রঃ ইতি তব বদনে বিতীর্ণ-কুসুমাঞ্জলি-বিলক্ষঃ ॥ ] ( মন্দরস্ত )

৪৬। তোমার বদনই চন্দ্র এইরূপ মনে করিয়া তৎপ্রতি কুসুমাঞ্জলি বিতরণ করাতে লজ্জিত আবসথিক ( অর্ঘদানাদি ব্রতে নিয়মস্থ ) গৃহস্থকে প্রশংসা করিয়া তোমার পতি অনেকক্ষণ হাসিয়াছি।

[ উপপতিকে মুগ্ধ করিবার অভিপ্রায়ে দূতী নায়িকার সৌন্দর্য্য বর্ণনা করিতেছে। ]

ছিজ্জন্তেহিঁ অণুদিণং পচ্চক্‌খম্মি বি তুমম্মি অঙ্গেহিঁ।
বালঅ পুচ্ছীজ্জন্তী ণ আণিমো কস্‌স কিং ভণিমো ॥৪৭॥
মাণিক্করাঅস্‌স।

[ ক্ষীয়মাণৈঃ ( হীয়মানৈঃ ) অনুদিনং প্রত্যক্ষে অপি ত্বয়ি অঙ্গৈঃ।
বালক পৃচ্ছ্যমানা ন জানীমঃ কস্ত কিং ভণামঃ ॥ ] ( মাণিক্যরাজস্ত )

৪৭। হে বালক, তুমি সন্নিহিত থাকা সত্ত্বেও প্রতিদিন অঙ্গগুলিকে ক্ষীয়মাণ লক্ষ্য করিয়া, ( সখী প্রভৃতি দ্বারা ) ইহার কারণ জিজ্ঞাসিত হইয়া, আমি কাহাকে কি উত্তর দিব জানি না।

[ ধূর্ত্ত নায়কের প্রতি শরীরের তনুতাসম্বন্ধে নায়িকার চতুর বচন। ]

অঙ্গাণং তণুআরঅ সিক্খাবঅ দীহ-রোইঅব্বাণং।
বিণআইক্কমআরঅ মা মা ণং পম্হসিজ্জাসু ॥৪৮॥ মিহ(হি ?)রস্স।

[ অঙ্গানাং তনুকারক শিক্ষক ( শিক্ষাপক ) দীর্ঘ-রোদিতব্যানাম্।
বিনয়াতিক্রমকারক মা মা এনাং প্রস্মরিষ্যসি ॥ ] ( মিহিরস্য )

৪৮। ( হে নায়ক! ) তুমি ( সখীর ) অঙ্গসমূহের তনুতাবিধায়ক, (তাহার) দীর্ঘরোদনের ( মূল ) শিক্ষক এবং ( তাহার ) বিনয়লঙ্ঘনের ( শীলখণ্ডনের ) হেতু—তুমি তাহাকে আর কখনই স্মরণ করিও না।

[ মন্দীভূতপ্রণয় নায়কের প্রতি নায়িকা-সখীর সবৈদগ্ধ্যশতিরস্কার। ]

অণ্ণহ ণ তীরই চ্চিঅ পরিবড্ঢন্ত-গরুঅং পিঅঅমস্স।
মরণ-বিণোএণ বিণা বিরমাবেউং বিরহ-দুক্খং ॥৪৯॥ অণবথস্স।

[ অন্যথা ন শক্যতে এব পরিবর্দ্ধমান-গুরুকং প্রিয়তমস্য।
মরণ-বিনোদেন বিনা বিরময়িতুং বিরহ-দুঃখম্ ॥ ] ( অনবস্থস্য )

৪৯। মরণ-রূপ বিনোদন ব্যতীত অন্য কোন প্রকারে প্রিয়তমের বিরহে পরিবর্দ্ধমান গুরু দুঃখের বিরাম ঘটিবে না।

[ নায়কের প্রবাসগমনের উত্তম নিবারিত করার অভিপ্রায়ে সখীর নিকট নায়িকার উক্তি। ]

বণ্ণন্তীহিঁ তুহ গুণে বহুসো অম্হেহিঁ ছিণ্ণঈ-পুরও।
বালঅ সঅমেঅ কওসি দুল্লহো কস্স কুপ্পামো ॥৫০॥
সঙ্করসত্তিস্স।

[ বর্ণয়ন্তীভিঃ তব গুণান্ বহুশঃ অস্মাভিঃ অসতী-পুরতঃ।
বালক স্বয়ং এব কৃতঃ অসি দুর্লভঃ কস্য কুপ্যামঃ ॥ ] ( শঙ্করাশক্তেঃ )

৫০। অসতীগণের সম্মুখে আমরাই বহুবার তোমার গুণাবলীর বর্ণনা করিয়াছি; ইহার ফলে, হে বালক, আমরাই স্বয়ং তোমাকে ( আমাদের ) দুর্লভ করিয়াছি। (এখন) কাহার উপর কোপ প্রদর্শন করিব?

[ অন্যান্য অসতীগণের প্রতি আসক্ত নায়ককে উদ্দেশ্য করিয়া নায়িকার সখীবৎ্যা তিরস্কার। ]

জাও সো বি বিলক্খো মএ বি হসিউণ গাঢ়মুবগূঢ়ো।
পঢমোসরিঅস্স ণিঅংসণস্স গণ্ঠিং বিমগ্গন্তো ॥৫১॥ চন্দস্স।

[ জাতঃ সঃ অপি বিলক্ষঃ ময়া অপি হাসিত্বা গাঢ়ং উপগূঢ়ঃ।
প্রথমাপসৃতস্য নিবসনস্য গ্রন্থিং বিমার্গয়মাণঃ ॥ ] ( চন্দ্রস্য )

৫১। প্রথমেই বিগলিত ( আমার ) বসনের গ্রন্থি অন্বেষণ করিতে উদ্যত হইয়া, সে-ও লজ্জিত হইয়া পড়িল, আমিও হাস্য করিয়া তাহাকে গাঢ়ভাবে আলিঙ্গন করিলাম।

[ পরস্পরের অনুরাগ সূচনা করিয়া নায়িকা সখীকে নিজ সৌভাগ্যের কথা জানাইতেছে। ]

[১]কণ্ডুজ্জুআ বরাঈ অজ্জ তএ সা কআবরাহেণ।
অলসাইঅ-রুণ্ণ-বিঅম্ভিআইঁ দিঅহেণ সিক্খবিআ ॥৫২॥
কঅলীহরস্স।

[ কাণ্ডর্জুকা বরাকী অদ্য ত্বয়া সা কৃতাপরাধেন।
অলসায়িত-রুদিত-বিজৃম্ভিতানি দিবসেন শিক্ষিতা ॥ ]
( কদলীগৃহস্য বা কদলীহরস্য )

৫২। সম্প্রতি অপরাধ করিয়া তুমি ( শরের ) কাণ্ডের ন্যায় সরলস্বভাব দীন ( রমণীকে ) একদিনের মধ্যেই আলস্য ( ঔদাসীন্য ), রোদন ও বিজৃম্ভণ শিক্ষা দিয়াছ।

[ অন্যাসক্ত নায়কের প্রতি দূতীকর্তৃক নায়িকার বিরহ-বিধুরতার বর্ণনা। ]

অবরাহেহিঁ বি ণ তহা পত্তিঅ জহ মং ইমেহিঁ তুম্মেসি।
অবহত্থিঅ-সব্ভাবেহিঁ সুহঅ দক্খিণ্ণ-ভণিএহিঁ ॥৫৩॥
জঅরায়স্স।

১ 'কণ্ণজ্জুআ' ( =কর্ণঋজুকা ) পাঠান্তর। 'কণ্ডা ঋজুকা' এইরূপ সংস্কৃত-ছায়াও কাহারও ইঙ্গিত।

[ অপরাধৈঃ অপি ন তথা প্রতীহি যথা মাং এভিঃ দুনোষি।
অপহস্থিত-সম্ভাবৈঃ সুভগ দাক্ষিণ্য-ভণিতৈঃ ॥ ] ( জয়রাজস্য )

৫৩। হে সুভগ, ( আমার কথা ) বিশ্বাস করিও,—তুমি তোমার অপরাধ-দ্বারা আমাকে ততটা দুঃখিত করিতে পার না, যতটা তোমার এই সদ্ভাব-শূন্য দাক্ষিণ্য-ভাষণ দ্বারা করিতে পার।

[ মন্দস্নেহ শঠনায়কের প্রতি নায়িকার উক্তি। ]

মা জূর পিআলিঙ্গণ-সরহস-ভমিরীণঁ বাহু-লইআণং।
তুণ্হিক্ক-পরুণ্ণেণ অ ইমিণা মাণংসিণি মুহেণ ।।৫৪।। অল্লস্স।

[ মা খিদ্যস্ব প্রিয়ালিঙ্গন-সরভস-ভ্রমণশীলাভ্যাং বাহু-লতিকাভ্যাম্।
তূষ্ণীক-প্ররুদিতেন চ অনেন মনস্বিনি মুখেন ॥ ]

৫৪। হে মনস্বিনি, নীরবে রোদনশীল এই মুখ বহন করিয়া, তুমি প্রিয়জনের আলিঙ্গনজনিত সুখে ভ্রমিত (কম্পমান) বাহুলতাদ্বয়ের উপর খেদ প্রকাশ করিও না।

[ মানের শৈথিল্য ঘটাতে প্রিয়জনকে আলিঙ্গন করিয়া যেন স্ববাহুর উপর খেদ প্রকাশ না করে—নায়ক তজ্জন্য নায়িকাকে সপ্রণয় অনুরোধ করিতেছে। ]

মা বচ্চ পুপ্ফ-লাবির দেবা উঅঅঞ্জলীহিঁ তূসন্তি।
গোআঅরীঅ পুত্তঅ সীলুম্মূলাইঁ কূলাইং ॥৫৫॥ ণন্দণস্স।

[ মা ব্রজ পুষ্প-লবনশীল দেবাঃ উদকাঞ্জলিভিঃ তুষ্যন্তি।
গোদাবর্য্যাঃ পুত্রক শীলোন্মূলানি কূলানি ॥] ( নন্দনস্য )

৫৫। হে কুসুমাবচয়ব্যগ্র পুত্রক, ( গোদাবরী তীরে ) যাইও না; দেবতারা জলাঞ্জলিদ্বারাই তুষ্ট হন,—গোদাবরীর কূল শীলোন্মূলনকারী।

[ কুসুমচয়নব্যাজে গোদাবরীর তীরস্থ নিকুঞ্জে অভিসারার্থ গমনশীল বিলাসীর প্রতি প্রৌঢ়া কুট্টনীর সপরিহাস বচন।]

বঅণে বঅণম্মি চলন্ত-সীস-সুণ্ণাবহাণ-হুংকারং।
সহি দেন্তি ণীসাসন্তরেসু কীস মহ দুম্মেসি ॥৫৬॥ অসোঅস্স

[ বচনে বচনে চলচ্-ছীর্ষ-শূন্যাবধান-হুংকারম্।
সখি দদতী নিঃশ্বাসান্তরেষু কিমিতি অস্মান্ দুনোষি ॥] ( অশোকস্য )

৫৬। হে সখি, ( আমাদের ) প্রত্যেক কথাতে তুমি নিঃশ্বাসের অবসরমধ্যে শিরঃসঞ্চালনপূর্ব্বক শূন্যাবধানসহকারে 'হুঁ হুঁ' শব্দ উচ্চারণ করিয়া কেন আমাদিগকে সন্তপ্ত করিতেছ?

[ কোনও যুবকের প্রতি নিজের আসক্তি গোপন করাতে নায়িকার প্রতি সখীর উক্তি।]

সব্ভাবং পুচ্ছন্তী বালঅ রোআবিআ তুহ পিআএ।
ণত্থি বিবঅ কঅ-সবহং হাসুম্মিস্সং ভণন্তীএ ॥৫৭॥ সঅস্স।

[ সদ্ভাবং পৃচ্ছন্তী বালক রোদিতা তব প্রিয়য়া।
নাস্তি এব কৃত-শপথং হাসোম্মিশ্রং ভণন্ত্যা ॥ ]

৫৭। হে বালক, ( তাহার প্রতি তোমার ) সদ্ভাব ( স্নেহ )-সম্বন্ধে জিজ্ঞাসা করিলে পর, আমাকে তোমার প্রিয়া কাঁদাইয়াছে—কারণ, সে শপথসহকারে হাসি হাসিয়া ( আমাকে ) বলিল—( তোমার ) সদ্ভাব একবারেই নাই।

[ কুপিতা নায়িকার নিকট হইতে প্রত্যাগত দূতীর নায়কসমীপে উক্তি।]

এত্থ মএ রমিঅব্বং তীঅ সমং চিন্তিঊণ হিঅএণ।
পামর-কর-সেওল্লা নিবঅই তুবরী ববিজ্জন্তী ॥৫৮॥ গুণমন্দিঅস্স।

[ অত্র ময়া রন্তব্যং তয়া সমং চিন্তয়িত্বা হৃদয়েন।
পামর-কর-স্বেদার্দ্রা নিপততি তুবরী উপ্যমানা ॥] ( গুণমন্দিকস্য )?

৫৮। এই স্থানে ( অরহর-ক্ষেত্রে ) তাহার সহিত আমি রমণ করিব, এই কথা চিন্তা করাতেই পামরের স্বেদোদ্গমে আর্দ্র হইয়া উপ্যমান তুবরী ( আঢ়কী ) বীজ নিপতিত হইল।

[ সংকল্পমাত্রেই পামরেরও ঘর্ম্মাদি সাত্ত্বিকভাবের উদয় হয়, ইহা লক্ষ্য করিয়া সহচরের প্রতি নায়কের উক্তি। ]

গহ-বই-সুওচ্চিএসু বি ফলহী-বেণ্টেসু উঅহ বহুআএ।
মোহং ভমই পুলইও¹ বিলগ্‌গ-সেঅঙ্গুলী হত্থো ॥৫৯॥ হালস্‌স।

[ গৃহপতি-সুতাবচিতেষু অপি কর্পাস-বৃন্তেষু পশ্যত বধ্বাঃ।
মোঘং ভ্রমতি পুলকিতঃ বিলগ্ন-স্বেদাঙ্গুলিঃ হস্তঃ ॥] ( হালস্য )

৫৯। তোমরা দেখ—গৃহপতি-পুত্রদ্বারা (অর্থাৎ আমার পতিদ্বারা) অবচিত ফুল্লকার্পাসযুক্ত বৃন্তসমূহে বধূর বিলগ্নস্বেদান্বিত অঙ্গুলিবিশিষ্ট হস্তখানি পুলকিত হইয়া বৃথাই অগ্রসর হইতেছে।

[ নিজবল্লভের প্রতি অনুরক্তা অপর বধূকে লক্ষ্য করিয়া ঈর্ষ্যাবশতঃ গৃহস্থপুত্রবধূর উক্তি।]

অজ্জং মোহণ-সুহিঅং মুঅত্তি মোত্তূ পলাইএ হলিএ।
দর-ফুডিঅ-বেণ্ট-ভারোণআই হসিঅং ব ফলহীএ॥ ৬০॥

অণ্নন্দসারস্‌স।

[ আর্য্যাং মোহন-সুখিতাং মৃতা ইতি মুক্ত্বা পলায়িতে হলিকে।
দর-স্ফুটিত-বৃন্ত-ভারাবনতয়া হসিতং ইব কার্পাস্যা।]

৬০। সুরত-সুখিতা আর্য্যাকে (শ্রেষ্ঠমহিলাকে) মৃত মনে করিয়া (ভয়ে) তাহাকে ত্যাগ করিয়া হলিক পলায়নপর হইলে, ঈষদ্‌-বিকসিত-কুসুম বৃন্তসমূহের ভারে অবনত হইয়া কার্পাসীও যেন হাসিল।

[ হালিকের মুগ্ধতাদর্শনে কোন নাগরিকের সহচরের প্রতি উক্তি।]

ণীসাসুক্কম্পিঅ-পুলইএহিঁ জাণন্তি ণচ্চিউং ধণ্ণা।
অম্হারিসীহিঁ দিট্‌ঠে পিঅম্মি অপ্পা বি বীসরিও ॥৬১॥

রোলএবস্‌স।

[ নিঃশ্বাসোৎকম্পিত-পুলকিতৈঃ জানন্তি নর্ত্তিতুং ধন্যাঃ।
অস্মাদৃশীভিঃ দৃষ্টে প্রিয়ে আত্মা অপি বিস্মৃতঃ ॥] ( রোলদেবস্য )

¹ পলঅ° পাঠান্তর।

৬১। (নৃত্যসময়ে দয়িতাজস্পর্শে) যাহারা নিঃশ্বাস, উৎকম্প ও পুলক-সহকারে নৃত্য করিতে জানে তাহারা ধন্যা, কিন্তু, আমাদের ন্যায় রমণীরা প্রিয়জনকে অবলোকন করিলেই আত্মবিস্মৃত হইয়া পড়ে।

[ ব্যাজস্তুতি দ্বারা নিজ সৌভাগ্য প্রকাশ করিয়া নায়িকা কোন সখীকে বলিতেছে। ]

তণুএণ বি তণুইজ্জই খীএণ বি খিজ্জই বলা ইমিণা।
মজ্ঝত্থেন বি মজ্ঝেণ পুত্তি কহ তুজ্ঝ পডিবক্খো ॥৬২॥

ভাউলস্স।

[ তনুকেন অপি তনূয়তে ক্ষীণেন অপি ক্ষীয়তে বলাৎ অনেন।
মধ্যস্থেন অপি মধ্যেন পুত্রি কথং তব প্রতিপক্ষঃ ॥ ]

৬২। হে পুত্রি, তোমার মধ্যস্থ (একত্র উদাসীন, অন্যত্র শরীর মধ্যভাগে স্থিত) দুর্বল ও কৃশ (যৌবন শোভাবহুল) এই মধ্যখানি দ্বারা তুমি কি প্রকারে তোমার প্রতিপক্ষকে (সপত্নীজনদিগকে) দুর্বল ও কৃশ করিতে সমর্থ হইতেছ?

[ নবযৌবনদ্বারা দয়িতের চিত্ত বশে আনিতে সমর্থ মুগ্ধ নায়িকার প্রতি প্রৌঢ়ার উক্তি। ]

বাহিব্ব বেজ্জ-রহিও ধণ-রহিও সুঅণ-মজ্ঝ-বাসো ব্ব।
রিউ-রিদ্ধি-দংসণম্মিব দূসহণীও তুহ বিওও ॥৬৩॥ বামএবস্স।

[ ব্যাধিঃ ইব বৈদ্য-রহিতঃ ধন-রহিতঃ স্বজন-মধ্য-বাসঃ ইব
রিপু-ঋদ্ধি-দর্শনং ইব দুঃসহনীয়ঃ তব বিয়োগঃ ॥ ] (বামদেবস্য)

৬৩। তোমার বিরহ (আমার নিকট) বৈদ্যরহিত ব্যাধির মত, ধন-বিহীন স্বজনমধ্যে বাসের মত ও (স্বনেত্রে) শত্রুজনের সমৃদ্ধিদর্শনের মত দুঃসহ বোধ হয়।

[ নায়কের বিরহে নায়িকার মনে প্রাণান্তিক পীড়ার উদ্ভব হয়—ইহাই সূচনা করিয়া নায়িকার সবৈদগ্ধ্য উক্তি বা বার্তাপ্রেরণ। ]

কোথ জঅম্মি সমত্থো থইউং বিত্থিণ্ণ-ণিম্মলুত্তুঙ্গং।
হিঅঅং তুজ্ঝ ণরাহিব গঅণং চ পওহরং মোত্তুং ॥৬৪॥
বিলাসস্স।

[ কঃ অত্র জগতি সমর্থঃ স্থগয়িতুং বিস্তীর্ণ-নির্ম্মলোত্তুঙ্গম্।
হৃদয়ং তব নরাধিপ গগনং চ পয়োধরান্ মুক্ত্বা ॥ ] ( বিলাসস্য )

৬৪। হে নরাধিপ, পয়োধর ( একপক্ষে স্তন, অপরপক্ষে মেঘ ) ব্যতীত এই জগতে কোন্ বস্তু, বিস্তীর্ণ, নির্ম্মল ও উত্তুঙ্গ তোমার হৃদয় ও গগন অধিকার করিতে সমর্থ হয়?

[ বৃদ্ধ বারবনিতা নিজের যুবতী কন্যার প্রতি রাজাকে অনুকূলিত করিবার চেষ্টা করিতেছে। ]

আঅণ্ণেই অডঅণা কুডঙ্গ-হেট্‌ঠম্মি দিণ্ণ-সংকেআ।
অগ্‌গ-পঅ-পেল্লিআণং মম্মরঅং জুণ্ণ-পত্তাণং ॥৬৫॥ মজ্ঝস্স।

[ আকর্ণয়তি অসতী কুড়ঙ্গ-তলে দত্ত-সংকেতা।
অগ্র-পদ-প্রেরিতানাং মর্ম্মরকং জীর্ণ-পত্রাণাং ॥ ] ( মধ্যস্য )

৬৫। নিকুঞ্জতলে দত্তসংকেতা অসতী ( তোমার ) পাদাগ্রদ্বারা প্রহৃত জীর্ণপত্রগুলির মর্ম্মরশব্দ শুনিতেছে।

[ কুট্টনী জারকে সমাশ্বস্ত করিতেছে। ]

অহিলেন্তি সুরহি-ণীসসিঅ-পরিমলাবদ্ধ-মণ্ডলং ভমরা।
অমুণিঅ-চন্দ-পরিহবং অপুব্ব-কমলং মুহং তিস্সা ॥৬৬॥ বসন্তস্স।

[ অভিলীয়ন্তে ( অভিলষন্তি ) সুরভি-নিঃশ্বসিত-পরিমলাবদ্ধ-মণ্ডলং ভ্রমরাঃ।
অজ্ঞাত-চন্দ্র-পরিভবং অপূর্ব্ব-কমলং মুখং তস্যাঃ ॥ ] (বসন্তস্য)

৬৬। অপূর্ব্ব কমলসদৃশ তাহার ( নায়িকার ) যে মুখ কখনও চন্দ্র হইতে কোন পরাভব প্রাপ্ত হয় নাই, ভ্রমরগণ ( একপক্ষে কামুকগণ, অপরপক্ষে ভৃঙ্গগণ ) ইহার সুরভি নিঃশ্বাসের পরিমললোভে দল বাঁধিয়া সেই মুখের দিকে অভিক্রুত হইতেছে ( অথবা, সে মুখ পাইবার জন্য ইচ্ছা করিতেছে )।

[ নায়কের উৎকণ্ঠা বাড়াইবার উদ্দেশ্যে দূতী নায়িকার মুখসৌরভের বর্ণনা করিতেছে । ]

ধীরাবলম্বিরীঅ বি গুরু-অণ-পুরও তুমম্মি বোলীণে ।
পডিও সে অচ্ছি-ণিমীলণেণ পম্হ-ট্ঠিও বাহো ॥ ৬৭ ॥ বাহবস্স ।

[ ধৈর্য্যাবলম্বনশীলায়াঃ অপি গুরু-জন-পুরতঃ ত্বয়ি ব্যতিক্রান্তে ।
পতিতঃ তস্যাঃ অক্ষি-নিমীলনেন পক্ষ্ম-স্থিতঃ বাষ্পঃ ॥ ] ( বাসবস্য ? )

৬৭। তুমি চলিয়া গেলে পর, গুরুজনের সম্মুখে ধৈর্য্যাবলম্বন করিয়া স্থির থাকিলেও, তাহার ( নায়িকার ) অক্ষিনিমীলন ঘটিলে, পক্ষ্মস্থিত বাষ্প পতিত হইল ।

[ ধৈর্য্যশীলা নায়িকার প্রণয়াতিশয়সম্বন্ধে নায়কসমীপে দূতীর উক্তি । ]

ভরিমো সে সঅণ-পরম্মুহীঅ বিঅলন্ত-মাণ-পসরাএ ।
কইঅব-সুত্তুব্বত্তণ-থণ-কলস-প্পেল্লণ-সুহেল্লিং ॥৬৮॥ উচ্ছেউস্স ।

[ স্মরামঃ তস্যাঃ শয়ন-পরাঙ্মুখ্যাঃ বিগলন্-মান-প্রসরায়াঃ ।
কৈতব-সুপ্তোদ্বর্ত্তন-স্তন-কলশ-প্রেরণ-সুখ-কেলিম্ ॥ ] ( উৎসেতুকস্য )

৬৮। ( প্রথমতঃ ) শয়ন পরাঙ্মুখী হইলেও, ( পরে ) মানভার বিগলিত হইলে, সে ( নায়িকা ) কপটনিদ্রা অবলম্বন করিয়া পার্শ্বপরিবর্ত্তনদ্বারা স্তনকলসের ঘনাবমর্দ্দজনিত যে সুখকেলির উৎপাদন করিয়াছে তাহা স্মরণ করিতেছি ।

[ নাগরিক সহচরসমীপে নিজ নায়িকার গাঢ়ানুরাগের কথা বলিয়া নিজ সৌভাগ্য জ্ঞাপন করিতেছে । ]

ফগ্গুচ্ছণ-ণিদ্দোসং কেণ বি কদ্দম-পসাহণং দিণ্ণং ।
থণ-অলস-মুহ-পলোট্ঠন্ত-সেঅ-ধোঅং কিণো ধুঅসি ॥৬৯॥

সূরস্স ।

[ [1] ফল্গু-ক্ষণ-নির্দ্দোষং কেন অপি কর্দ্দম-প্রসাধনং দত্তম্ ।
স্তন-কলশ-মুখ-প্রলুঠৎ-স্বেদ-ধৌতং কিমিতি ধাবয়সি ॥ ] ( সূর্য্যস্য ? শূরস্য )

১ কল্প ৎসব

৬৯। ফাল্গুনোৎসবে নির্দ্দোষ কর্দ্দমমণ্ডন কে যেন তোমাকে দিয়াছে,—তোমার স্তনকলশমুখ হইতে বিগলিত ঘর্ম্মদ্বারা ধৌত সেই কর্দ্দমমণ্ডন (পুনরায়) কেন ধৌত করিতেছ?

[উৎসবে নায়িকার অঙ্গে আরোৎক্ষিপ্ত কর্দ্দম দেখিয়া তাহার প্রতি সখীর সপরিহাস উক্তি।]

কিং ণ ভণিও সি বালঅ গামণি-ধূআই গুরু-অণ-সমক্‌খং।
অণিমিসমীসীসি-বলন্ত-বঅণ-ণঅণদ্ধ-দিট্‌ঠেহিং ॥৭০॥ বহুরাহস্‌স।

[কিং ন ভণিতঃ অসি বালক গ্রামণী-দুহিত্রা গুরুজন-সমক্ষম্।
অনিমিষং ঈষদীষদ্‌-বলদ্‌-বদন-নয়নার্দ্ধ-দৃষ্টৈঃ ॥]

৭০। হে বালক, গুরুজনসমক্ষে অনিমিষ-লোচনে বদন বলিত করিয়া কটাক্ষদৃষ্টিতে তোমাকে দেখিয়া গ্রামণীদুহিতা তোমাকে কি না বলিয়াছে? (অর্থাৎ সবই প্রকাশ করিয়া বলিয়াছে।)

[নায়িকাসমীপে গেলেও, কিছুই অভিহিত না হইয়া ফিরিয়া আসাতে দুঃখিত নায়কের প্রতি দূতীর উক্তি।]

ণঅণব্‌ভন্তর-ঘোলন্ত-বাহ-ভর-মন্থরাই দিট্‌ঠীএ।
পুণরুত্ত-পেচ্ছরীএ বালক কিং জং ণ ভণিও সি ॥৭১॥ হালস্‌স।

[নয়নাভ্যান্তর-ঘূর্ণিমান বাষ্প ভর-মন্থরয়া দৃষ্ট্যা।
পুনরুক্ত-প্রেক্ষণশীলয়া বালক কিং যৎ ন ভণিতঃ অসি।] (হালস্য)

৭১। নয়নাভ্যন্তরে-ঘূর্ণমান-বাষ্পভরে মন্থর দৃষ্টিতে তোমাকে বারবার অবলোকন করিয়া, হে বালক! (সে নায়িকা), কি আছে, যাহা তোমাকে বলে নাই?

[নায়িকার প্রতি দূতীর পূর্ব্বগাথাতে উক্তবৎ বচন।]

জো সীসম্মি বিইণ্ণো মজ্ঝ জুআণেহিঁ গণ-বঈ আসী।
তং বিবঅ এণ্‌হিং পণমামি হঅ-জরে হোহি সংতুট্‌ঠা ॥৭২॥

[যঃ শীর্ষে বিতীর্ণঃ মম যুবভিঃ গণ-পতিঃ আসীৎ।
তং এব ইদানীং প্রণমামি হত-জরে ভব সন্তুষ্টা ॥]

৭২। যুবকেরা আমার শীর্ষে ( শীর্ষ রাখিবার জন্য ) যে গণপতিকে বিতরণ করিয়াছিল, ইদানীং ( যৌবনাপগমে ) তাঁহাকেই প্রণাম করিতেছি। হে হত-জরে! তুমি সন্তুষ্ট হও।

[ যৌবনের সুরতবিহারে উপধানীকৃত গণপতিকে যৌবনাপগমে পূজা করিয়া নায়িকা জরাকে তিরস্কার করিতেছে। ]

অন্তোহুত্তং ডজ্ঝই জাআ-সুণ্ণে ঘরে হলিঅ-উত্তো।
উক্খাঅ-ণিহাণাইং ব রমিঅ-ট্ঠাণাইঁ পেচ্ছন্তো ॥৭৩॥ ণাহহত্থিস্স।

অন্তর্-অভিমুখং দহ্যতে জায়া-শূন্যে গৃহে হালিক-পুত্রঃ।
উৎখাত-নিধানানি ইব রমিত-স্থানানি প্রেক্ষমাণঃ ॥ ] ( নাথহস্তিনঃ ? )

৭৩। জায়াশূন্য গৃহে রমণের স্থানগুলিকে উৎখাত-নিধিক স্থানের ন্যায় মনে করিয়া, তাহা দর্শন করিয়া হালিকপুত্র হৃদয়ের মধ্যে দাহ অনুভব করিতেছে।

[ পামরজনেরও বিরহ-দুঃখ গুরু হয়, এই বলিয়া নায়িকার সখী নায়ককে ভৎসনা করিতেছে। ]

ণিদ্দা-ভঙ্গো আবণ্ডুরত্তণং দীহরা অ ণীসাসা।
জাঅন্তি জস্স বিরহে তেণ সমং কীরিসো মাণো ॥৭৪॥ হালস্স।

[ নিদ্রা-ভঙ্গঃ আপাণ্ডুরত্বং দীর্ঘাঃ চ নিঃশ্বাসাঃ।
জায়ন্তে যস্য বিরহে তেন সমং কীদৃশঃ মানঃ ॥ ] ( হালস্য )

৭৪। যাহার বিরহে নিদ্রাভঙ্গ, পাণ্ডুরবর্ণতা, ও দীর্ঘ নিঃশ্বাস উৎপন্ন হয়, তাহার সহিত কীদৃশ মান অবলম্বন করিব ?

[ মানাবলম্বনে উপদিষ্ট হইয়া নায়িকা সখীকে বলিতেছে। ]

তেণ ণ মরামি মণ্ণূহিঁ পূরিআ অজ্জ জেণ রে সুহঅ।
তোগ্গঅ-মণা মরন্তী মা তুজ্ঝ পুণো বি লগ্গিস্সম্ ॥৭৫॥

[ তেন ন ম্রিয়ে মন্যুভিঃ পূরিতা অদ্য যেন রে সুভগ।
ত্বদ্-গত-মনাঃ ম্রিয়মাণা মা তব পুনঃ অপি লগিষ্যামি ]

৭৫। রে সুভগ! যদি বা ত্বদ্‌গতপ্রাণা হইয়া মরিয়া তোমাকে পতিরূপে পুনরায় নাগাল না পাই, সেই কারণেই অন্ত ক্রোধে পুরিত হইয়াও মরিতে চাহি না।

[ বিপ্রিয়কারী নায়কের প্রতি নায়িকার সপ্রণয় তিরস্কারবচন। ]

অবরজ্‌ঝস্সু বীসদ্ধং সব্বং তে সুহঅ বিসহিমো অম্হে।
গুণ-ণিব্‌ভরম্মি হিঅএ পত্তিঅ দোসা ণ মাঅন্তি ॥৭৬॥ মাউরাঅস্‌স।

[ অপরাধ্যস্ব বিস্রব্ধং সর্ব্বং তে সুভগ বিষহামহে বয়ম্‌।
গুণ-নির্ভরে হৃদয়ে প্রতীহি দোষাঃ ন মান্তি ॥ ] ( মাতৃরাজস্য )

৭৬। হে সুভগ! বিস্রব্ধভাবে যত পার, অপরাধ কর; আমি তোমার সব সহ্য করিব; তুমি বিশ্বাস করিও যে, তোমার গুণদ্বারা পরিপূর্ণ আমার হৃদয়ে তোমার দোষসমূহ স্থান পাইবে না।

[ অপরাধকারী নায়কের প্রতি নায়িকার সুমধুর তিরস্কারোক্তি। ]

ভারউচ্চরন্ত-পসরিঅ-পিঅ-সংভরণ-পিসুণো বরাঈএ।
পরিবাহো বিঅ দুক্‌খস্‌স বহই ণঅণ-ট্ঠিও বাহো ॥৭৭॥

বীসেসরসীহস্‌স।

[ ভূতোচ্চরৎ-প্রসৃত-প্রিয়-সংস্মরণ-পিশুনঃ বরাক্যাঃ।
পরীবাহঃ ইব দুঃখস্য বহতি নয়ন-স্থিতঃ বাষ্পঃ ॥ ] ( বিশ্বেশ্বরসিংহস্য )

৭৭। দীনা রমণীর নয়নস্থিত বাষ্প, পরিপূর্ণ হইয়া নির্গমনের সঙ্গে সঙ্গে প্রবৃদ্ধ অবস্থায় প্রিয়জনের স্মৃতি সূচনা করিতে করিতে, দুঃখের স্ফীত প্রবাহের ন্যায় প্রবাহিত হইতেছে।

[ নায়িকার বিরহজনিত দুঃখের প্রতিপাদন করিয়া দূতী নায়ককে মিলনে ত্বরিত করিতেছে। ]

জং জং করেসি জং জং জপ্পসি জহ তুম ণিঅচ্ছেসি।
তং তমণুসিক্‌খিরীএ দীহো দিঅহো ণ সংপডই ॥৭৮॥ কল্লণসীহস্‌স

[ যৎ যৎ করোষি যৎ যৎ জল্পসি যথা ত্বং নিরীক্ষসে ( নির্ধ্যায়সি )।
তৎ তৎ অনুশিক্ষণশীলায়াঃ দীর্ঘঃ দিবসঃ ন সংপদ্যতে ॥ ] (কল্যাণসিংহস্য
বা কল্হণসিংহস্য )

৭৮। তুমি যাহা যাহা কর, যাহা যাহা বল এবং যেরূপভাবে অবলোকন কর সে-সবের অনুকরণ শিক্ষা করিতে যাইয়া দেখি যে, আমার দিনগুলি দীর্ঘ প্রতীয়মান হয় না।

[ নায়কের প্রতি নায়িকার প্রণয়াতিশয়সম্বন্ধে দূতীর উক্তি। ]

ভণ্ডন্তীঅ তণাইং সোত্তুং দিণ্ণাইঁ জাইঁ পহিঅস্স।
তাইং চ্চেঅ পহাএ অজ্জা আঅট্টই রুঅন্তী ॥৭৯॥ অত্থস্স ?।

[ ভর্ৎসয়ন্ত্যা তৃণানি স্বপ্তুং দত্তানি যানি পথিকস্য।
তানি এব প্রভাতে আর্য্যা আকর্ষতি রুদতী ॥ ] ( অর্থস্য ? )

৭৯। ভর্ৎসনা করিয়া ( রাত্রিতে ) রমণীটি পথিককে শয়নার্থ যে তৃণগুলি প্রদান করিয়াছিল, প্রভাতে সেইগুলিই ( সে ) রোদন করিতে করিতে আকর্ষণ করিয়া সংগ্রহ করিতেছে।

[ নাগরিক পথিকাসক্ত রমণীর বিরহকাতরতার কথা সহচরকে বলিতেছে। ]

বসণম্মি অণুব্বিগ্‌গা বিহবম্মি অগব্বিআ ভএ ধীরা।
হোন্তি অহিণ্ণ-সহাবা সমেষু বিসমেষু সপ্পুরিসা ॥৮০॥ পণালস্স।

[ ব্যসনে অনুদ্বিগ্নাঃ বিভবে অগর্ব্বিতাঃ ভয়ে ধীরাঃ।
ভবন্তি অভিন্ন-স্বভাবাঃ সমেষু বিষমেষু সৎ-পুরুষাঃ ॥ ] ( প্রণালস্য )

৮০। যাহারা সৎপুরুষ তাহারা বিপদে অনুদ্বিগ্ন, সম্পদে অগর্ব্বিত, ও ভয়ে ধীর থাকিয়া অনুকূল ও প্রতিকূল অবস্থায় অভিন্ন-স্বভাবই থাকে।

[ দূতী নায়ককে ভয়শূন্য হইয়া নায়িকার উপসরণে উৎসাহিত করিতেছে। ]

অজ্জ সহি কেণ গোসে কং পি মণে বল্লভং ভরন্তেণ।
অম্হং মঅণ-সরাহঅ-হিঅঅ-ব্বণ-ফোডণং গীঅং ॥৮১॥ কেসবস্স।

[ অন্ত সখি কেন প্রাতঃ কাং অপি মন্যে বল্লভাং স্মরতা।
অস্মাকং মদন-শরাহত-হৃদয়-ব্রণ-স্ফোটনং গীতম্ ॥ ] ( কেশবস্য )

৮১। হে সখি! মনে হয় অদ্য প্রাতে কে যেন কোন প্রিয়তমাকে স্মরণ করিয়া এইভাবে গান করিতেছে—যাহাতে আমাদের মদনবাণদ্বারা আহত হৃদয়ের ব্রণ স্ফুটিত হইতেছে।

[ বিরহবেদনা-ব্যাকুল প্রোষিতপতিকা রমণী পথিকের গান শ্রবণ করিয়া সখীকে বলিতেছে। ]

উট্‌ঠন্ত-মহারম্ভে থণএ দট্‌ঠূণ মুদ্ধ-বহুআএ।
ওসন্ন-কবোলাএ ণীসসিঅং পঢম-ঘরিণীএ ॥৮২॥ মত্তগইন্দস্‌স।

[ উত্তিষ্ঠন্-মহারম্ভৌ স্তনৌ দৃষ্ট্বা মুগ্ধ-বধ্বাঃ।
অবসন্ন-কপোলয়া নিঃশ্বসিতং প্রথম-গৃহিণ্যা ॥ ] ( মত্তগজেন্দ্রস্য )

৮২। শুষ্ককপোলবিশিষ্টা প্রথমগৃহিণী ( সপত্নী ) মুগ্ধবধূর আরব্ধ-মহাবিস্তার উত্তিষ্ঠমান স্তনদ্বয় দর্শন করিয়া নিঃশ্বাস ফেলিতেছে।

[ সপত্নীর ঈর্ষ্যায় ভবিষ্যৎ-দুঃখ-স্মরণপূর্ব্বক প্রৌঢ়ার সখীসমীপে উক্তি। ]

গরুঅ-ছুহাউলিঅস্‌স বি বল্লহ-করিণী-মুহং ভরন্তস্‌স।
সরসো মুণাল-কবলো গঅস্‌স হত্থে চ্চিঅ মিল্লাণো ॥৮৩॥

[ গুরুক-ক্ষুধাকুলিতস্য অপি বল্লভ-করিণী-মুখং স্মরতঃ।
সরসঃ মৃণাল-কবলঃ গজস্য হস্তে এব ম্লানঃ ॥ ]

৮৩। অত্যন্ত ক্ষুধাকুল হইলেও প্রিয়তমা হস্তিনীর মুখ স্মরণ করিয়া হস্তীর শুণ্ডে স্থিত রসযুক্ত মৃণাল-কবলও ম্লান হইয়া যাইতেছে ( ভক্ষিত হইতেছে না )।

[ করি-করেণুর অনুরাগবর্ণনচ্ছলে নায়িকা মন্দস্নেহ নায়ককে অনুকূলিত করিবার চেষ্টা করিতেছে। ]

পসিঅ পিএ কা কুবিআ সুঅণু তুমং পর-অণম্মি কো কোবো।
কো হু পরো ণাহ তুমং কীস অপুণ্ণাণ মে সত্তী ॥৮৪॥ কুবিন্দস্‌স।

[ প্রসীদ প্রিয়ে, কা কুপিতা, সুতনু ত্বং, পর-জনে কঃ কোপঃ।
কঃ খলু পরঃ, নাথ ত্বং, কিমিতি, অপুণ্যানাং মে শক্তিঃ॥ ] ( কুবিন্দস্য )

৮৪। হে প্রিয়ে, প্রসন্ন হও। কে কুপিত হইয়াছ? সুতনু, তুমি (কোপ করিয়াছ)। পরজনের প্রতি কোপ কিরূপ? ওগো, পর কে? হে নাথ, তুমিই (পর)। কেমন করিয়া (ইহা সম্ভবপর)? আমার অপুণ্যের শক্তি (তাদৃশ)।

[ ধীরা নায়িকা সখীকে কৌশলে দাক্ষিণ্যবৃত্তি শিক্ষা দিতেছে। ]

এহিসি তুমং ত্তি ণিমিসং ব জগ্গিঅং জামিণীঅ পঢমদ্ধং।
সেসং সংতাব-পরব্বসাই বরিসং ব বোলীণং ॥৮৫॥ অল্লস্স।

[ এষ্যসি ত্বং ইতি নিমিষং ইব জাগরিতং যামিন্যাঃ প্রথমার্দ্ধম্।
শেষং সন্তাপ-পরবশায়াঃ বর্ষং ইব ব্যতিক্রান্তম্॥ ]

৮৫। 'তুমি আসিবে' এই মনে করিয়া (রমণী) একনিমিষের মত যামিনীর প্রথমার্দ্ধ জাগিয়া কাটাইয়াছে; আবার (তুমি না আসাতে), শেষার্দ্ধ বিরহ-বশে সন্তপ্ত হইয়া বৎসরের মত (দীর্ঘ) মনে করিয়া কাটাইয়াছে।

[ বিপ্রলব্ধার বিরহবেদনা দূতী নায়ককে বলিতেছে। ]

অবলম্বহ মা সঙ্কহ ণ ইমা গহ-লঙ্ঘিআ পরিব্ভমই।
অত্থক্ক-গজ্জিউব্ভন্ত-হিত্থ-হিঅআ পহিঅ-জাআ ॥ ৮৬॥ দুদ্ধরস্স।

[ অবলম্বধ্বং মা শঙ্কধ্বং ন ইয়ং গ্রহ-লঙ্ঘিতা পরিভ্রমতি।
আকস্মিক-গর্জ্জিতোদ্ভ্রান্ত-ত্রস্ত-হৃদয়া পথিক-জায়া॥ ] ( দুর্দ্ধরস্য )

৮৬। এই (রমণীকে) ধর; কোনও আশঙ্কা করিও না; সে গ্রহাদিদ্বারা আক্রান্ত হইয়া পরিভ্রমণ করিতেছে না; এই পথিক-জায়ার হৃদয় আকস্মিক মেঘগর্জ্জনে উদ্ভ্রান্ত হইয়া ত্রস্ত হইয়াছে।

[ উন্মত্তবৎ ভ্রমণশীল প্রোষিতভর্ত্তৃকাকে পরিহার করিতে নিষেধ করিয়া তাহার সখী কোনও পুরুষকে বলিতেছে। ]

কেসর-রঅ-বিচ্ছড্ডে মঅরন্দো হোই জেত্তিও কমলে।
জই ভমর তেত্তিঅং অন্নহিংপি তা সোহসি ভমন্তো ॥৮৭॥

[ কেসর-রজো-[১]বিস্তৃতে মকরন্দঃ ভবতি যাবান্ কমলে।
যদি ভ্রমর তাবান্ অন্যস্মিন্ অপি তদা শোভসে ভ্রমন্॥ ]

৮৭। হে ভ্রমর! কমলের কেসর পরাগসমূহে যতখানি মধু থাকে, যদি অন্য (পুষ্পেও) ততখানি থাকে, তাহা হইলেই তোমার সেখানে ভ্রমণ শোভা পায়।

[ অনেক স্ত্রী-লম্পট কান্তকে তাহার কান্তা ছলে তিরস্কার করিতেছে। ]

পেচ্ছন্তি অণিমিসচ্ছা পহিআ হলিঅস্স পিট্‌ঠ-পণ্ডুরিঅং।
ধূঅং দুদ্ধ-সমুদ্দুত্তরন্ত-লচ্ছিং বিঅ সঅণ্হা ॥৮৮॥ সুরহিবচ্ছস্স।

[ প্রেক্ষন্তে অনিমিষাক্ষাঃ পথিকাঃ হলিকস্য পিষ্ট-পাণ্ডুরিতাম্।
দুহিতরং দুগ্ধ-সমুদ্রোত্তরল্-লক্ষ্মীং ইব সতৃষ্ণাঃ॥ ] (সুরভিবৎসস্য)

৮৮। অনিমিষ-লোচন দেবতারা দুগ্ধসাগর হইতে উত্থিতা, পাণ্ডুরবর্ণা লক্ষ্মীর প্রতি যেমন সতৃষ্ণভাবে দৃষ্টিপাত করিয়াছিলেন, পিষ্ট (তণ্ডুলাদি চূর্ণ): দ্বারা পাণ্ডুরিত হলিকপুত্রীর প্রতি পথিক-জনেরা তেমনই নির্নিমিষ ও সতৃষ্ণ দৃষ্টিপাত করিতেছে।

[ হলিকসুতার স্বাভাবিক সৌন্দর্য্যে আকৃষ্ট হইয়া কোন রসিকজন সহচরকে বলিতেছে। ]

কস্স ভরিসি ত্তি ভণিএ কো মে অত্থি ত্তি জম্পমাণাএ।
উব্বিগ্‌গ-রোইরীএ অম্হে বি রুআবিআ তীএ ॥৮৯॥ সুরহিবচ্ছস্স।

[ কস্য স্মরসি ইতি ভণিতে কঃ মে অস্তি ইতি জল্পমানয়া।
উদ্বিগ্ন-রোদনশীলয়া বয়ং অপি রোদিতাঃ তয়া॥ ] (সুরভিবৎসস্য)

৮৯। 'কাহাকে স্মরণ করিতেছ?' এইকথা জিজ্ঞাসিত হইয়া, 'আমার কে আছে?' এই উত্তর বলিয়া, উদ্বেগে রোদনশীলা সেই (রমণী) আমাদিগকেও কাঁদাইয়াছে।

[ কলহান্তরিতা প্রণয়িনীর মনোব্যথার অপনোদন আবশ্যক—ইহাই লক্ষ্য করিয়া দূতী নায়ককে বলিতেছে।[১] ]

১। সংস্কৃত ভাষায় 'বিচ্ছর্দ্দ' শব্দ দেখা যায়। হেমচন্দ্রের প্রাকৃতব্যাকরণের ৮।২।৩৬ সূত্র দ্রষ্টব্য।

পাঅ-পডিঅং অহব্বে কিং দাণিঁ ণ উট্‌ঠবেসি ভত্তারং।
এঅং বিঅ অবসাণং দূরং পি গঅস্‌স পেম্মস্‌স ॥৯০॥ হালস্‌স।

[ পাদ-পতিতং অভব্যে কিং ইদানীং ন উত্থাপয়সি ভর্ত্তারম্।
এতৎ এব অবসানং দূরং অপি গতস্য প্রেম্ণঃ॥ ] ( হালস্য )

৯০। হে অভব্যে ( অনুচিতব্যবহারিণি )! এখন পর্য্যন্ত তুমি পাদপতিত ( প্রিয় ) ভর্ত্তাকে উত্থাপিত করিতেছ না? অত্যন্ত বৃদ্ধি প্রাপ্ত প্রেমেরও ইহাই ( পাদপতনই ) চরম সীমা।

[ প্রেমাতিশয় কামনা করিয়া মান-ত্যাগে বিরতা নায়িকাকে সখী মানভঙ্গের উপদেশ করিয়া বলিতেছে। ]

তড-বিণিহিঅগ্গহত্থা বারি-তরঙ্গেহিং ঘোলির-ণিঅম্বা।
সালূরী পডিবিম্বে পুরুসাঅস্তিব্ব পডিহাই ॥৯১॥ হালস্‌স।

[ তট-বিনিহিতাগ্রহস্তা বারি-তরঙ্গৈঃ ঘূর্ণনশীল-নিতম্বা।
শালূরী প্রতিবিম্বে পুরুষায়মাণা ইব প্রতিভাতি ॥] ( হালস্য )

৯১। জলতটে অগ্রহস্ত স্থাপিত রাখিয়া এবং জল-তরঙ্গদ্বারা নিতম্বপ্রদেশ প্রচালিত করিয়া মণ্ডূকী নিজপ্রতিবিম্বে যেন পুরুষায়িত সাধন করিতেছে— এইরূপ প্রতীয়মান হইতেছে।

[ নায়িকা নিজের বিপরীতরতির অভিলাষ কান্তসমীপে কৌশলে ব্যক্ত করিতেছে।]

সিক্করিঅ-মণিঅ-মুহ-বেবিআইঁ ধুঅ-হত্থ-সিঞ্জিঅব্বাইং।
সিক্‌খন্তু বোডহীও কুসুম্ভ তুম্হ প্পসাএণ ॥৯২॥ ণন্দিউদ্ধ(ড্‌ঢ ?)স্‌স।

[ সীৎকৃত-মণিত-মুখ-বেপিতানি ধুত-হস্ত-শিঞ্জিতব্যানি।
শিক্ষন্তাং কুমার্য্যঃ ( তরুণ্যঃ ) কুসুম্ভ যুষ্মাকং প্রসাদেন ॥] (নন্দিবৃদ্ধস্য)

৯২। হে কুসুম্ভ! তোমার প্রসাদেই কুমারীগণ সীৎকার, মণিতনামক কূজনবিশেষ, মুখ-পরিচালন ও হস্তকম্পনজনিত ভূষণঝণৎকার শিক্ষা করুক।

[ কুসুম্ভবাটিকাতে সম্পাদিতসুরতা তরুণী সুরতচিহ্ন গোপন করার উদ্দেশ্যে কুসুম্ভকণ্টকক্ষতজনিত সীৎকারাদি ঘটিয়াছে বলিয়া উক্তি করিতেছে।]

জেত্তিঅ-মেত্তা রচ্ছা ণিঅম্ব কহ তেত্তিও ণ জাওসি।
জং ছিপ্পই গুরু-অণ-লজ্জিওসরন্তো বি সো সুহও ॥৯৩॥ পালিতস্‌স।

[ যাবন্‌-মাত্রা রথ্যা নিতম্ব কথং তাবন্‌ ন জাতঃ অসি।
যৎ স্পৃশ্যতে গুরু-জন-লজ্জিতাপসরন্‌ অপি সঃ সুভগঃ ॥ ] ( পালিতস্য )

৯৩। হে নিতম্ব, রথ্যার ( রাস্তার ) যতখানি পরিমাণ, ততখানি পরিমাণ লইয়া তুমি জন্ম লও নাই কেন? যে-হেতু গুরুজনসমীপে লজ্জিত হইয়া (পথপ্রান্তে) অপসৃত হইলেও সেই সুভগ ( প্রিয় ) তোমার দ্বারা স্পৃষ্ট হইয়া পড়ে।

[ নিতম্বের তিরস্কারচ্ছলে কোন রমণী উপপতিকে শুনাইয়া তাহার প্রতি অনুরাগাতিশয় প্রকাশ করিতেছে। ]

মরগঅ-সূঈ-বিদ্ধং ব মোত্তিঅং পিঅই আঅঅ-গ্গীও।
মোরো পাউস-আলে তণগ্গ-লগ্গং উঅঅ-বিন্দুং ॥৯৪॥
পালিতস্‌স।

[ মরকত-সূচী-বিদ্ধং ইব মৌক্তিকং পিবতি আয়ত-গ্রীবঃ।
ময়ূরঃ প্রাবৃট্‌-কালে তৃণাগ্র-লগ্নং উদক-বিন্দুম্‌ ॥ ] ( পালিতস্য )

৯৪। বর্ষাকালে ময়ূর আয়তগ্রীব হইয়া মরকতমণিসূচীদ্বারা বিদ্ধ মুক্তার মত দৃশ্যমান তৃণাগ্রলগ্ন জলবিন্দু পান করিতেছে।

[ তৃণলতাগৃহই সংকেতস্থান জারকে ইহা শুনাইয়া কোন রমণীর উক্তি।]

অজ্জাই ণীল-কঞ্চুঅ-ভরিউব্বরিঅং বিহাই থণ-বট্টং।
জল-ভরিঅ-জলহরন্তর-দরুগ্গঅং চন্দ-বিম্ব ব্ব ॥৯৫॥ মীণসামিণো।

[ আর্য্যায়াঃ নীল-কঞ্চুক-ভৃতোর্ব্বরিতং বিভাতি স্তন পৃষ্ঠম্‌।
জল-ভৃত-জলধরান্তর-দরোদ্গতং চন্দ্র-বিম্বং ইব ॥ ] ( মীনস্বামিনঃ )

৯৫। আর্য্যার স্তনপৃষ্ঠ নীলকঞ্চুকদ্বারা আবৃত হইয়াও উর্ব্বরিত বা উদ্বর্ত্তিত হইয়া, জলভৃত ( সুনীল ) জলধরের মধ্য হইতে ঈষৎ-উদ্গত চন্দ্রমণ্ডলের ন্যায়, শোভা পাইতেছে।

[ অভিসারসময়ে নায়িকার শরীরশোভা বর্ণনা করিয়া দূতী কামুক নায়কের মনস্তুষ্টি বিধান করিতেছে। ]

রাঅ-বিরুদ্ধং ব কহং পহিও পহিঅস্‌স সাহই সসঙ্কং।
জত্তো অম্বাণ দলং তত্তো দর-ণিগ্‌অং কিং পি ॥ ৯৬ ॥ বহুল্লস্‌স।

[ রাজ-বিরুদ্ধাং ইব কথাং পথিকঃ পথিকস্য শাস্তি ( কথয়তি ) সশঙ্কম্।
যতঃ আম্রাণাং দলং ততঃ দর-নির্গতং কিং অপি ॥]

৯৬। 'আম্রবৃক্ষের যে স্থান হইতে দল বা পর্ণের উদ্গম হয়, সেই স্থান হইতে ঈষৎ-নির্গত কি ( অঙ্কুর ) যেন দেখা 'যাইতেছে'—রাজবিরুদ্ধ কথার ন্যায়, এই কথাই সশঙ্কভাবে এক পথিক অপর পথিকের নিকট বলিতেছে।

[ বসন্তসময়ে প্রবাসে গেলে নায়কের অবস্থাও তদ্রূপ হইবে—এই উদ্দেশ্যে কোন নায়িকা নায়কের প্রবাসোদ্যম নিবারিত করিতেছে।]

ধণ্ণা তা মহিলাও জা দইঅং সিবিণএ বি পেচ্ছন্তি।
ণিদ্দ বিবঅ তেণ বিণা ণ এই কা পেচ্ছএ সিবিণং ॥৯৭॥
মলঅসেহরস্‌স।

[ ধন্যাঃ তাঃ মহিলাঃ যাঃ দয়িতং স্বপ্নে অপি প্রেক্ষন্তে।
নিদ্রা এব তেন বিনা ন এতি কা প্রেক্ষতে স্বপ্নম্॥ ] ( মলয়শেখরস্য )

৯৭। যাহারা দয়িতজনকে স্বপ্নেও দর্শন করে সেই মহিলারা ধন্য। তাহার বিরহে ( আমার ) নিদ্রাই আসে না; কে স্বপ্ন দেখিবে?

[ নিদ্রার অভাবে স্বপ্নদর্শনদ্বারা চিত্তবিনোদন সম্ভবপর নহে বলিয়া নায়িকা সখীকে দুঃখ জানাইতেছে। ]

পরিরদ্ধ-কণঅ-কুণ্ডল-গণ্ড-ত্থল-মণহরেস্‌সু সবণেস্‌সু।
অণ্ণঅ-সমঅ-বসেন অ পরিহিজ্জই তাল-বেণ্ট-জুঅং ॥৯৮॥

[ পরিরব্ধ-কনক-কুণ্ডল-গণ্ড-স্থল-মনোহরয়োঃ শ্রবণয়োঃ।
অন্যক-সময়-বশেন চ পরিধ্রিয়তে তাল-বৃন্ত-যুগম্॥ ]

৯৮। কনককুণ্ডলচুম্বিত গণ্ডস্থলে শোভমান কর্ণদ্বয়ে সময়ান্তরবশতঃ তালপত্রনির্মিত কর্ণভূষণযুগলও ধৃত হইয়া থাকে।

[ সামান্য বেশভূষিতা বলিয়া সুন্দরীকে অবহেলার দৃষ্টিতে দেখিও না—এই মর্মে নায়কের প্রতি দূতীর উক্তি। ]

মজ্‌ঝণ্‌হ-পত্থিঅস্‌স বি গিম্হে পহিঅস্‌স হরই সংতাবং।
হিঅঅ-ট্‌ঠিঅ-জাআ-মুহ-মঅঙ্ক-জোণ্‌হা-জল-প্পবাহো ॥৯৯॥

মঙ্গলকলসস্‌স।

[ মধ্যাহ্ন-প্রস্থিতস্য অপি গ্রীষ্মে পথিকস্য হরতি সন্তাপম্।
হৃদয়-স্থিত-জায়া-মুখ-মৃগাঙ্ক-জ্যোৎস্না জল-প্রবাহঃ ॥ ] ( মঙ্গলকলসস্য )

৯৯। নিজের হৃদয়স্থিত জায়ামুখচন্দ্রের জ্যোৎস্নাজলপ্রবাহ, গ্রীষ্মকালে মধ্যাহ্নসময়েও পথপ্রস্থিত পথিকের সন্তাপ হরণ করিয়া থাকে।

[ গ্রীষ্মকালে প্রবাসী প্রিয়জনের পথক্লেশ-স্মরণকারিণীর প্রতি সখীর উক্তি। ]

ভণ কো ণ রুস্‌সই জণো পত্থিজ্জন্তো অএস-কালম্মি।
রতি-বাঅডা রুঅন্তং পিঅং বি পুত্তং সবই মাআ ॥১০০॥

মহোহিঅস্‌স।

[ ভণ কঃ ন রুষ্যতি জনঃ প্রার্থ্যমানঃ অদেশ-কালে।
রতি-ব্যাপৃতা রুদন্তং প্রিয়ং অপি পুত্রং শপতে মাতা ॥ ] ( মহোধিকস্য ? )

১০০। অস্থানে ও অসময়ে প্রার্থ্যমান হইলে কোন ব্যক্তি রুষ্ট না হয় ?—বলত। রতি-ব্যাপৃতা মাতাও প্রিয় পুত্র রোদন করিলে অভিসম্পাত করে।

[ অনবসরে প্রার্থিতা নায়িকার রোষভাব দেখিয়া দুঃখিত নায়কের প্রতি দূতীর আশ্বাসবচন। ]

এত্থ চউত্থং বিরমই গাহাণঁ সঅং সহাব-রমণিজ্জং।
সোউণ জং ণ লগ্‌গই হিঅএ মহুরত্তণেণ অমঅং পি ॥১০১॥

[ অত্র চতুর্থং বিরমতি গাথানাং শতং স্বভাব-রমণীয়ম্।
শ্রুত্বা যৎ ন লগতি হৃদয়ে মধুরত্বেন অমৃতং অপি ॥ ]

১০১। স্বভাব-রমণীয় গাথাসমূহের চতুর্থ শতক এই স্থানে সমাপ্ত হইল,—যাহা শ্রবণ করিলে হৃদয়ে অমৃতও তেমন মধুর লাগে না।

( পঞ্চম শতক )

ডজ্ঝসি ডজ্ঝসু কড্ডসি কড্ডসু অহ ফুডসি হিঅঅ তা ফুডসু ।
তহ বি পরিসেসিও চ্চিঅ সো হু মএ গলিঅ-সব ভাবো ॥১॥

হালস্স ।

[ দহ্যসে দহ্যস্ব কথ্যসে কথ্যস্ব অথ স্ফুটসি হৃদয় তৎ স্ফুট ।
তথা অপি পরিশেষিতঃ এব সঃ খলু ময়া গলিত-সদ্ভাবঃ ॥ ] ( হালস্য )

১। হে হৃদয়, দগ্ধ হইতে হয় হও, কথিত বা পক্ক হইতে হয় হও ; তথাপি কিন্তু, তাহাকে সদ্ভাব ( স্নেহ ) হইতে গলিত বলিয়াই আমি নির্দ্ধারণ করিয়াছি।

[ দুঃখিতা মানিনী প্রিয়তমের প্রতি অনুরক্ত হৃদয়ের আমন্ত্রণচ্ছলে নায়ককে তিরস্কার করিতেছে । ]

দট্ঠূণ রুন্দ-তুণ্ডগ্গ-ণিগ্গঅং ণিঅ-সুঅস্স দাঢগ্গং ।
ভোণ্ডী বিণাবি কজ্জেণ গাম-ণিঅডে জবে চরই ॥২॥ বিগ্গহস্স ।

[ দৃষ্ট্বা বিশাল-তুণ্ডাগ্র-নির্গতং নিজ-সুতস্য দংষ্ট্রাগ্রম্ ।
শূকরী বিনা অপি কার্য্যেণ গ্রাম-নিকটে জবান্ চরতি ॥ ] ( বিগ্রহস্য )

২। নিজ পুত্রের বিশাল তুণ্ডাগ্র হইতে ( তীক্ষ্ণ ) দংষ্ট্রাগ্র নির্গত দেখিয়া, শূকরী বিনা কার্য্যেও গ্রাম-সন্নিকটে যবক্ষেত্রে বিচরণ করিতেছে ।

[ যবক্ষেত্রই সংকেতস্থান ইহা জারকে শুনাইবার জন্য নায়িকা অন্যের নিকট স্থানটির ভয়াবহত্ব জ্ঞাপন করিতেছে । ]

হেলা-করগ্গ-অট্ঠিঅ-জল-রিক্কং সাঅরং পআসন্তো ।
জঅই অণিগ্গঅ-বডবগ্গি-ভরিঅ-গগণো গণাহবঈ ॥৩॥

পোট্টিসস্স ।

[ হেলা-করাগ্রাকৃষ্ট-জল-রিক্তং সাগরং প্রকাশয়ন্ ।
জয়তি অনিগ্রহ-বড়বাগ্নি-ভৃত-গগনঃ গণাধিপতিঃ ॥ ] ( পোট্টিসস্য )

৩। শুণ্ডদ্বারা হেলায় জলপানবশতঃ রিক্ত বা শূন্য সাগরকে প্রকাশ করিয়া, ( নিগ্রহসমর্থ ) গণাধিপতি ( গজানন, পক্ষে মণ্ডলাধিপতি ), ( সমুদ্রের )

অনিগৃহীত বড়বানলদ্বারা গগনমণ্ডল পরিপূর্ণ করিতে করিতে শ্রমযুক্ত হইতেছেন।

[ নায়কের গ্রামাধিপতিত্ব ও নিগ্রহসামর্থ্য স্মরণ করাইয়া দিয়া দূতী অভিসারভীতা নায়িকাকে উৎসাহিত করিতেছে। ]

এএণ চ্চিঅ কঙ্কেল্লি তুজ্ঝ তং ণত্থি জং ণ পজ্জত্তং।
উবমিজ্জই জং তুহ পল্লবেণ বর-কামিণী-হত্থো ॥৪॥ কউ্‌ঢিল্লস্‌স।

[ এতেন এব কঙ্কেল্লে তব তৎ নাস্তি যৎ ন পর্য্যাপ্তম্।
উপমীয়তে যৎ তব পল্লবেন বর-কামিনী-হস্তঃ ॥ ] ( কর্ষণশীলস্য ? )

৪। হে অশোকবৃক্ষ, ইহা দ্বারাই প্রতীয়মান হয় যে, তোমার তাহা নাই যাহা পর্য্যাপ্ত নহে,—যে-হেতু তোমার পল্লবের সহিত সুন্দরী কামিনীর হস্ত উপমিত হয়।

[ কোনও যুবক কামিনীজনের মনোরঞ্জনার্থ নিজের স্ত্রীপরতা কৌশলে প্রকাশ করিতেছে। ]

রসিঅ বিঅড্‌ঢ বিলাসিঅ সমঅণ্ণঅ সচ্চঅং অসোও সি।
বর-জুঅই-চলণ-কমলাহও বি জং বিঅসসি [1]সঅণ্‌হং ॥৫॥
বম্‌হআরিণো।

[ রসিক বিদগ্ধ বিলাসিন্ সময়জ্ঞ সত্যকং অশোকঃ অসি।
বর যুবতি-চরণ-কমলাহতঃ অপি যৎ বিকসসি সতৃষ্ণম্ ॥ ] ( ব্রহ্মচারিণঃ )

৫। হে রসিক, হে বিদগ্ধ ( চতুর ), হে বিলাসিন্, হে ( অনুকূল ) সময়জ্ঞ ( বৃক্ষ ), সত্যই তুমি অশোক ( শোক-রহিত ),—যে-হেতু, শ্রেষ্ঠ যুবতীর চরণ-কমলদ্বারা আহত হইয়াও তুমি সতৃষ্ণভাবে বিকসিত হও ( চাহিয়া থাক )।

[ নায়কের স্ত্রীপরতা প্রকাশপূর্ব্বক কাহারও প্রতি কাহারও উক্তি ]

বলিণো বাআ-বন্ধে চোজ্জং ণিউণত্তণং চ পঅডন্তো।
সুর-সত্থ-কআণন্দো বামণ-রূবো হরী জঅই ॥৬॥ ভোজঅস্‌স।

১ সঅণ্‌হং পাঠ সমীচীন বলিয়া প্রতিভাত হয় না।

[ বলেঃ ( বলিনশ্চ ) বাচা-বন্ধে চোদ্যং ( আশ্চর্য্যং ) নিপুণত্বং চ প্রকটয়ন্।
সুর-সার্থ-কৃতানন্দঃ বামন-রূপঃ হরিঃ জয়তি ॥ ] ( ভোজকস্য )

৬। বলশালী ( দ্বার-রক্ষকের ) বাক্যপ্রবন্ধ-বিষয়ে ( নিরুত্তরীকরণ-বিষয়ে ) আশ্চর্য্য গুণ ও নিপুণতা আছে বলিয়া প্রকটিত করিতে করিতে সুরস-সম্পন্ন বচন প্রয়োগে সকলকে আনন্দিত করিয়া বিনীত ( পরাভূত ) পরদারাপহরণকারী জয়যুক্ত হউক। বলিরাজার বাক্প্রয়োগ-নিয়মন পক্ষে, নিজের অদ্ভুত ক্রিয়া ও নৈপুণ্যের ভাব প্রকাশ করিতে করিতে দেবসংঘের আনন্দ উৎপাদন করিয়া বামনরূপী হরি ( বিষ্ণু ) জয়যুক্ত হউন।

[ নায়িকাকে আনন্দিত করার উদ্দেশ্যে দূতী জারের পরিহাস-কৌশলের বর্ণনা করিতেছে। ]

বিজ্ঝাবিজ্জই জলণো গহ-বই-ধূআই বিত্থঅ-সিহোবি।
অণুমরণ-ঘণালিঙ্গণ-পিঅঅম-সুহ-সিজ্জিরঙ্গীএ ॥৭॥ অণুরাঅস্স।

[ বিধ্মাপ্যতে ( নির্বাপ্যতে ) জ্বলনঃ গৃহ-পতি-দুহিত্রা বিস্তৃত-শিখঃ অপি।
অনুমরণ-ঘনালিঙ্গন-প্রিয়তম-সুখ-স্বিন্নদঙ্গ্যা ॥ ] ( অনুরাজ (গ ?) স্য )

৭। ( সহমরণে চিতাধিরূঢ়া ) গৃহপতির দুহিতা অনুমরণসময়ে প্রিয়তমের ঘনালিঙ্গনসুখে উৎপন্ন স্বেদবিন্দুতে শীতলাঙ্গী হইয়া বিস্তৃতশিখা অগ্নিকেও নির্বাপিত করিতেছে।

[ মৃত পতির প্রতি স্ত্রীলোকের অনুরাগ প্রতিপাদন করিয়া কোন রমণী প্রিয়জনের চিত্তানুরঞ্জনের চেষ্টা করিতেছে। ]

জার-মসাণ-সমুব্ভ-ভূই-সুহ-প্ফংস-সিজ্জিরঙ্গীএ।
ণ সমপ্পই ণব-কাবালিআই উদ্ধূলণারম্ভো ॥৮॥ হালস্স।

[ জার-শ্মশান-সমুদ্ভব-ভূতি-সুখ-স্পর্শ-স্বিন্নদঙ্গ্যা ( স্বেদশীলাঙ্গ্যা )।
ন সমাপ্যতে নব-কাপালিক্যা উদ্ধূলনারম্ভঃ ॥ ] ( হালস্য )

৮। জারের শ্মশানসমুদ্ভব ভস্মের দ্বারা অনুলিপ্ত হওয়ায় সুখজনিত স্বেদ-

সমুদ্গমে শীতলাঙ্গী নবকাপালিকব্রতধারিণী রমণী ভস্মোদ্ধূলনকার্য্য ( অর্থাৎ স্বেদনিবারণজন্য ভস্মানুলেপনকার্য্য ) সমাপ্ত করিতে পারিতেছে না।

[ জারের চিত্তহরণার্থ পূর্ব্বোক্তরূপ অনুরাগবিষয়ে কোন রমণীর উক্তি। ]

একো পণ্হঅই থণো বীও পুলএই ণহ-মুহালিহিও।
পুত্তস্স পিঅঅমস্স অ মজ্ঝ-ণিসণ্ণাএঁ ঘরণীএ ॥ ৯ ॥ হালস্স।

[ একঃ প্রস্নৌতি স্তনঃ দ্বিতীয়ঃ পুলকতি ( পুলকিতঃ ভবতি ) নখ-মুখালিখিতঃ।
পুত্রস্য প্রিয়তমস্য চ মধ্য-নিষণ্ণায়াঃ গৃহিণ্যাঃ ॥] ( হালস্য )

৯। পুত্র ও প্রিয়তমের মধ্যে উপবিষ্ট হওয়ায় গৃহিণীর একটি স্তন ( পুত্রস্নেহে ) দুগ্ধক্ষরণ করিতেছে, অপর স্তনটি ( পতিপ্রেমে ) নখাগ্রদ্বারা দত্তচিহ্ন হইয়া পুলকিত হইতেছে।

[ তৎ-তৎ কারণ বর্ত্তমান থাকিলে একই রমণীতে অনেক প্রকার-ভাব উপস্থিত হইতে পারে বলিয়া কেহ সহচরকে বলিতেছে।]

এত্তাইচ্চিঅ মোহং জণেই বালত্তণে বি বট্টন্তী।
গামণি-ধূআ বিস-কন্দলি ব্ব বড্ঢীআ কাহিই অণত্থং ॥ ১০ ॥ ভোজঅস্স।

[ এতাবতী এব মোহং জনয়তি বালত্বে অপি বর্ত্তমানা।
গ্রামণী-দুহিতা বিষ-কন্দলী ইব বর্দ্ধিতা করিষ্যতি অনর্থম্ ॥] ( ভোজকস্য )

১০। বালিকার অবস্থায় এইরূপ বর্ত্তমান থাকিয়াই গ্রামপতির দুহিতা মোহ উৎপাদন করিতেছে, বিষকন্দলীর ন্যায় বর্দ্ধিত হইয়া ( ভবিষ্যতে কামুকজনের ) অনর্থই ঘটাইবে।

[ গ্রামণীপুত্রীর প্রতি সাভিলাষ যুবকের সহচরসমীপে সপরিহাস উক্তি।]

অপহুপ্পন্তং মহি-মণ্ডলম্মি ণহ-সংট্ঠিঅং চিরং হরিণো।
তারা-পুপ্ফ-প্পঅরঞ্চিঅং ব তইঅং পঅং ণমহ ॥ ১১ ॥ উঅহিস্স ?

[ অপ্রভবৎ মহী-মণ্ডলে নভঃ-সংস্থিতং চিরং হরেঃ।
তারা-পুষ্প-প্রকরাঞ্চিতং ইব তৃতীয়ং পদং নমত ॥] ( উদধেঃ ?)

১১। মহীমণ্ডলে অপরিমিত হওয়ায় বহুকাল নভোমণ্ডলে সংস্থিত, তারারূপ পুষ্পরাজিদ্বারা সংপূজিত (ত্রিবিক্রম হরির) তৃতীয় চরণে নমস্কার কর'।

[রহস্যে অন্তর্ভুক্ত বয়স্যার প্রশ্নের উত্তরে, নায়িকা রাত্রিতে উপযুক্ত ত্রৈবিক্রমবন্ধাখ্য রমণকলার বিষয় অন্যাপদেশে বলিতেছে।]

সুপ্পউ তইও বি গও জামোত্তি সহীও কীস মং ভণহ।
সেহালিআণ গন্ধো ণ দেই সোত্তুং সুঅহ তুম্হে ॥ ১২ ॥
সিবিসত্তিস্‌স।

[স্বপিহি (সুপ্যতাং) তৃতীয়ঃ অপি গতঃ যামঃ ইতি সখ্যঃ কস্মাৎ মাং ভণথ।
শেফালিকানাং গন্ধঃ ন দদাতি স্বপ্তুং স্বপিত যূয়ম্॥] (শ্রীশক্তেঃ)

১২। সখীগণ! কেন তোমরা আমাকে বলিতেছ "(রাত্রির) তৃতীয় যামও অতীত হইল, তুমি নিদ্রা যাও।" শেফালিকার গন্ধ আমাকে ঘুমাইতে দিতেছে না, তোমরা ঘুমাও।

[বিরহে উৎকণ্ঠিতা নায়িকা সখীদিগের নিকট নিজের অনিদ্রাগমবিষয় জানাইতেছে।]

কহঁ সো ণ সংভবিজ্জই জো মে তহ সংঠিআইঁ অঙ্গাই।
ণিব্বত্তিএ বি সুরএ ণিজ্ঝাঅই সুরঅ-রসিও ব্ব ॥ ১৩ ॥ সঙ্কবস্‌স।

[কথং সঃ ন স্মর্য্যতে যঃ মে তথা সংস্থিতানি অঙ্গানি।
নির্বর্ত্তিতে অপি সুরতে নিধ্যায়তি সুরত-রসিকঃ ইব ॥] (শঙ্করস্য)

১৩। যে ব্যক্তি সুরত-রসিকের মত সুরতক্রিয়া নির্বর্ত্তিত হইলেও, আমার অঙ্গগুলি তথাসংস্থিত ভাবিয়া উহার প্রতি দৃষ্টি বদ্ধ করিয়া রাখে, তাহাকে কেমন করিয়া স্মরণ না করিব?

[বিরহোৎকণ্ঠিতা নায়িকা নির্দ্দয় নায়ককে বার বার স্মরণ করার হেতু সখীসমীপে বুঝাইয়া বলিতেছে।]

সুক্খন্ত-বহল-কদ্দম-ঘম্ম-বিসূরন্ত-কমঠ-পাঠীণং।
দিট্ঠং অদিট্ঠ-উব্বং কালেণ তলং তড়াঅস্স ॥ ১৪ ॥

[ শুষ্যদ্-বহল-কর্দ্দম-ঘর্ম্ম-খিদ্যমান-কমঠ-পাঠীনম্।
দৃষ্টং অদৃষ্ট-পূর্ব্বং কালেন তলং তড়াগস্য ॥]

১৪। কাল (গ্রীষ্ম-সময়) তড়াগের অদৃষ্টপূর্ব্ব তলদেশ দেখিতে পাইল—যাহাতে ঘনকর্দ্দম শুকাইয়া যাইতেছে এবং যাহাতে তাপবশতঃ কচ্ছপ ও পাঠীনমৎস্যসকল কষ্ট পাইতেছে।

[ জারের প্রতি সংকেতস্থানের গূঢ় নির্দ্দেশ।]

চোরিঅ-রঅ-সদ্ধালুই মা পুত্তি ব্‌ভমসু অন্ধআরম্মি।
অহিঅঅরং লক্খিজ্জসি তম-ভরিএ দীব-সীহ্ব্ব ॥ ১৫ ॥
বম্হঅত্তস্স।

[ চৌরিকরত-শ্রদ্ধালুকে মা পুত্রি ভ্রম অন্ধকারে।
অধিকতরং লক্ষ্যসে তমোভৃতে দীপ-শিখা ইব ॥] ( ব্রহ্মযত্রস্য ?)

১৫। ওগো পুত্রি, চৌর্য্যরতিতে শ্রদ্ধাশীলে! অন্ধকারে ভ্রমণ করিও না; তমসাচ্ছন্ন প্রদেশে (শরীরলাবণ্যবশতঃ) দীপশিখার ন্যায় অধিকতর লক্ষিত হইয়া পড়িবে।

[ নিভৃত অভিসারে প্রবৃত্ত যুবতীর প্রতি প্রৌঢ়ার পরিহাস-বচন।]

বাহিত্তা পডিবঅণং ণ দেই রূসেই এক্কমেক্কস্স।
অসঈ কজ্জেণ বিণা পইপ্পমাণে ণঈ-কচ্ছে ॥ ১৬ ॥ রোলএবস্স।

[ ব্যাহৃতা প্রতিবচনং ন দদাতি রুষ্যতি একৈকস্য।
অসতী কার্য্যেণ বিনা প্রদীপ্যমানে নদী-কচ্ছে ॥] ( রোলদেবস্য ?)

১৬। নদীকচ্ছ পুড়িয়া যাওয়ায়, অসতী জিজ্ঞাসিত হইয়াও কোন উত্তর দিতেছে না, এবং কার্য্য ব্যতিরেকেও (অর্থাৎ অস্থানে বা অকারণে) কাহারও কাহারও উপর রুষ্ট হইতেছে।

[ সংকেতস্থান পুড়িয়া যাওয়ায় দুঃখিতা রমণীর সম্বন্ধে সহচরসমীপে নায়কের উক্তি।]

আম অসইম্‌হ ওসর পই-ব্বএ ণ তুহ মইলিঅং গোত্তং।
কিং উণ জণস্‌স জাঅব্ব চন্দিলং তা ণ কামেমো ॥১৭॥

পালিত্তস্‌স।

[ আম অসত্যঃ বয়ং অপসর পতি-ব্রতে ন তব মলিনিতং গোত্রম্।
কিং পুনঃ জনস্য জায়া ইব চন্দ্রিলং ( নাপিতং ) তাবৎ ন কাময়ামহে ॥ ]
( পাদ্রিতস্য )

১৭। বেশ কথা, আমরা না হয় অসতীই হইলাম। হে পতিব্রতে! তুমি সরিয়া পড়। তোমার গোত্র ( নাম বা কুল ) মলিনিত হয় নাই,। তবে কোন ব্যক্তির জায়ার মত আমরা কিন্তু, কখনই নাপিতকে কামনা করি না।

[ কুলটা বলিয়া নিন্দিত হইয়া কোনও রমণী নিন্দাকারিণী প্রতিবেশিনীকে উত্তর দিতেছে। ]

নিদ্দং লহন্তি কহিঅং সুণন্তি খলিঅক্‌খরং ণ জম্পন্তি।
জাহিঁ ণ দিট্‌ঠো সি তুমং তাও চ্চিঅ সুহঅ সুহিআও ॥১৮॥

দেবএবস্‌স।

[ নিদ্রাং লভন্তে কথিতং শৃণ্বন্তি স্খলিতাক্ষরং ন জল্পন্তি।
যাভিঃ ন দৃষ্টঃ অসি ত্বং তাঃ এব সুভগ সুখিতাঃ ॥ ] ( দেবদেবস্য )

১৮। হে সুভগ! যে রমণীরা তোমাকে দেখে নাই, তাহারাই সুখিত আছে, কারণ তাহারা নিদ্রা যাইতে পারে, ( অপরের ) কথা শুনিতে পারে, এবং তাহাদিগকে অক্ষরস্খলন-সহকারে কথাবার্ত্তা করিতে হয় না।

[ নায়কের প্রতি অনুরাগাতিশয় প্রতিপাদন করিয়া নায়িকার উক্তি। ]

বালঅ তুমাই দিণ্ণং কণ্ণে কাউণ বোর-সংঘাডিং।
লজ্জালুইণী বি বহূ ঘরং গআ গাম-রচ্ছাএ ॥১৯॥ তুঙ্গঅস্‌স।

[ বালক ত্বয়া দত্তং কর্ণে কৃত্বা বদর-সংঘাটীম্ ( সংঘাতম্ বা সংহতিম্ )।
লজ্জালুঃ অপি বধূঃ গৃহং গতা গ্রাম-রথ্যায়া ॥ ] (তুঙ্গিকস্য)

১৯। হে বালক, লজ্জাশীলা হইলেও বধূটি তোমার প্রদত্ত বদর-সংঘাটী

( একবৃন্তস্থ বদরযুগল ) কর্ণে ( অবতংসরূপে ) ধারণ করিয়া গ্রামের পথ দিয়া গৃহে চলিয়া গেল।

[ নায়িকার অনুরাগ সূচনা করিয়া নায়কের প্রতি দূতীর উক্তি।]

অহ সো বিলক্‌খ-হিঅও মএ অহব্বাএঁ অগহিআণুণও।
পর-বজ্জ-ণচ্চরীহিং তুম্হেহিঁ উবেক্‌খিও ণেন্তো ॥২০॥ হালস্‌স।

[ অথ সঃ বিলক্ষ-হৃদয়ঃ ময়া অভব্যয়া অগৃহীতানুনয়ঃ।
পর-বাদ্য-নর্ত্তনশীলাভিঃ যুষ্মাভিঃ উপেক্ষিতঃ নির্যন্॥ ] ( হালস্য )

২০। ওগো, আমি অভব্যা ( অশিষ্টা ) হইয়া তাহার অনুনয় স্বীকার না করাতে, সে ( লজ্জাতে ) বিধুরহৃদয় হইয়া, ( গৃহ হইতে ) [illegible] হওয়ার সময়ে কি তোমাদিগের দ্বারা উপেক্ষিত হইয়াছে?—যেহেতু, তোমাদের কার্য্যই হইল বাদ্যপূর্ব্বক অপরকে নাচাইয়া তোলা।

[ গলিতমানা নায়িকা পশ্চাত্তাপযুক্ত হইয়া মানশিক্ষাদাত্রী সখীদিগকে তিরস্কার করিতেছেন। ]

দীসন্তো ণঅণ-সুহো ণিব্বুই-জণও করেহিঁ বি ছিবন্তো।
অব্ভত্থিও ণ লব্‌ভই চন্দো ব্ব পিও কলা-ণিলও ॥ ২১ ॥
রাঅরসিঅস্‌স।

[ দৃশ্যমানঃ নয়ন-সুখঃ নির্বৃতি-জনকঃ ( নঃ ) করাভ্যাং অপি স্পৃশন্।
( অভ্রস্থিতঃ ) অভ্যর্থিতঃ ন লভ্যতে চন্দ্রঃ ইব প্রিয়ঃ কলা-নিলয়ঃ॥]
( রাজরসিকস্য )

২১। দৃষ্টিপথে পতিত হইলে নয়নের সুখোৎপাদক, হস্তদ্বারা ( চন্দ্রপক্ষে, কিরণদ্বারা ) স্পর্শ করিলে সন্তাপহর, ( চতুঃষষ্টি ) কলাগৃহতুল্য ( চন্দ্রপক্ষে, ষোড়শকলাত্মক ) আমার প্রিয়জন ( গগনোত্থিত ) চন্দ্রের ন্যায় প্রার্থিত হইয়াও দুষ্পাপ্য হইয়াছে।

[ বিদিগ্ধ কান্তকে না পাওয়ায়, সখীর প্রতি নায়িকার উৎকণ্ঠাসূচক উক্তি। ]

জে ণীল-ভমর-ভর-ভগ্গ-গোচ্ছআ আসি ণই-অড়ুচ্ছঙ্গে।
কালেণ বঞ্জুলা পিঅ-বঅস্স তে থণ্ণুআ জাআ ॥ ২২ ॥

[ যে নীল-ভ্রমর-ভর-ভগ্ন-গুচ্ছকাঃ আসন্ নদী-তটোৎসঙ্গে।
কালেন বঞ্জুলাঃ প্রিয়-বয়স্য তে স্থাণুকাঃ জাতাঃ ॥]

২২। হে প্রিয়বয়স্য! নদীকূলপ্রদেশে যে বঞ্জুল (বেতস) লতাসমূহ নীলভ্রমরের ভরে ভগ্নগুচ্ছক হইত, তাহা কালের প্রভাবে স্থাণুবৎ প্রতীয়মান হইতেছে।

[ সঙ্কেতস্থানের ভঙ্গ প্রতিপাদন করিয়া কোন রমণী জারকে শুনাইতেছে। ]

খণ-ভঙ্গুরেণ পেম্মেণ মাউআ দুম্মিঅম্হ এত্তাহে।
সিবিণঅ-ণিহি-লম্ভেণ ব দিট্ঠ-পণট্ঠেণ লোঅম্মি ॥ ২৩ ॥

[ ক্ষণ-ভঙ্গুরেণ প্রেম্ণা মাতৃষ্বসঃ দুর্মনায়মানাঃ স্ম ইদানীম্।
স্বপ্ন-নিধি-লম্ভেন ইব দৃষ্ট-নষ্টেন লোকে ॥ ]

২৩। মাসিমাগো! স্বপ্নে লব্ধ দৃষ্ট-নষ্ট নিধির মত ক্ষণভঙ্গুর প্রেমদ্বারা এখন আমি সংসারে বড়ই দুঃখ ভোগ করিতেছি।

[ অস্থিরস্নেহ নায়কের ব্যবহারে উদ্বিগ্ন হইয়া উপনায়কের স্থিরপ্রেমপ্রাপ্তির আশায় নায়িকার ব্যাজোক্তি। ]

চাবো সহাব-সরলং বিচ্ছিবই সরং গুণম্মি বি পডন্তং।
বঙ্কস্স উজ্জুঅস্স অ সংবন্ধো কিং চিরং হোই ॥ ২৪ ॥

[ চাপঃ স্বভাব-সরলং বিক্ষিপতি শরং গুণে অপি পতন্তম্।
বক্রস্য ঋজুকস্য চ সংবন্ধঃ কিং চিরং ভবতি ॥ ]

২৪। ধনুঃ গুণের (জ্যা-রজ্জুর) উপর সংস্থাপিত স্বভাব-সরল বাণটিকে দূরে বিক্ষেপ করে; বক্র ও ঋজু—এই উভয়ের সম্বন্ধ কি কখনও চিরস্থায়ী হইতে পারে?

[ খণ্ডিত সরলা নায়িকার প্রতি ধূর্ত্ত নায়কের বক্রব্যবহারসম্বন্ধে সখীর বচন। ]

পঢ়মং বামণ-বিহিণা পচ্ছা হু কও বিঅম্ভমাণেণ।
থণ-জুঅলেণ ইমীএ মহু-মহণেণ বব বলি-বন্ধো ॥২৫॥

[ প্রথমং বামন-বিধিনা পশ্চাৎ খলু কৃতঃ বিজৃম্ভমাণেন।
স্তন-যুগলেন এতস্যাঃ মধু-মথনেন ইব বলি-বন্ধঃ ॥ ]

২৫। এই ( রমণীর ) স্তন-যুগল মধুমথন ( বিষ্ণুর ) ন্যায় প্রথমতঃ বামনাকৃতি ( স্বল্পাকৃতি ) ছিল, তৎপর ইহা সম্পূর্ণ বিকশিত হইয়া, ( অবশেষে ) বলিবন্ধ ( শ্লথচর্ম্মবন্ধন, বিষ্ণু-পক্ষে, বলিদৈত্যের বন্ধন ) করিতে সমর্থ হইয়াছে।

[ কোনও যুবক নায়িকার পীনপয়োধরদর্শনে জাতাভিলাষ হইয়া ইহার বর্ণনা করিতেছে। ]

মালই-কুসুমাইঁ কুলুঞ্চিউণ মা জাণি ণিব্বুও সিসিরো।
কাঅব্বা অজ্জবি ণিগ্গুণাণঁ কুন্দাণঁ বি সমিদ্ধী ॥২৬॥

[ মালতী কুসুমানি দগ্ধ্বা মা জানীহি নির্বৃতঃ শিশিরঃ।
কর্ত্তব্যা অদ্য অপি নির্গুণানাং কুন্দানাং অপি সমৃদ্ধিঃ ॥ ]

২৬। এরূপ মনে করিও না যে কেবল ( সগুণ ) মালতীকুসুমসমূহ দগ্ধ করিয়াই শিশির ঋতু সন্তুষ্ট হইয়াছে ; কিন্তু, এখনও তাহার নির্গুণ কুন্দপুষ্পসমূহের সমৃদ্ধি ঘটাইতে অবশিষ্ট আছে।

[ কেবল নায়িকার দৌর্ভাগ্যবিধান নহে, তৎসপত্নীদিগের সৌভাগ্যবিধানও করা হইবে—এই মর্ম্মে অপ্রিয়বাদিনী নায়িকার প্রতি কুপিত নায়কের উক্তি। ]

তুঙ্গাণঁ বিসেস-ণিরন্তরাণঁ [সরস]-বণ-লদ্ধ-সোহাণং।
কঅ-কজ্জাণঁ ভডাণঁ ব থণাণঁ পডণং বি রমণিজ্জং ॥২৭॥

[ তুঙ্গয়োঃ বিশেষ-নিরন্তরয়োঃ [ সরস- ] ব্রণ লব্ধ-শোভয়োঃ।
কৃত-কার্য্যয়োঃ ভটয়োঃ ইব স্তনয়োঃ পতনং অপি রমণীয়ম্ ॥ ]

২৭। তুঙ্গ ( মানাদিদ্বারা উন্নত ), বিশেষ নিরন্তর ( পরস্পর প্রায় সমকক্ষ ) ও ( যুদ্ধাদিতে প্রাপ্ত ) সরসব্রণ-বিশিষ্ট হওয়ায় অত্যন্ত শোভমান, কৃতকার্য্য ( জয়ী ) যোদ্ধৃদ্বয়ের মত, তুঙ্গ ( উন্নত ), বিশেষনিরন্তর ( অন্যোন্যসংলগ্ন ) ও

সরস-ব্রণবিশিষ্ট ( রতিসময়ে নায়কদত্ত নখাদি-চিহ্নযুক্ত ) থাকায় অত্যন্ত শোভমান কৃতকৃত্য স্তনদ্বয়ের পতনও রমণীয় ।

[ গলিতযৌবনা রমণীর স্তনযুগলদর্শনে কোন যুবকের সহচরের প্রতি উক্তি । ]

পরিমলণ-সুহা গুরুআ অলদ্ধ-বিবরা সলক্খণাহরণা ।
থণআ কব্বালাব ব্ব কস্স হিঅএ ণ লগ্গন্তি ॥২৮॥

[ পরিমলন-সুখাঃ গুরুকাঃ অলব্ধ-বিবরাঃ সলক্ষণাভরণাঃ ।
স্তনকাঃ কাব্যালাপাঃ ইব কস্য হৃদয়ে ন লগন্তি ॥ ]

২৮। মর্দনসুখকর, পীবর, রন্ধ্রশূন্য ও সুলক্ষণাক্রান্ত আভরণে শোভিত স্তন—বিচারসুখকর, অর্থগুরু, দোষরহিত ও সুলক্ষণবিশিষ্ট অলঙ্কারে শোভিত কাব্যালাপের মত—কাহার হৃদয়ে সংলগ্ন না হয়—অর্থাৎ ভাল না লাগে ?

[ নায়িকাকে শুনাইয়া নায়ককর্তৃক যুবতীর স্তন-বর্ণনা । ]

খিপ্পই হারো থণ-মণ্ডলাহি তরুণীঅ রমণ-পরিরম্ভে ।
অচ্চিঅ-গুণা বি গুণিণো লহন্তি লহুঅত্তণং কালে ॥২৯॥

[ ক্ষিপ্যতে হারঃ স্তন-মণ্ডলাৎ তরুণ্যা রমণ-পরিরম্ভে ।
অর্চ্চিত-গুণাঃ অপি গুণিনঃ লভন্তে লঘুত্বং কালেন ॥ ]

২৯। রমণকালের আলিঙ্গনে তরুণী স্তনমণ্ডল হইতে হার সরাইয়া রাখে ;—সময় উপস্থিত হইলে অর্চ্চিত-গুণ গুণিগণও লঘুত্ব লাভ করে ( লঘু বলিয়া পরিগণিত হয় ) ।

[ নায়িকাকে শুনাইয়া নায়ক সময়ান্তরে উপাদেয় বস্তুরও অনুপাদেয়তা প্রতিপাদন করিয়া বলিতেছে ।]

অণ্ণো কো বি সুহাবো মম্মহ-সিহিণো হলা হআসস্স ।
বিজ্ঝাই ণীরসাণং হিঅএ সরসাণঁ ঝত্তি পজ্জলই ॥৩০॥

[ অন্যঃ কঃ অপি স্বভাবঃ মন্মথ-শিখিনঃ হলা হতাশস্য ।
নির্বাতি ( নির্বাপিত ) নীরসানাং হৃদয়ে সরসানাং ঝটিতি প্রজ্বলতি ॥ ]

৩০। ওগো, হুতাশ (পোড়া) মদনাগ্নির স্বভাব (সাধারণ অগ্নি হইতে) বিলক্ষণ,—রসশূন্য হৃদয়ে ইহা নির্ব্বাপিত হয়, কিন্তু, রসযুক্ত হৃদয়ে ঝট্ করিয়া জলিয়া উঠে।

[ অভিলষিত নায়কের প্রতি নিজের অনুরাগ ও তজ্জনিত মদনব্যথা অনুভব করিয়া নায়িকা সখীকে বলিতেছে। ]

তহ তস্স মাণ-পরিবড্ঢিঅস্স চির-পণঅ-বন্ধ-মূলস্স।
মামি পডন্তস্স স্থও সদ্দো বি ণ পেম্ম-রুক্‌খস্স ॥৩১॥ হালস্স।

[ তথা তস্য মান-পরিবর্দ্ধিতস্য চির-প্রণয়-বদ্ধ-মূলস্য।
মাতুলানি পততঃ শ্রুতঃ শব্দঃ অপি ন প্রেম-বৃক্ষস্য ॥ ] ( হালস্য )

৩১। হে মামি, যে প্রেমতরুটি এতটা বহুমানসহকারে পরিবর্দ্ধিত হইয়াছিল এবং যাহার মূল চিরপ্রণয়ে আবদ্ধ ছিল, তাহার পতন-সময়ে কোন শব্দই শোনা গেল না!

[ মানিনী সখীর সৌভাগ্যখণ্ডনের কথা কোনও রমণী মাতুলানীর নিকট সবিস্ময়ে বলিতেছে। ]

পাঅ-পডিও ণ গণিও পিঅং ভণন্তো বি পি অপ্পিঅং ভণিও।
বচ্চন্তো বি ণ রুদ্ধো ভণ কস্স কএ কও মাণো ॥৩২॥

[ পাদ-পতিতঃ ন গণিতঃ প্রিয়ং ভণন্ অপি অপ্রিয়ং ভণিতঃ।
ব্রজন্ অপি ন রুদ্ধঃ ভণ কস্য কৃতে কৃতঃ মানঃ ॥ ]

৩২। (নায়ক) পাদপতিত হইলেও তুমি তাহাকে গণ্য কর নাই, সে প্রিয় কথা বলিলেও তুমি অপ্রিয় কথা শুনাইয়াছ, সে চলিয়া গেলেও তুমি তাহাকে রোধ কর নাই;—বল ত, কাহার জন্য মান করিয়াছ?

[ অগৃহীতানুনয়া সখীর প্রতি অন্য সখীর সখেদোক্তি। ]

পুসই খণং ধুবই খণং পপ্‌ফোডই তক্‌খণং অআণন্তী।
মুদ্ধ-বহূ থণ-বট্টে দিণ্ণং দইএণ ণহর-বঅং ॥৩৩॥

[ প্রোঞ্ছতি ক্ষণং ধাবতি ক্ষণং প্রস্ফোটয়তি তৎ-ক্ষণং অজানতী।
মুগ্ধ-বধূঃ স্তন-পৃষ্ঠে ( পট্টে ) দত্তং দয়িতেন নখর-পদম্ ॥ ]

৩৩। বুঝিতে না পারিয়া, মুগ্ধ-বধূ স্তনপৃষ্ঠে প্রিয়দ্বারা প্রদত্ত সেই নখচিহ্ন ক্ষণকাল পুঁছিতেছে, ক্ষণকাল ধুইয়া ফেলিতেছে এবং তখনই ( বস্ত্রাদিদ্বারা ) ঝাড়িয়া ফেলিতেছে।

[ সপত্নীর দুশ্চরিত্র সূচনা করিয়া কোন রমণীর তিরস্কারবচন। ]

বাসারত্তে উন্নঅ-পওহরে জোব্বণে ব্ব বোলীণে।
পঢমেক্ক-কাস-কুসুমং দীসই পলিঅং ব ধরণীএ ॥৩৪॥

[ বর্ষা-রাত্রৌ উন্নত-পয়োধরে যৌবনে ইব ব্যতিক্রান্তে।
প্রথমৈক-কাশ-কুসুমং দৃশ্যতে পলিতং ইব ধরণ্যাঃ ॥ ]

৩৪। উন্নত-পয়োধর( স্তন )-যুক্ত যৌবনকালের ন্যায় উন্নত-পয়োধর ( মেঘ )-বিশিষ্ট বর্ষারাত্রি অতিক্রান্ত হইলে, ধরণীর পলিত কেশের ন্যায় একটি কাশকুসুম প্রথমতঃ দেখা গেল।

[ ‘আমার ন্যায় ধরণীকেও জরা আক্রমণ করিতেছে’—এই মর্ম্মে হসিতবদন বিটের প্রতি জরদ্-বেশ্যার উক্তি। ]

কত্থ গঅং রই-বিম্বং কত্থ পণট্‌ঠাও চন্দ-তারাও।
গঅণে বলাঅ-পন্তিং কালো হোরং ব কট্‌ঠেই ॥৩৫॥

[ কুত্র গতং রবি-বিম্বং কুত্র প্রণষ্টাঃ চন্দ্র-তারাঃ।
গগনে বলাকা-পঙ্‌ক্তিং কালঃ হোরাং ইব কর্ষতি ॥ ]

৩৫। ( দিবসে ) রবিবিম্ব কোথায় লুকাইল, ( রাত্রিতেও ) চন্দ্র তারকা কোথায় পলাইল। ( বর্ষা ) কাল, জ্যোতির্ব্বিদের গ্রহগণনা-রেখাপাতের ন্যায়, আকাশে বলাক-পঙ্‌ক্তি অঙ্কিত করিতেছে।

[ প্রবাসোদ্যত নায়কের গমননিষেধ করিবার উদ্দেশ্যে নায়িকার বর্ষাকাল-বর্ণনা। ]

অবিরল-পডন্ত-ণব-জল-ধারা-রজ্জু-ঘটিঅং পঅত্তেণ।
অপহুত্তো উক্‌খেত্তুং রসই ব মেহো মহিং উঅহ ॥৩৬॥

[ অবিরল-পতন্-নব-জল-ধারা-রজ্জু-ঘটিতাং প্রযত্নেন।
অপ্রভবন্ উৎক্ষেপ্তুং রসতি ইব মেঘঃ মহীং পশ্যত ॥ ]

৩৬। দেখ, অবিরল পতন্ত নবজলধারারূপ রজ্জুদ্বারা আবদ্ধা মহীকে ঊর্দ্ধে আকর্ষণ করিতে না পারিয়া, মেঘ যেন শব্দ করিতেছে।

[ অতিবৃষ্টিতে জনপ্রচারের অভাব হওয়ায় কোন রমণী সশঙ্ক জারকে নিঃশঙ্ক রমণে উৎসাহিত করিতেছে। ]

ও হিঅঅ ওহি-দিঅহং তইআ পডিবজ্জিঊণ দইঅস্স।
অত্থেক্কাউল বীসম্ভ-ঘাই কিং তই সমারদ্ধং ॥৩৭॥

[ হে হৃদয় অবধি-দিবসং তদা প্রতিপদ্য দয়িতস্য।
অকস্মাৎ আকুল বিশ্রম্ভ-ঘাতিন্ কিং ত্বয়া সমারব্ধম্ ॥ ]

৩৭। হে হৃদয়, তখন তুমি প্রিয়ের (প্রবাসের) অবধি-দিন স্বীকার করিয়া লইয়া অকস্মাৎ (এখন) তুমি আকুল হইয়া বিশ্বাসঘাতীর ন্যায় কি আরম্ভ করিয়াছ ?

[ কান্তকে প্রবাস হইতে শীঘ্র আনয়ন করার উদ্দেশ্যে সখীকে ত্বরিত করার জন্য নায়িকার স্বহৃদয়ের প্রতি সকৌশল তিরস্কারবচন। ]

জো বি ণ আণই তস্স বি কহেই ভগ্গাইঁ তেণ বলআইঁ।
অই-উজ্জুআ বরাঈ অহ ব পিও সে হআসাএ ॥৩৮॥

[ যঃ অপি ন জানাতি তস্য অপি কথয়তি ভগ্নানি তেন বলয়ানি।
অতি-ঋজুকা বরাকী অথ বা প্রিয়ঃ তস্যাঃ হতাশায়াঃ ॥ ]

৩৮। যে জন জানে না—তাহাকেও (সেই মুগ্ধা) বলিতেছে—"(আমার) বলয় তাহাদ্বারা ভগ্ন হইয়াছে"। হয়, সেই শোচনীয়া রমণীই অত্যন্ত সরল-স্বভাবা, অথবা সেই হতাশা রমণীর প্রিয়ই অত্যন্ত ঋজুস্বভাব (বলয়ভঙ্গকার্য্যে অবিবেচক)।

[ জারের সহিত রমণপ্রবৃত্তার বলয় ভগ্ন হইয়াছে বলিয়া সপত্নীর চরিত্রভ্রংশের কথা কোন রমণী প্রকাশ করিতেছে। ]

সামাই গরুঅ-জোব্বণ-বিসেস-ভরিএ কবোল-মূলম্মি।
পিজ্জই অহোমুহেণ ব কণ্ণবঅংসেণ লাবণ্ণং ॥৩৯॥

[ শ্যামায়াঃ গুরুক-যৌবন-বিশেষ-ভৃতে কপোল-মূলে।
পীয়তে অধোমুখেন ইব কর্ণাবতংসেন লাবণ্যম্ ॥ ]

৩৯। শ্যামার (উত্তম নায়িকার) গুরু যৌবনবিশেষে মাংসলিত কপোল-মূলে (তদীয়) কর্ণাভরণ যেন অধোমুখ হইয়া লাবণ্য পান করিতেছে।

[ যুবতীর কপোললাবণ্য-দর্শনে সতৃষ্ণ যুবকের চুম্বনাভিলাষ প্রকাশিত হইতেছে। ]

সেউল্লিঅ-সব্বঙ্গী গোত্ত-গ্গহণেণ তস্স সুহঅস্স।
দূইং পট্ঠাএন্তী তস্সেঅ ঘরঙ্গণং পত্তা ॥৪০॥

[ স্বেদার্দ্রিত-সর্ব্বাঙ্গী গোত্র-গ্রহণেন তস্য সুভগস্য।
দূতীং প্রস্থাপয়ন্তী তস্য এব গৃহাঙ্গণং প্রাপ্তা ॥ ]

৪০। সেই সুভগের নামগ্রহণেই তদীয় সমস্ত অঙ্গ স্বেদার্দ্রিত করিয়া, সে (নায়িকা) দূতীকে (নায়কসমীপে) পাঠাইবার বন্দোবস্ত করিতে করিতে নিজেই তাহার (নায়কের) গৃহপ্রাঙ্গণে উপস্থিত হইল।

[ 'অত্যাসক্তিতে' রমণীরা কি না করিতে পারে'—তাহাই কোন রমণী সখীকে শিখাইতেছে। ]

জন্মন্তরে বি চলণং জীএণ খু মঅণ তুজ্ঝ অচ্চিসসং।
জই তং পি তেণ বাণেণ বিজ্ঝসে জেণহং বিদ্ধা ॥৪১॥

[ জন্মান্তরে অপি চরণৌ জীবেন খলু মদন তব অর্চয়িষ্যামি।
যদি তং অপি তেন বাণেন বিধ্যসি যেন অহং বিদ্ধা ॥ ]

৪১। হে মদন! তুমি যে বাণদ্বারা আমাকে বিদ্ধ করিতেছ তাহাকেও যদি সেই বাণদ্বারা বিদ্ধ করিতে পার, তবে জন্মান্তরেও আমি আমার জীবনদ্বারা তোমার চরণ অর্চ্চনা করিব।

[ দুঃসহ বিরহবেদনা সহ্য করিতে না পারিয়া নায়িকা মদন-নমস্কারচ্ছলে সখীকে কান্তানয়ন জন্য ত্বরিত করিতেছে। ]

ণিঅ-বক্‌খারোবিঅ-দেহ-ভার-ণিউণং রসং লিহস্তেণ।
বিঅসাবিউণ পিজ্জই মালই-কলিআ মহুঅরেণ ॥৪২॥

[ নিজ-পক্ষারোপিত-দেহ-ভার-নিপুণং রসং লিহতা।
বিকাস্য পীয়তে মালতী-কলিকা মধুকরেণ ॥ ]

৪২। নিজপক্ষদ্বয়ে দেহভার আরোপিত করিয়া অতি নিপুণভাবে রস-লেহনপূর্ব্বক মধুকর মালতী কলিকাটি বিকসিত করিয়া পান করিতেছে।

[ অতিবালাতে রমণোন্মুখ নায়ককে নিষেধ করার জন্য বিদগ্ধবনিতার উক্তি। অথবা, নববধূকে নায়ক বিনা পীড়নে সংভোগ করিবেন বলিয়া দূতীর আশ্বাসবচন। ]

কুরুণাহো বিবঅ পহিও দূমিজ্জই মাহবস্‌স মিলিএণ।
ভীমেণ জহিচ্ছিআএ দাহিণ-বাএণ ছিপ্পন্তো ॥৪৩॥

[ কুরু-নাথঃ ইব পথিকঃ দূয়তে মাধবস্য মিলিতেন।
ভীমেন যদৃচ্ছয়া দক্ষিণ-পাদেন ( °বাতেন ) স্পৃশ্যমানঃ ॥]

৪৩। মাধবের ( কৃষ্ণের ) সহিত মিলিত হইয়া ভীমসেন যদৃচ্ছাক্রমে দক্ষিণপাদদ্বারা স্পর্শ করিয়া কুরুনাথকে ( দুর্য্যোধনকে ) যেমন দুঃখিত করিয়াছিলেন,—মাধবের ( বসন্তকালের ) সহিত মিলিত হইয়া ভয়ানক দক্ষিণ বায়ুও যদৃচ্ছাক্রমে স্পর্শ করিয়া পথিককে তেমন দুঃখিত করিতেছে।

[ বিরহিণীকে সখী বসন্ত-সময়ে প্রিয়সমাগম হইবে বলিয়া আশ্বাস দিতেছে। ( অথবা, আসন্ন বসন্তকালে নায়িকা প্রিয়কে প্রবাসগমনে নিষেধ করিতেছে। ]

জাব ণ কোস-বিকাসং পাবই ঈসীস মালঈ-কলিআ।
মঅরন্দ-পাণ-লোহিল্ল ভমর তাবচ্চিঅ মলেসি ॥৪৪॥

[ যাবৎ ন কোষ-বিকাসং প্রাপ্নোতি ঈষৎ মালতী-কলিকা।
মকরন্দ-পান-লোভশীল ভ্রমর তাবৎ এব মর্দ্দয়সি ॥ ]

৪৪। যতক্ষণ পর্য্যন্ত মালতী-কুসুম-কলিকাটি ঈষৎ কোষবিকাস প্রাপ্ত না

হয়, হে রসপানলোলুপ ভ্রমর! ততক্ষণ পর্য্যন্ত তুমি (কেবল) মর্দ্দনই করিতেছ।

[অপ্রাপ্ত-যৌবনা জায়ার সহিত রমমাণ কান্তকে কোন বিদগ্ধা রমণী পরিহাস-সহকারে ভ্রমরব্যপদেশে এইরূপ বলিতেছে।]

অকঅণ্ণুঅ তুজ্ঝ কএ পাউস-রাঈসু জং মএ খুণ্ণং।
উপ্পেক্খামি অলজ্জির অজ্জ বি তং গাম-চিক্খিল্লং ॥৪৫॥

[অকৃতজ্ঞ তব কৃতে প্রাবৃড্-রাত্রিষু যঃ ময়া ক্ষুণ্ণঃ।
উৎপ্রেক্ষে অলজ্জাশীল অদ্য অপি তং গ্রাম-পঙ্কম্ ॥]

৪৫। হে অকৃতজ্ঞ! তোমার জন্য বর্ষার রজনীতে আমি যে গ্রামপঙ্ক ক্ষুণ্ণ করিয়াছি,—হে লজ্জাবিহীন! সেই পঙ্ক আমি অদ্যাপি (অশুষ্ক) লক্ষ্য করিতেছি।

[অতি অল্প সময়ের মধ্যেই জারকে মন্দস্নেহ হইতে দেখিয়া নায়িকা তাহাকে অনুকূলিত করিবার জন্য নিজ দুঃখের বর্ণনা করিতেছে।]

রেহই গলন্ত-কেস-ক্খলন্ত-কুণ্ডল-ললন্ত-হার-লআ।
[1]অদ্ধুপ্পইআ বিজ্জাহরি ব্ব পুরুসাইরী বালা ॥৪৬॥

[রাজতে গলৎ-কেশ-স্খলৎ-কুণ্ডল-ললদ্ধার-লতা।
অর্দ্ধোৎপতিতা বিদ্যাধরী ইব পুরুষায়িতশীলা বালা ॥]

৪৬। অর্দ্ধউড্ডীনা বিদ্যাধরীর মত, এই বালা পুরুষায়িতরমণে ব্যাপৃত হওয়ায় গলন্ত কেশে, স্খলন্ত কুণ্ডলে ও ললন্ত-হারলতায় শোভা পাইতেছে।

[নাগরিক মুগ্ধ বধূকে বিপরীতবিহারে প্ররোচিত করিবার উদ্দেশ্যে বলিতেছে।]

জই ভমসি ভমসু এমেঅ কণ্হ সোহগ্গ-গব্বিরো গোট্ঠে।
মহিলাণং দোস-গুণে বিচারঅইউং জই খমো সি ॥৪৭॥

[1] উদ্ধুপ্পইআ (=উর্দ্ধোৎপতিতা) পাঠও দেখা যায়।

[ যদি ভ্রমসি ভ্রম এবং এব কৃষ্ণ সৌভাগ্য-গর্ব্বশীলঃ গোষ্ঠে।
মহিলানাং দোষ-গুণৌ বিচারয়িতুং যদি ক্ষমঃ অসি ॥ ]

৪৭। হে কৃষ্ণ, সৌভাগ্যগর্ব্বে গর্ব্বিত হইয়া যদি ( এইভাবে ) গোষ্ঠে ভ্রমণ করিতে হয়, তবে ভ্রমণ কর ;—( কিন্তু, এত করিয়াও ) তুমি যদি মহিলাদিগের দোষ ও গুণের বিচার করিতে সমর্থ হও ( অর্থাৎ সমর্থ হইবে না )।

[ সৌভাগ্যগর্ব্বিত যুবককে লক্ষ্য করিয়া গুণগর্ব্বিতার কৃষ্ণব্যপদেশে এইরূপ উক্তি। ]

সংজ্ঝা-সমএ জল-পূরিঅঞ্জলিং বিহডিএক্ক-বাম-অরং।
গোরীঅ কোস-পাণুজ্জঅং ব পমহাহিবং ণমহ ॥৪৮॥

[ সন্ধ্যা-সময়ে জল পূরিতাঞ্জলিং বিঘটিতৈক-বাম-করম্।
গোর্য্যা কোষ-পানোদ্যতং ইব প্রমথাধিপং নমত ॥ ]

৪৮। সন্ধ্যাসময়ে গৌরীকে প্রসাদিত করার জন্য জলপূরিত অঞ্জলি বদ্ধ করিয়া বামকরটি পৃথক্ করিয়া আনিয়া ( শপথার্থ ) কোষপানে উদ্যত প্রমথাধিপতিকে ( শিবকে ) নমস্কার কর।

[ মালিনীর সখী অনুনয়-পরাঙ্মুখ কান্তকে অনুকূলিত করার চেষ্টা করিতেছে। ]

গামণিণো সব্বাসু বি পিআসু অণুমরণ-গহিঅ-বেসাসু।
মম্মচ্ছেএসু বি বল্লহাই উবরী বলই দিট্‌ঠী ॥৪৯॥

[ গ্রামণ্যঃ সর্ব্বাসু অপি প্রিয়াসু অনুমরণ-গৃহীত-বেষাসু।
মর্ম্মচ্ছেদেষু অপি বল্লভায়াঃ উপরি বলতে দৃষ্টিঃ ॥ ]

৪৯। ( মরণসময়ে ) গ্রাম-নায়কের সব প্রিয়ারা অনুমরণে গৃহীত-বেষা হইলেও, সেই মর্ম্মচ্ছেদবিধায়ক দশাতেও, তাহার দৃষ্টি অত্যন্ত বল্লভা প্রিয়ার উপরই পতিত হয়।

[ মরণকালেও সুভাগার প্রতি কান্তার দৃষ্টি পতিত হয়—এই বলিয়া কোনও সখী নায়িকাকে বলিতেছে। ]

মামি সরিসক্খরাণ বি অত্থি বিসেসো পঅম্পিঅব্বাণং।
ণেহমইআণ অগ্নো অগ্নো উবরোহমইআণং ॥৫০॥

[ মাতুলানি সদৃশাক্ষরাণাং অপি অস্তি বিশেষঃ প্রজল্পিতব্যানাম্।
স্নেহময়ানাং অন্যঃ অন্যঃ উপরোধময়ানাম্॥ ]

৫০। হে মামি! বাক্যাবলীর মধ্যে সমান অক্ষরের প্রয়োগ থাকিলেও, (ভাবের) বৈশিষ্ট্য ব্যঞ্জিত হয়,—(কারণ,) স্নেহময় বচনের বৈশিষ্ট্য একপ্রকার, (আর) অনুরোধার্থ ব্যবহৃত বচনের বৈশিষ্ট্য অন্যপ্রকার।

[ প্রিয়বাদী কান্তকে অসম্মানিত করার কারণ জিজ্ঞাসিত হইয়া মায়িকার উক্তি। ]

হিঅআহিন্তো পসরন্তি জাইঁ অণ্ণাইঁ তাইঁ বঅণাইং।
ওসরসু কিং ইমেহিং অহরুত্তর-মেত্ত-ভণিএহিং ॥৫১॥

[ হৃদয়েভ্যঃ প্রসরন্তি যানি অন্যানি তানি বচনানি।
অপসর কিং এভিঃ অধরোত্তর-মাত্র-ভণিতৈঃ॥ ]

৫১। হৃদয় হইতে যে সকল বচন বিনির্গত হয়—তাহা অন্যপ্রকারের। (নিকট হইতে) সরিয়া যাও। এই সব অধরোত্তর (উচ্চাবচ অর্থাৎ কপট) বচনমাত্রের প্রয়োগে কি প্রয়োজন আছে?

[ অন্যাসক্ত, অথচ প্রিয়বাদী নায়কের প্রতি নায়িকার সরোষ বচন। ]

কহঁ সা সোহগ্গ-গুণং মএ সমং বহই নিগ্ঘিণ তুমম্মি।
জীঅ হরিজ্জই গোত্তং হরিঊণ অ দিজ্জএ মজ্ঝ ॥৫২॥

[ কথং সা সৌভাগ্য-গুণং ময়া সমং বহতি নির্ঘৃণ ত্বয়ি।
যস্যাঃ হ্রিয়তে গোত্রং হৃত্বা চ দীয়তে মহ্যম্॥ ]

৫২। হে নির্দয়! তোমার সম্বন্ধে কি প্রকারে সে (রমণী) আমার তুলনায় অধিকতর সৌভাগ্য-গুণ বহন করে? (কারণ,) তাহার নাম (গোত্র) তোমার দ্বারা হৃত হইয়া আমার প্রতি প্রযুক্ত হইতেছে।

[ ধীরা নায়িকা গোত্রস্খলিত-দোষে দুষ্ট নায়ককে সকৌশলে বলিতেছে। ]

সহি সাহস্তু সব্ভাবেণ পুচ্ছিমো কিং অসেস-মহিলাণং।
বড্ঢন্তি কর-ঠিআ বিবঅ বলআ দইএ পউট্ঠম্মি ॥৫৩॥

[ সখি শাধি সম্ভাবেম পৃচ্ছামঃ কিং অশেষ-মহিলানাম্।
বর্দ্ধন্তে কর-স্থিতাঃ এব বলয়াঃ দয়িতে প্রোষিতে ॥ ]

৫৩। সখি, বল ত,—সম্ভাবে জিজ্ঞাসা করিতেছি—সকল মহিলাদিগেরই কি, দয়িত জন প্রবাসে গেলে, হস্তস্থিত বলয়গুলি বাড়িয়া যায়?

[ বিরহবেদনায় আত্মশরীরে কৃশতা লক্ষ্য না করিয়া প্রোষিতপতিকা সখীকে বলিতেছে। ]

ভমই পলিত্তই জূরই উক্খিবিউং সে করং পসারেই।
করিণো পঙ্ক-খুত্তস্স ণেহ-ণিঅলাইআ করিণী ॥৫৪॥

[ ভ্রমতি পরিতঃ ( পরিতপ্তা ) খিদ্যতে উৎক্ষেপ্তুং তস্য করং প্রসারয়তি।
করিণঃ পঙ্ক-নিমগ্নস্য স্নেহ-নিগড়িতা করিণী ॥ ]

৫৪। পঙ্কে পতিত হস্তীর স্নেহশৃঙ্খলায় আবদ্ধ হস্তিনী, হস্তীর চতুর্দ্দিকে ঘুরিতেছে, ( চিত্তে ) খেদ অনুভব করিতেছে এবং তাহাকে উঠাইবার জন্য নিজের শুণ্ড প্রসারিত করিতেছে।

[ দুর্গত বা রোগী পতিকে ত্যাগ করিতে উদ্যতা ও পরপুরুষাভিমুখী রমণীকে সখী বলিতেছে। ]

রই কেলি-হিঅ-ণিঅংসণ-কর-কিসলঅ-রুদ্ধ-ণঅণ-জুঅলস্স।
রুদ্দস তইঅ-ণঅণং পব্বই-পরিউম্বিঅং জঅই ॥৫৫॥

[ রতি-কেলি-হৃত-নিবসন-কর-কিসলয়-রুদ্ধ-নয়ন-যুগলস্য।
রুদ্রস্য তৃতীয়-নয়নং পার্ব্বতী-পরিচুম্বিতং জয়তি ॥ ]

৫৫। যে রুদ্র রতিকেলি সময়ে ( পার্ব্বতীর ) বসন হরণ করিয়াছিলেন এবং যাঁহার নয়ন-যুগল ( লজ্জাশীলা পার্ব্বতীর ) করকিসলয়দ্বারা রুদ্ধ হইয়াছিল—সেই রুদ্রের পার্ব্বতীচুম্বিত তৃতীয় নয়নটি জয়যুক্ত হউক।

[ লজ্জাতেও স্নেহের অভিব্যক্তি থাকে—সখীকে ইহাই শিখাইবার উদ্দেশ্যে অন্য সখী পার্ব্বতী-সম্বন্ধে এইরূপ বলিতেছে। ]

ধাবই পুরও পাসেসু ভমই দিট্‌ঠী-পহম্মি সংঠাই।
ণব-লইকরস্‌স তুহ হলিঅ-উত্ত দে পহরসু বরাইং ॥৫৬॥

[ ধাবতি পুরতঃ পার্শ্বয়োঃ ভ্রমতি দৃষ্টি-পথে সংতিষ্ঠতে।
নব-লতিকা-করস্য তব হলিক-পুত্র হে প্রহর বরাকীম্ ॥ ]

৫৬। হে হলিকপুত্র, তুমি নবলতিকা হস্তে গ্রহণ করায়, ( সে রমণী ) তোমার নিকটে ধাবিত হইতেছে, তোমার পার্শ্বে ভ্রমণ করিতেছে এবং তোমার দৃষ্টি পথেই সংস্থিত রহিয়াছে,—তুমি সেই শোচনীয়াকে ( লতিকাদ্বারা ) প্রহার কর।

[ সংকেতস্থান নবলতিকাগৃহে নায়িকার না যাওয়াতে কৃতাপরাধা নায়িকার প্রহারযোগ্যতা কুট্টনী সূচনা করিতেছে। ]

কারিমমাণন্দবডং ভামিজ্জন্তং বহূঅ সহিআহিং।
পেচ্ছই কুমারী-জারো হাসুম্মিসসেহিঁ অচ্ছীহিং ॥৫৭॥

[ কৃত্রিমং আনন্দ-পটং ভ্রাম্যমাণং বধ্বাঃ সখীভিঃ।
প্রেক্ষতে কুমারী-জারঃ হাসোম্মিশ্রাভ্যাং অক্ষিভ্যাম্ ॥ ]

৫৭। কুমারীর জার সখীগণ দ্বারা ঘূর্ণ্যমাণ বধূর কৃত্রিম আনন্দপট ( প্রথম পুষ্পবতীর বস্ত্র ) হাস্যোন্মিশ্র নয়নে দেখিতেছে।

[ কৃত্রিম সব বস্তু উপহাসাস্পদ হয় এই বলিয়া কোনও নায়ক সহচরকে বলিতেছে। ]

সণিঅং সণিঅং ললিঅঙ্গুলীঅ মঅণ-বড-লাঅণ-মিসেণ।
বন্ধেই ধবল-বণ-বট্টঅং ব বণিআহরে তরুণী ॥৫৮॥

[ শনকৈঃ শনকৈঃ ললিতাঙ্গুল্যা মদন-পট-লাপন-মিষেণ।
বধ্নাতি ধবল-ব্রণ-পট্টকং ইব ব্রণিতাধরে তরুণী ॥ ]

৫৮। ব্রণযুক্ত অধরে অঙ্গুলীদ্বারা শনৈঃ শনৈঃ মধূচ্ছিষ্ট ( মোম )-পট লেপন করিবার ছলে যেন তরুণী তাহাতে ধবল ব্রণপট্ট বাঁধিয়া দিতেছে।

[ শিশিরসময়ে তরুণীকে মধূচ্ছিষ্ট লাপন করিতে দেখিয়া কোন বিদগ্ধ নায়কের সহচরের প্রতি উক্তি। ]

রই-বিরম-লজ্জিআও অপ্পত্ত-ণিঅংসণাওঁ সহস ব্ব।
ঢক্কন্তি পিঅঅমালিঙ্গণেণ জহণং কুল-বহূও ॥৫৯॥

[ রতি-বিরম-লজ্জিতাঃ অপ্রাপ্ত-নিবসনাঃ সহসা এব।
আচ্ছাদয়ন্তি প্রিয়তমালিঙ্গনেন জঘনং কুল-বধ্বঃ ॥ ]

৫৯। রমণের বিরাম সময়ে লজ্জিতা কুলবধূরা সহসা বসন না পাইয়া প্রিয়তমকে আলিঙ্গন করিয়াই জঘনদেশ আচ্ছাদন করিয়া থাকে।

[ কোনও রমণী কুলবধূর চরিত্র শিক্ষা দিবার জন্য সখীকে বলিতেছে। ]

পাঅডিঅং সোহগ্গং তম্বাএ উঅহ গোট্‌ঠ-মজ্ঝম্মি।
দুট্‌ঠ-বসহস্স সিঙ্গে অক্‌খি-উডং কণ্ডুঅন্তীএ ॥৬০॥

[ প্রকটিতং সৌভাগ্যং গবা পশ্যত গোষ্ঠ-মধ্যে।
দুষ্ট-বৃষভস্য শৃঙ্গে অক্ষি-পুটং কণ্ডূয়ন্ত্যা ॥ ]

৬০। দেখ, গোষ্ঠমধ্যে দুষ্ট বৃষভের শৃঙ্গে ( নিজ ) অক্ষিপুট কণ্ডূয়ন করিয়া গাভীটি সৌভাগ্য প্রকটিত করিতেছে।

[ কোনও রমণী অপর এক রমণীর সৌভাগ্য ধেনুব্যপদেশে বর্ণনা করিতেছে। ]

উহ সংভম-বিক্‌খিত্তং রমিঅব্বঅ-লেহলাএ অসঈএ।
ণবরঙ্গঅং কুডঙ্গে ধঅং ব দিণ্ণং অবিণঅস্স ॥৬১॥

[ পশ্য সংভ্রম-বিক্ষিপ্তং রন্তব্যক-লম্পটয়া অসত্যা।
নবরঙ্গকং কুড়ঙ্গে ( কুঞ্জে ) ধ্বজং ইব দত্তং অবিনয়স্য ॥ ]

৬১। রমণ-লম্পটা অসতী দ্বারা ( সংকেতস্থান ) কুঞ্জে, অবিনয়ের ধ্বজপট-রূপে প্রদত্ত সংভ্রম-বিক্ষিপ্ত কৌসুম্ভবস্ত্রখানি অবলোকন কর।

[ জারকে প্রলুব্ধ করার উদ্দেশ্যে দূতী নায়িকার রমণলম্পটতা প্রকাশ করিতেছে। ]

হত্থ-প্ফংসেণ জরগ্গবী বি পণ্হই দোহঅ-গুণেণ।
অবলোঅণ-পণ্হুইরিং পুত্তঅ পুণ্ণেহিঁ পাবিহিসি ॥৬২॥

[ হস্ত-স্পর্শেন জরদ্-গবী অপি প্রস্নৌতি দোহদ(ক)-গুণেন।
অবলোকেন-প্রস্রবনশীলাং পুত্রক পুণ্যৈঃ প্রাপ্স্যসি ॥ ]

৬২। হে পুত্রক! দোহদের (দোহকের বা দোহনকারীর) গুণবশতঃ হস্তস্পর্শমাত্র জরদ্গবীও দুগ্ধক্ষরণ করে, কিন্তু, অবলোকনমাত্রই প্রস্রবনশীলা (অনুরক্তা রমণীকে) কেবল পুণ্যবলেই তুমি পাইতে পারিবে।

[ দূতী ভুজঙ্গের প্রতি নায়িকার অনুরাগাধিক্য প্রতিপাদন করিতেছে। ]

মসিণং চঙ্কম্মন্তী পএ পএ কুণই কীস মুহ-ভঙ্গং।
ণূণং সে মেহলিআ জহণ-গঅং ছিবই ণহ-বন্তিং ॥৬৩॥

[ মসৃণং চঙ্ক্রম্যমাণা পদে পদে করোতি কিমিতি মুখ-ভঙ্গম্।
নূনং তস্যাঃ মেখলিকা জঘন-গতাং স্পৃশতি নখ-পঙ্ক্তিম্ ॥ ]

৬৩। কেন (এই রমণী) সমস্থানে (মসৃণভাবে) গমন করিতে করিতে প্রতি পদে মুখবিকার প্রকাশ করিতেছে? নিশ্চিতই তাহার মেখলিকা জঘনগত নখ (ক্ষত)-পঙ্ক্তি স্পর্শ করিতেছে (তজ্জন্য ব্যথাবশতঃ মুখবিকার প্রকাশ করিতেছে)।

[ সুন্দরীর মন্দ মন্দ গমন লক্ষ্য করিয়া দুই নাগরিকের উক্তি-প্রত্যুক্তি। ]

সংবাহণ-সুহ-রস-তোসিএণ দেন্তেণ তুহ করে লক্খং।
চলণেণ বিক্কমাইচ্চ-চরিঅং অণুসিক্খিঅং তিস্সা ॥৬৪॥

[ সংবাহন (সংবাধন)-সুখ-রস-তোষিতেন দদতা তব করে লাক্ষাং (লক্ষম্)।
চরণেন বিক্রমাদিত্য-চরিতং অনুশিক্ষিতং তস্যাঃ ॥ ]

৬৪। সেই ( যুবতীর ) চরণ তোমার সংবাহনকার্য্যদ্বারা সুখরসপ্রাপ্তিতে তুষ্ট হইয়া তোমার হস্তে 'লাক্ষা' চিহ্ন প্রদান করাতে, মনে হয় যে, ইহা ( সেই চরণ ) বিক্রমাদিত্যের চরিত অনুকরণ করিতে শিখিয়াছে—( বিক্রমাদিত্যও স্বভৃত্যকর্ত্তৃক শত্রুর সংবাধনক্রিয়াদ্বারা সুখপ্রাপ্তিতে তুষ্ট হইয়া তাহার করে 'লক্ষ' মুদ্রা প্রদান করেন )।

[ নায়কের হস্ত সপত্নীর চরণ-লাক্ষায় অঙ্কিত দেখিয়া খণ্ডিতার ঈর্ষ্যাযুক্ত বচন.]

পাঅ-পডণাণঁ মুদ্ধে রহস-বলামোডি-চুম্বিঅব্বাণং।
দংসন-মেত্ত-পসণ্ণে চুক্কাসি সুহাণঁ বহুআণং ॥৬৫॥

[ পাদ-পতনানাং মুগ্ধে রভস-বলাৎকার-চুম্বিতব্যানাম্।
দর্শন-মাত্র-প্রসন্নে ভ্রষ্টা অসি সুখানাং বহুকানাম্ ॥]

৬৫। হে মুগ্ধে, তুমি ( প্রিয়ের ) দর্শনমাত্রই প্রসন্ন হইয়া থাক, ( কিন্তু, ) পাদপতন, বেগ ও বলাৎকারসহ চুম্বনাদিজনিত বহু প্রকারের সুখ হইতে ভ্রষ্ট বা তাহাতে বঞ্চিত হইয়া থাক।

[ সহসা মানপরিত্যাগকারিণী সখীকে অন্যসখী মানের সুখকারিতা-বিষয়ে শিক্ষা দিতেছে।]

দে সুঅণু পসিঅ এণ্হিং পুণো বি সুলহাইঁ রূসিঅব্বাইং।
এসা মঅচ্ছি মঅ-লাঞ্ছণুজ্জলা গলই ছণ-রাঈ ॥৬৬॥

[ হে সুতনু প্রসীদ ইদানীং পুনঃ অপি সুলভানি রোষিতব্যানি।
এষা মৃগাক্ষি মৃগ-লাঞ্ছনোজ্জ্বলা গলতি ক্ষণ-রাত্রিঃ ॥]

৬৬। হে সুতনু, এখন প্রসন্ন হও ; রোষভাব অন্যসময়ে আবার সুলভ হইবে। হে মৃগলোচনে, চন্দ্রোজ্জ্বলা উৎসব-রজনী শেষ হইয়া যাইতেছে।

[ নায়ক প্রণয়কুপিতা কান্তাকে প্রসন্ন করিবার চেষ্টা করিতেছে।]

আবণ্ণাইঁ কুলাইং দো বিব্বঅ জাণন্তি উণ্ণইং ণেউং।
গোরীঅ হিঅঅ-দইও অহবা সালাহণ-ণরিন্দো ॥৬৭॥

[ আপন্নানি ( আপর্ণানি ) কুলানি দ্বৌ এব জানীতঃ উন্নতিং নেতুম্।
গৌর্য্যাঃ হৃদয়-দয়িতঃ অথবা শালিবাহন-নরেন্দ্রঃ ॥]

৬৭। আপন্ন ( আপদ্‌যুক্ত ) কুলের ( পক্ষে, 'আপর্ণ' অর্থাৎ অপর্ণা পার্ব্বতীর কুলের ) উন্নতি দুই ব্যক্তিই সাধন করিতে পারেন,—গৌরীর হৃদয়-বল্লভ ( মহাদেব ), অথবা শালিবাহন-বংশের নরপতি।

[ কামার্ত্তার প্রতীকারে তুমিই সমর্থ। এই উদ্দেশ্যে নায়কের প্রতি অন্যাপদেশে দূতীর উক্তি। ]

ণিক্কণ্ড-দুরারোহং পুত্তঅ মা পাডলিং সমারুহসু।
আরূঢ়-ণিবডিআ কে ইমীঅ ণ কআ হআসাএ ॥৬৮॥

[ নিষ্কাণ্ড-দুরারোহাং পুত্রক মা পাডলিং সমারোহ।
আরূঢ়-নিপতিতাঃ কে অনয়া ন কৃতাঃ হতাশয়া ॥ ]

৬৮। হে পুত্রক, কাণ্ডবিহীন, ( অতএব ) দুরারোহ এই পাটলিপুষ্পবৃক্ষের উপর আরোহণ করিও না। এই হতাশা পাটলি কাহাকে আরোহণ করাইয়া ( ভূমিতে ) নিপাতিত না করিয়াছে ?

[ কুটিল নায়িকাতে আসক্ত নায়ককে নিবর্ত্তিত করার উদ্দেশ্যে দূতীর চেষ্টা।]

গামণি-ঘরম্মি অত্তা এক্ক বিবঅ পাডলা ইহ গ্গামে।
বহু-পাডলং চ সীসং দিঅরস্স ণ সুন্দরং এঅং ॥৬৯॥

[ গ্রামণি-গৃহে শ্বশ্রূ একা এব পাটলা ইব গ্রামে।
বহু-পাটলং চ শীর্ষং দেবরস্য ন সুন্দরং এতৎ ॥]

৬৯। হে শ্বশ্রূ, এই গ্রামে কেবল গ্রামণীর বাড়ীতেই একটি পাটলা ( বৃক্ষ ) বিদ্যমান। দেবরের মস্তক অনেক পাটলপুষ্প দ্বারা সংযুক্ত দেখা যায়,—ইহা ত সুন্দর ( কাজ ) নহে।

[ গ্রামণীর বনিতাতে আসক্ত দেবরকে নিবারিত করার উদ্দেশ্যে কোন বধূর শ্বশ্রূর প্রতি উক্তি।]

অগ্নাণঁ বি হোন্তি মুহে পম্হল-ধবলাইঁ দীহ-কসণাইং ।
ণঅণাইঁ সুন্দরীণং তহ বি হু দট্ঠুং ণ জাণন্তি ॥৭০॥

[ অন্যাসাং অপি ভবন্তি মুখে পক্ষ্মল-ধবলানি দীর্ঘ-কৃষ্ণানি ।
নয়নানি সুন্দরীণাং তথাপি খলু দ্রষ্টুং ন জানন্তি ॥]

৭০। অন্যান্য বহু সুন্দরীদিগের মুখে পক্ষ্মল-ধবল ও দীর্ঘ-কৃষ্ণ নয়ন-যুগল বর্তমান থাকে ; তথাপি সেগুলি ( ভ্রূ-বিলাসাদিসহকারে ) দেখিতে জানে না।

[ দূতী নায়িকার কটাক্ষগুণের বর্ণনা করিয়া নায়ককে প্রলোভিত করিতেছে।]

হংসেহিঁ ব তুহ রণ-জলঅ-সমঅ-ভঅ-চলিঅ-বিহুল-বক্খেহিং ।
পরিসেসিঅ-পোম্মাসেহিঁ মাণসং গম্মই রিউহিং ॥৭১॥

[ হংসৈঃ ইব তব রণ-জলদ-সময়-ভয়-চলিত-বিহ্বল-পক্ষৈঃ ।
পরিশেষিত-পদ্মাশৈঃ মানসং গম্যতে রিপুভিঃ ॥]

৭১। ( হে রাজন্ ! ) হংসগণের ন্যায় তোমার শত্রুগণ ( সেবাদ্বারা ) তোমার মানসের অনুগমন অর্থাৎ ছন্দানুবর্তন করিতেছে ;—কারণ, তাহাদের স্বপক্ষীয়গণ তোমার রণরূপ জলদ-সময় উপস্থিত দেখিয়া বিহ্বলচিত্তে পলায়মান হইতেছে এবং তাহাদের লক্ষ্মীপ্রাপ্তির আশা পরিশেষিত হইতেছে. ( হংসগণও রণন্ত বা শব্দায়মান জলদ-সময় উপস্থিত হইলে বিহ্বলপক্ষে পলাইতে আরম্ভ করে এবং অনত্র পদ্মলাভের আশা শেষ হইয়াছে ভাবিয়া মানস-সরোবরের অভিমুখে ধাবমান হইয়া থাকে )।

[ গাথারচয়িতা শালিবাহন-নরপতির স্তুতি ইহাতে অভিব্যক্ত। অথবা, দণ্ডযাত্রায় উদ্যত রাজাকে প্রতিষেধ করার উদ্দেশ্যে রাণীর রাজস্তুতিব্যাজে বর্ষকালের বর্ণনা।]

দুগ্‌গঅ-ঘরম্মি ঘরিণী রক্খন্তী আউলত্তণং পইণো ।
পুচ্ছিঅ-দোহল-সদ্ধা পুণো বি উঅঅং বিঅ কহেই ॥৭২॥

[ দুর্গত-গৃহে গৃহিণী রক্ষন্তী আকুলত্বং পত্যুঃ ।
পৃষ্ট-দোহদ-শ্রদ্ধা পুনঃ অপি উদকং এব কথয়তি ॥]

৭২। কোন্ দোহদে তোমার অভিলাষ হইয়াছে এইরূপ পতি-কর্ত্তৃক পৃষ্ট হইয়া, দুর্গত ঘরের গৃহিণী পতির আকুলতা-নিবারণ-মানসে পুনঃ পুনঃ উদকই প্রার্থনা করিতেছে।

['পতির নিকট অনায়াসসাধ্য বস্তুই প্রার্থনীয়'—ইহাই কোন মহিলা নিজ সখীকে শিখাইতেছে।]

আঅম্ব-লোঅণাণং ওল্লংসুঅ-পাঅডোরু-জহণাণং।
অবরণ্হ-মজ্জিরীণং কএ ণ কামো বহই চাবং ॥৭৩॥

[ আতাম্র-লোচনানাং আর্দ্রাংশুক-প্রকটোরু-জঘনানাম্।
অপরাহ্ন-মজ্জনশীলানাং কৃতে ন কামঃ বহতি চাপম্ ॥ ]

৭৩। আর্দ্রবস্ত্রপরিধানবশতঃ যাহাদের উরু ও জঘনস্থল প্রকটিত, যাহাদের লোচন তাম্রবর্ণবিশিষ্ট ( আরক্ত ), অপরাহ্ন সময়ে জলমজ্জনশীলা সেই সব রমণীর জন্য কামদেব চাপ বহন করেন না।

[ গ্রীষ্মের অপরাহ্নে স্নানবতী যুবতীদিগের কামিজনচিত্তমোহিনী শোভার বর্ণনা। ]

কে উব্বরিআ কে ইহ ণ খণ্ডিআ কে ণ লুত্ত-গুরু-বিহবা।
ণহরাইং বেসিণিও গণণা-রেহা উববহন্তি ॥৭৪॥

[ কে উর্ব্বরিতাঃ কে ইহ ন খণ্ডিতাঃ কে ন লুপ্ত-গুরু-বিভবাঃ।
নখরাণি ( নখ-রাজিং ) বেশিন্যঃ গণনা-রেখাঃ উপবহন্তি ॥ ]

৭৪। কত (পুরুষ) অত্যন্ত আকৃষ্ট না হইয়াছে, কত (পুরুষ) খণ্ডিত (ভগ্নব্রত) না হইয়াছে, আবার কত ( পুরুষ ) বিপুল বিভবের লোপ না করিয়াছে—বেশ্যারা এই বিষয়ের গণনারেখারূপে (কামুকপ্রদত্ত) নখচিহ্ন ধারণ করিতেছে।

[ বারবনিতাদিগের চিত্তব্যামোহনের শক্তি প্রতিপাদন করার উদ্দেশ্যে কোনও যুবক সহচরকে বলিতেছে। ]

বিরহেণ মন্দরেণ ব হিঅঅং দুদ্ধোঅহিং ব মহিঊণ।
উম্মূলিআইঁ অব্বো অম্হং রঅণাইঁ ব সুহাইং ॥৭৫॥

[ বিরহেণ মন্দরেণ ইব হৃদয়ং দুগ্ধোদধিং ইব মথিত্বা।
উন্মূলিতানি অহো অস্মাকং রত্নানি ইব সুখানি ॥ ]

৭৫। মন্দর পর্ব্বত যেমন দুগ্ধসাগর মথিত করিয়া রত্ননিচয় উন্মূলিত করে; অহো! (তোমার) বিরহও তেমন আমার হৃদয় মথিত করিয়া ইহার সব সুখ সমূলে বিনষ্ট করিয়াছে।

[ প্রবাস-প্রত্যাবৃত্ত প্রিয়ের নিকট প্রিয়ার স্বানুভূত বিরহদুঃখের বর্ণনা। ]

উজ্জুঅ-রএ ণ তূসই বক্কম্মি বি আঅমং বিঅপ্পেই।
এত্থ অহব্বাএঁ মএ পিএ পিঅং কহঁ ণু কাঅব্বং ॥৭৬॥

[ ঋজুক-রতে ন তুষ্যতি বক্রে অপি আগমং বিকল্পয়তি।
অত্র অভব্যয়া ময়া প্রিয়ে প্রিয়ং কথং নু কর্ত্তব্যম্ ॥ ]

৭৬। (পতি) ঋজু (হাবভাবাদিশূন্য) রতিতে তুষ্ট হয় না; বক্ররতিতেও (কোথায় শিক্ষা) বলিয়া মূল অন্বেষণ করিয়া সন্দেহ করে। আমি যখন অভব্যা—তখন প্রিয়ের প্রতি প্রিয় আচরণ কেমন করিয়া করিব?

[ পতির প্রিয় সর্ব্বদা করণীয়, এইরূপ শিক্ষাদায়িনী সখীর প্রতি পতির বৈদগ্ধ্য ও ঈর্ষ্যার বিষয় নায়িকা বলিতেছে। ]

বহু-বিহ-বিলাস-রসিএ সুরএ মহিলাণঁ কো উবজ্ঝাও?
সিক্খই অসিক্খিআইঁ বি সব্বো ণেহাণুবন্ধেণ ॥৭৭॥

[ বহু-বিধ-বিলাস-রসিকে সুরতে মহিলানাং কঃ উপাধ্যায়ঃ।
শিক্ষ্যতে অশিক্ষিতানি অপি সর্ব্বঃ স্নেহানুবন্ধেন ॥ ]

৭৭। বহুবিধ-বিলাসরসযুক্ত সুরত ক্রিয়াসম্বন্ধে মহিলাদিগের কে (আবার) উপাধ্যায়? স্নেহানুবন্ধনই সকলকে অশিক্ষিত বস্তু শিক্ষা দিয়া থাকে।

[ নায়িকার রতিকৌশল-দর্শনে অন্যথাশঙ্কী নায়কের প্রতি সখীর আশ্বাসবচন। ]

বল্ল-বসিএ বিঅত্থসি সচ্চং, বিঅ সো তুএ ণ সংভবিও।
ণ হু হোন্তি তম্মি দিট্ঠে সুত্থাবত্থাইঁ অঙ্গাইং ॥৭৮॥

[ বর্ণ-বশিতে বিকত্থসে সত্যং এব স ত্বয়া ন সম্ভাবিতঃ।
ন খলু ভবন্তি তস্মিন্ দৃষ্টে স্বস্থাবস্থানি অঙ্গানি ॥ ]

৭৮। হে (নায়কগুণ)-বর্ণনদ্বারা বশীকৃতহৃদয়ে! তুমি (নিরর্থক) আত্মশ্লাঘা প্রকাশ করিতেছ। বাস্তবিক, কিন্তু, তুমি তাহাকে (দৃষ্টিদ্বারা) সম্ভাবিত বা অনুগৃহীত কর নাই,—কারণ, সে একবার দৃষ্ট হইলে (কোন রমণীরই) অঙ্গসমূহ স্বস্থ অবস্থায় থাকিতে পারে না।

[ নায়কের অসাধারণ সৌন্দর্য্য প্রকটিত করিয়া দূতী নায়িকাকে প্ররোচিত করিতেছে। ]

আসন্ন-বিআহ-দিণে অহিণব-বহু-সংগমস্সুঅ-মণস্স।
পঢম-ঘরিণীঅ সুরঅং বরস্স হিঅএ ণ সংঠাই ॥৭৯॥

[ আসন্ন-বিবাহ-দিনে অভিনব-বধূ-সংগমোৎসুক-মনসঃ।
প্রথম-গৃহিণ্যাঃ সুরতং বরস্য হৃদয়ে ন সংতিষ্ঠতে ॥ ]

৭৯। আসন্ন বিবাহদিনে নববধূর সংগমপ্রাপ্তির জন্য উৎসুকচিত্ত বরের হৃদয়ে প্রথম গৃহিণীর সুরতকথা সংস্থান লাভ করে না।

[ নায়কের চাটূক্তির উত্তরে নায়িকা পুরুষের স্বার্থপ্রবণতা লক্ষ্য করিয়া প্রত্যুত্তর দিতেছে। ]

জই লোক-ণিন্দিঅং জই অমঙ্গলং জই বিমুক্ক-মজ্জাঅং।
পুপ্ফবই-দংসণং তহবি দেই হিঅঅস্স ণিব্বাণং ॥৮০॥

[ যদি লোক-নিন্দিতং যদি অমঙ্গলং যদি বিমুক্ত-মর্য্যাদম্।
পুষ্পবতী-দর্শনং তথাপি দদাতি হৃদয়স্য নির্ব্বাণম্ ॥ ]

৮০। পুষ্পবতী রমণীর দর্শন যদি লোকনিন্দিতও হয়, যদি অমঙ্গল জনকও হয় এবং যদি মর্য্যাদালঙ্ঘন-দোষে দুষ্টও হয়, তথাপি ইহা হৃদয়ে সুখ উৎপাদন করে।

[ দোষের কথা হইলেও অত্যন্ত কামাসক্ত যুবক প্রেয়সীর সহচরীকে এইরূপ বলিতেছে। ]

জই ণ ছিবসি পুপ্‌ফবইং পুরও তা কীস বারিও ঠাসি।
ছিত্তোসি চুলচুলন্তেহিঁ ধাবিউণ অম্হ হত্থেহিং ॥৮১॥

[ যদি ন স্পৃশসি পুষ্পবতীং পুরতঃ তৎ কিমিতি বারিতঃ তিষ্ঠসি।
স্পৃষ্টঃ অসি চুলচুলায়মানৈঃ ধাবিত্বা অস্মাকং হস্তৈঃ ॥ ]

৮১। যদি পুষ্পবতীকে স্পর্শ না-ই করিবে, তাহা হইলে নিবারিত হইয়া সম্মুখে দণ্ডায়মান রহিয়াছ কেন? আমার চুলচুলায়মান হস্ত (তাই) ধাবিত হইয়া তোমাকে স্পর্শ করিল।

[ পুষ্পবতীর স্পর্শবিষয়ে উদ্বেগযুক্ত কান্তকে অনুরাগবশতঃ কান্তা সবিনয় তিরস্কার করিতেছে।]

উজ্জাগরঅ-কসাইঅ-গুরুঅচ্ছী মোহ-মণ্ডণ-বিলক্‌খা।
লজ্জই লজ্জালুইণী সা সুহঅ সহীহিঁ বি বরাঈ ॥৮২॥

[ উজ্জাগরক-কষায়িত-গুরুকাক্ষী মোঘ-মণ্ডন-বিলক্ষা।
লজ্জতে লজ্জাশীলা সা সুভগ সখীভ্যঃ অপি বরাকী ॥]

৮২। হে সুভগ, আমাদের এই হতভাগিনী লজ্জাশীলা সখীর নয়নদ্বয় অতিজাগরণে আরক্ত ও ভারাক্রান্ত হইয়াছে—(সে) নিরর্থক মণ্ডনে বিধুরা হইয়া সখীদিগের নিকটও লজ্জা অনুভব করিতেছে।

[ নায়িকার বিপ্রলম্ভাবস্থা বর্ণনা করিয়া দূতী নায়কের অপরাধসূচনপূর্ব্বক তাহাকে বলিতেছে। ]

ণ বি তহ অই-গরুএণ বি তম্মই হিঅএ ভরেণ গব্‌ভস্‌স।
জহ বিপরীঅ-ণিহুঅণং পিঅম্মি সোণ্‌হা অপাবন্তী ॥৮৩॥

[ ন অপি তথা অতি-গুরুকেণ অপি তাম্যতি হৃদয়ে ভরেণ গর্ভস্য।
যথা বিপরীত-নিধুবনং প্রিয়ে স্নুষা অপ্রাপ্নুবতী ॥ ]

৮৩। গর্ভিণী স্নুষা (পুত্রবধূ) প্রিয়জনের সহিত বিপরীত-বিহার ভোগ

করিতে পারিবে না বলিয়া মনে মনে যতদূর দুঃখিত হইয়াছে, অতিগুরু গর্ভভারে ততদূর দুঃখিত হয় নাই।

[ গর্ভভারক্লিষ্টা সখীকে লক্ষ্য করিয়া অপর সখীর পরিহাসবচন। ]

অগণিঅ-জণাববাঅং অবহত্থিঅ-গুরু-অণং বরাঈএ।
তুহ গলিঅ-দংসণাএ তীএ বলিউণ চিরং রুণ্ণং ॥৮৪॥

[ অগণিত-জনাপবাদং অবহস্তিত-গুরু-জনং বরাক্যা।
তব গলিত-দর্শনয়া তয়া বলিত্বা চিরং রুদিতম্ ॥ ]

৮৪। তোমার দর্শন না পাইয়া সেই দীনা রমণী জনাপবাদ গণনা না করিয়া, এবং গুরুজনদিগকে অসম্মানিত করিয়া, মুখ ফিরাইয়া বহুক্ষণ রোদন করিতেছে।

[ নায়িকার অনুরাগাধিক্য প্রকাশ করিয়া দূতী নায়ককে উৎকণ্ঠিত করিবার চেষ্টা করিতেছে। ]

হিঅঅং হিঅএ ণিহিঅং চিত্তালিহিঅ ব্ব তুহ মুহে দিট্‌ঠী।
আলিঙ্গণ-রহিআইং ণবরং খিজ্জন্তি অঙ্গাইং ॥৮৫॥

[ হৃদয়ং হৃদয়ে নিহিতং চিত্রালিখিতা ইব তব মুখে দৃষ্টিঃ।
আলিঙ্গন-রহিতানি কেবলং ক্ষীয়ন্তে অঙ্গানি ॥ ]

৮৫। ( সখী তোমার ) হৃদয়ে ( তাহার ) হৃদয় সংস্থাপিত রাখিতেছে; তোমার মুখে ( তাহার ) দৃষ্টি চিত্রাঙ্কিতার ন্যায় সংলগ্ন আছে, কেবল আলিঙ্গন-রহিত হইয়া ( তাহার ) অঙ্গগুলি ক্ষীণ হইয়া যাইতেছে।

[ প্রোষিতপতিকার সখী নায়ককে লেখমুখে জানাইতেছে। ]

অহঅং বিওঅ-তণুঈ দুসহো বিরহাণলো চলং জীঅং।
অপ্পাহিজ্জউ কিং সহি জাণসি তং চেব জং জুত্তং ॥৮৬॥

[ অহং বিয়োগ-তন্বী দুঃসহঃ বিরহানলঃ চলঃ জীবঃ।
অভিধীয়তাং কিং সখি জানাসি ত্বং এব যৎ যুক্তম্ ॥ ]

৮৬। আমি (প্রিয়ের) বিরহে কৃশ হইয়াছি; বিরহের অগ্নি দুঃসহ বোধ হইতেছে; জীবনও চঞ্চল (অর্থাৎ গমনোন্মুখ) হইয়া উঠিয়াছে। হে সখি, যাহা এখন উপযুক্ত বলিয়া তুমি মনে কর, তাহাই উপদেশ কর।

[মুগ্ধা সখীকে প্রোষিতপতিকা কান্তের আনয়নচেষ্টায় প্ররোচিত করিতেছে।]

তুহ বিরহুজ্জাগরও সিবিণে বি ণ দেই দংসণ-সুহাইং।
বাহেণ জহালোঅণ-বিণোঅণং সে হঅং তং পি ॥৮৭॥

[তব বিরহোজ্জাগরকঃ স্বপ্নে অপি ন দদাতি দর্শন-সুখানি।
বাষ্পেণ যথালোকন-বিনোদনং তস্যাঃ হতং তৎ অপি ॥]

৮৭। তোমার বিরহজনিত (সখীর) জাগরণ (তাহাকে) স্বপ্নেও তোমার দর্শনজনিত-সুখ দিতেছে না; যাহাও একটু (দূর হইতে) সুখ-দর্শন— তদীয় নয়ন বাষ্পে আচ্ছন্ন হওয়ায়, তাহাও হত বা নষ্ট প্রতিভাত হইতেছে।

[কলহান্তরিতা নায়িকার বিরহদুঃখ দূতী নায়কের নিকট প্রতিপাদন করিতেছে।]

অন্নাবরাহ-কুবিও জহ তহ কালেণ গম্মই পসাঅং।
বেসত্তণাবরাহে কুবিঅং কহঁ তং পসাইস্সং ॥৮৮॥

[অন্যাপরাধ-কুপিতঃ যথা তথা কালেন গম্যতে প্রসাদম্।
দ্বেষ্যত্বাপরাধে কুপিতং কথং তং প্রসাদয়িষ্যামি ॥]

৮৮। (আমার) অন্য কোনপ্রকার অপরাধের জন্য সে যদি কুপিত হইত, তাহা হইলে যেমন তেমন করিয়াও কালে তাহাকে প্রসন্ন করা যাইতে পারিত; কিন্তু (আমার প্রতি), তাহার দ্বেষ্যভাবরূপ (অর্থাৎ অপ্রিয়ভাবরূপ) অপরাধ হওয়ায়, সে কুপিত আছে—তাহাকে কেমন করিয়া প্রসন্ন করিব?

[কুপিত প্রিয়তমকে প্রসন্ন করিবার অসামর্থ্য বুঝাইয়া সখীর প্রতি নায়িকার উক্তি।]

দীসসি পিআণি জম্পসি সব্ভাবো সুহঅ এত্তিঅব্বেঅ।
ফালেইউণ হিঅঅং সাহসু কো দাবএ কস্স ॥৮৯॥

[ দৃশ্যসে প্রিয়াণি জল্পসি সদ্ভাবঃ সুভগ এতাবান্ এব।
ফালয়িত্বা হৃদয়ং শাধি ( শংস ) কঃ দর্শয়তি কস্য ॥ ]

৮৯। হে সুভগ, এতখানি তোমার সদ্ভাব আছে যে, তুমি আমাকে দেখা দেও ও আমার প্রতি প্রিয়বাক্য বল ;—কিন্তু, বল ত কে কাহাকে হৃদয় ছিঁড়িয়া দেখায় ( অর্থাৎ তোমার হৃদয়ে কোন প্রিয়ভাব নাই। ) ?

[ অন্য নায়িকার প্রতি চিত্তের আসক্তি-গোপনকারী নায়ককে নায়িকা তিরস্কারচ্ছলে বলিতেছে। ]

উঅঅং লহিউণ উত্তাণিআণণা হোন্তি কে বি সবিসেসং।
রিত্তা ণমন্তি সুইরং রহট্ট-ঘডিঅ ব্ব কাপুরিসা ॥৯০॥

[ উদকং লব্ধ্বা উত্তানিতাননাঃ ভবন্তি কে অপি সবিশেষম্।
রিক্তাঃ নমন্তি সুচিরং রহট্ট ( অরঘট্ট )-ঘটিকাঃ ইব কাপুরুষাঃ ॥ ]

৯০। কোন কোন ক্ষুদ্র পুরুষ ঘটী যন্ত্রস্থিত ঘটিকার ন্যায় জল প্রাপ্ত হইয়া ( অল্প সম্পদ্ লাভ করিয়া ) সবিশেষ উত্তোলিতবদন হয়, এবং রিক্ত অবস্থায় বহুক্ষণ নম্র থাকে।

[ অস্থিরস্নেহ পতির প্রতি পত্নীর তিরস্কারবচন। ]

ভগ্গ-পিঅ-সংগমং কেত্তিঅং ব জোণ্হা-জলং ণহ-সরম্মি।
চন্দ-অর-পণাল-নিজ্ঝর-ণিবহ-পডন্তং ণ ণিট্ঠাই ॥৯১॥

[ ভগ্ন-প্রিয়-সঙ্গমং কিয়ৎ ইব জ্যোৎস্না-জলং নভঃ-সরসি।
চন্দ্র-কর-প্রণাল-নির্ঝর-নিবহ-পতৎ ন নিস্তিষ্ঠতি ॥ ]

৯১। আকাশরূপ সরোবরে প্রিয়সঙ্গমভঙ্গকারী জ্যোৎস্না-জল আর কতখানি আছে ? চন্দ্রকররূপ প্রণালনির্ঝরসমূহ হইতে পতিত হইয়া, ইহা যে নিঃশেষিত হইতেছে না।

[ চতুর্দ্দিক চন্দ্রকিরণে ধবলিত হওয়ায় নায়িকা অভিসারে বঞ্চিত হইয়া স্বগত খেদোক্তি করিতেছে। ]

সুন্দর-জুআণ-জণ-সংকুলে বি তুহ দংসণং বিমগ্‌গন্তী।
রণ্ণ ব্ব ভমই দিট্‌ঠী বরাইআএ সমুব্বিগ্‌গা ॥৯২॥

[ সুন্দর-যুব-জন-সংকুলে অপি তব দর্শনং বিমার্গয়ন্তী।
অরণ্যে ইব ভ্রমতি দৃষ্টিঃ বরাকিকায়াঃ সমুদ্বিগ্না ॥ ]

৯২। ( বহু ) সুন্দর-যুবক-সমাকুল স্থানেও কেবল তোমার দর্শন অন্বেষণ করিয়াই এই হতভাগিনী ( দীনা ) রমণীর দৃষ্টি সমুদ্বেগযুক্ত হইয়া যেন অরণ্যে ( শূন্যে ) ঘুরিতেছে।

[ নায়িকার অনুরাগ সূচিত করিয়া নায়কের প্রতি দূতীর উক্তি। ]

অই-কোবণা বি সাসূ রুআবিআ গঅ-বইঅ সোণ্‌হাএ।
পাঅ-পডণোন্নআএ দোসু বি গলিএসু বলএসু ॥৯৩॥

[ অতি-কোপনা অপি শ্বশ্রূঃ রোদিতা গত-পতিকয়া স্নুষয়া।
পাদ-পতনাবনতয়া দ্বয়োঃ অপি গলিতয়োঃ বলয়য়োঃ ॥ ]

৯৩। ( প্রণামার্থ ) পাদ-পতনে অবনতা প্রোষিতভর্ত্তৃকা পুত্রবধূ, তাহার হস্তস্থিত দুইটি বলয়ই গলিত হইতেছে দেখিয়া ( দুঃখিতা ) অতি কোপনস্বভাবা শ্বশ্রূকেও কাঁদাইয়াছে।

[ কান্তসমীপগামী পথিকের নিকট নায়িকার বিরহদুঃখের কথা সখী বলিয়া দিতেছে। ]

রোবন্তি ব্ব অরণ্ণে দূসহ-রই-কিরণ-ফংস-সংতত্তা।
অই-তার-ঝিল্লি-বিরুএহিঁ পাঅবা গিম্‌হ-মজ্ঝণ্‌হে ॥ ৯৪ ॥

[ রুদন্তি ইব অরণ্যে দুঃসহ-রবি-কিরণ-স্পর্শ-সংতপ্তাঃ।
অতি-তার-ঝিল্লী-বিরুতৈঃ পাদপাঃ গ্রীষ্ম-মধ্যাহ্নে ॥]

৯৪। গ্রীষ্মকালের মধ্যাহ্নে অরণ্যমধ্যে অতি তারস্বরে ঝিল্লীকীটসমূহ বিরাব করিতেছে,—( তাই মনে হয় যেন ) দুঃসহ সূর্য্যকিরণের স্পর্শে সংতপ্ত হইয়া পাদপসমূহ রোদন করিতেছে।

[ কান্তা কান্তকে প্রবাসগমনে নিষেধ করার উদ্দেশ্যে গ্রীষ্মতাপের দুঃসহত্ব বর্ণনা করিতেছে। ]

পঢ়ম-ণিলীণ-মহুর-মহু-লোহল্লালি-উল-বদ্ধ-ঝংকারং।
অহিম-অর-কিরণ-ণিউরম্ব-চুম্বিঅং দলই কমল-বণং ॥ ৯৫ ॥

[ প্রথম-নিলীন-মধুর-মধু-লোভশীলালি-কুল বদ্ধ-ঝংকারম্।
অহিম-কর-কিরণ-নিকুরম্ব-চুম্বিতং দলতি কমল-বনম্ ॥]

৯৫। প্রথমোপবিষ্ট মধুর-মধুলোলুপ মধুকরকুলের গুঞ্জনমুখরিত কমলবন, উষ্ণকিরণ সূর্য্যের কিরণসমূহদ্বারা চুম্বিত বা স্পৃষ্ট হইয়া প্রস্ফুটিত হইতেছে।

[ সংকেতিত সরোবরতীরে অনাগত জারকে শুনাইয়া নায়িকা কমলবনবর্ণন-চ্ছলে সখীকে বলিতেছে। ]

গোত্ত-কৃখলণং সোঊণ পিঅঅমে অজ্জ তীঅ খণ-দিঅহে।
বজ্ঝ-মহিসস্‌স মাল বব মণ্ডণং উঅহ পডিহাই ॥ ৯৬ ॥

[ গোত্র-স্খলনং শ্রুত্বা প্রিয়তমে অদ্য তস্যাঃ ক্ষণ-দিবসে।
বধ্য-মহিষস্য মালা ইব মণ্ডনং পশ্যত প্রতিভাতি ॥ ]

৯৬। দেখ, অদ্য এই উৎসব-দিবসে প্রিয়তমের মুখে গোত্র-স্খলন শ্রবণ করাতে, এই রমণীর মণ্ডন যেন বধ্যমহিষের ( গলায় ) প্রদত্ত মালার ন্যায় প্রতিভাত হইতেছে।

[ মানিনীর মান অপনোদন করার জন্য নায়ককে পাঠাইবার উদ্দেশ্যে দূতীর নায়কসহচরের প্রতি উক্তি।]

মহমহই মলঅ-ৱাও অত্তা বারেই মং ঘরা ণেন্তীং।
অঙ্কোল্ল-পরিমলেণ বি জো কৃখু মও স মও বেবঅ ॥৯৭॥

[ মহমহায়তে মলয়-বাতঃ শ্বশ্রূঃ বারয়তি মাং গৃহাৎ নির্যান্তীম্।
অঙ্কোট-পরিমলেন অপি যঃ খলু মৃতঃ সঃ মৃতঃ এব ॥ ]

৯৭। মলয়পবন মহমহ করিতেছে অর্থাৎ উৎকট সৌরভ বহন করিতেছে। (তাই) শ্বশ্রূ আমাকে গৃহ হইতে নিষ্ক্রান্ত হইতে বারণ করিতেছে। (কিন্তু, গৃহবাটিকান্থিত) অঙ্কোটবৃক্ষের পরিমলে যে মারা যাওয়ায় সে মারা যাইবে (অর্থাৎ আমার মৃত্যু আসন্ন)।

[ কোনও রমণী কান্তকে আনিয়া দিবার জন্য সখীকে ত্বরিত করিতেছে। ]

মুহ-পেচ্ছও পঈ সে সা বি হু সবিসেস-দংসণুম্মইআ।
দো বি কঅত্থা পুহইং অমহিল-পুরিসং ব মণ্ণন্তি ॥৯৮॥

[ মুখ-প্রেক্ষকঃ পতিঃ তস্যাঃ সা অপি খলু সবিশেষ-দর্শনোন্মত্তা।
দ্বৌ অপি কৃতার্থৌ পৃথিবীং অমহিলা পুরুষাং ইব মন্যেতে ॥ ]

৯৮। তাহার পতি (সর্ব্বদাই) তাহার মুখ-দর্শনাকাঙ্ক্ষী—সে-ও কিন্তু, (পতির) মুখ দর্শন করার জন্য সবিশেষ উন্মত্তা থাকে। এই ভাবে উভয়েই (পরস্পরাবলোকনে) কৃতার্থ হওয়ায় মনে করে যে, পৃথিবীটি অন্য মহিলা-বিরহিত বা অন্য পুরুষ-বিরহিত হইয়াছে।

[ কাহারও অভিযোগের নিরাসার্থ দূতী দম্পতীর পরস্পরাবদ্ধ প্রেমের কথা ব্যক্ত করিতেছে।]

খেমং কত্তো খেমং জো সো খুজ্জম্বও ঘর-দ্দারে।
তস্স কিল মত্থআও কো বি অণত্থো সমুপ্পণ্ণো ॥৯৯॥

[ ক্ষেমং কুতঃ ক্ষেমং যঃ সঃ কুব্জাম্রকঃ গৃহ-দ্বারে।
তস্য কিল মস্তকাৎ কঃ অপি অনর্থঃ সমুৎপন্নঃ ॥ ]

৯৯। (আমার) কুশল কেমনে সম্ভব? গৃহদ্বারে যে ক্ষুদ্র আম্রবৃক্ষটি বর্ত্তমান আছে, সেইটিই আমার ক্ষেম সূচনা করিতেছে। (দেখ) ইহার মস্তক হইতে কি একটা অনর্থভূত (অর্থাৎ মুকুল) সমুৎপন্ন হইতেছে।

[ বসন্তসময়ে প্রোষিতপতিকা নিজ কুশল সম্বন্ধে জিজ্ঞাসিত হইয়া অন্য রমণীকে এইরূপ বলিতেছে। ]

আউচ্ছণ-বিচ্ছাঅং জাআই মুহং ণিঅচ্ছমাণেণ।
পহিএণ সোঅ-ণিঅলাবিএণ গন্তুং বিব অ ণ ইট্‌ঠং ॥১০০॥

[ আপৃচ্ছন-বিচ্ছায়ং জায়ায়াঃ মুখং নিরীক্ষমাণেন।
পথিকেন শোক-নিগড়িতেন গন্তুং এব ন ইষ্টম্‌॥ ]

১০০। বিদায়সময়ে জায়ার মুখ বিচ্ছায় ( শুষ্ক ও মলিন ); দেখিয়া পথিক শোকে নিগড়িত হইয়া, যাইতেই ইচ্ছা করিল না।

[ পতির প্রবাসের অবসরাপেক্ষাকারী জারকে নিরস্ত হইতে উপদেশ করিয়া দূতী বলিতেছে। ]

রসিঅ-জণ-হিঅঅ-দইএ কই-বচ্ছল-পমুহ-সুকই-ণিম্মইএ।
সত্ত-সঅম্মি সমত্তং পঞ্চমং গাআ-সঅং এঅং ॥১০১॥

[ রসিক-জন-হৃদয়-দয়িতে কবি-বৎসল-প্রমুখ-সুকবি-নির্মিতে।
সপ্ত-শতকে সমাপ্তং পঞ্চমং গাথা-শতকং এতৎ ॥ ]

১০১। রসিকজনের হৃদয়ের অতি প্রিয় এবং কবিবৎসল-প্রমুখ সুকবিগণ-দ্বারা রচিত সপ্তশতকে এই পঞ্চম গাথাশতক সমাপ্ত হইল।

## ( ষষ্ঠ শতক )

সূঈ-বেহে মুসলং [১]বিচ্ছুহমাণেণ দড্‌ঢ-লোএণ।
এক্ক-গ্‌গামে বি পিও সমঅং অচ্ছীহিঁ বি ণ দিট্‌ঠো ॥ ১ ॥

[ সূচী-বেধে মুসলং বিক্ষিপতা দগ্ধ-লোকেন।
এক-গ্রামে অপি প্রিয়ঃ সমকং অক্ষিভ্যাং অপি ন দৃষ্টঃ ॥ ]

১। দগ্ধ ( পোড়া ) লোকেরা সূচীবেধের সূক্ষ্মস্থানে মুসল বিক্ষেপ করে বলিয়া, এক গ্রামেই বর্ত্তমান ( আমার ) প্রিয়কে আমি সমানভাবে দুই চক্ষু ভরিয়া দেখিয়া লইতে পারি না।

১ 'বিচ্ছুঅমাণেণ' পাঠটি সঙ্গত মনে হয় না; কারণ 'ছুহ' ধাতুরই 'ক্ষিপ' আদেশ হয়।

[ 'লোকে অল্পদোষকেও বৃহৎ মনে করে' তাই জনাপবাদভয়ে প্রিয়দর্শন হইতে বঞ্চিত হইয়া উৎকণ্ঠিতা কুলটা সখীকে বলিতেছে। ]

অজ্জং বি তাব একং মা মং বারেহি পিঅসহি রুঅন্তিং।
কল্লিং উণ তম্মি গএ জই ণ মুআ তা ণ রোদিস্সং ॥২॥

[ অদ্য অপি তাবৎ একং মা মাং বারয় প্রিয়সখি রুদতীম্।
কল্যে পুনঃ তস্মিন্ গতে যদি ন মৃতা তদা ন রোদিষ্যামি ॥ ]

২। হে প্রিয়সখি! কেবল অদ্য একটি দিনই তুমি আমাকে কাঁদিতে বারণ করিও না। কিন্তু, আগামীকল্য প্রিয়তম চলিয়া গেলে পর যদি প্রাণে না মরি, তবে আর কাঁদিব না।

[ প্রিয়তমের গমনে আমার মরণ অবশ্যম্ভাবী—তাহার প্রবাসগমনের নিষেধার্থ এই উক্তি। ]

এহি ত্তি বাহরন্তম্মি পিঅঅমে উঅহ ওণঅমুহীএ।
বিউণাবেট্ঠিঅ-জহণ-থলাই লজ্জোণঅং হসিঅং ॥৩॥

[ এহি ইতি ব্যাহরতি প্রিয়তমে পশ্যত অবনত-মুখ্যা।
দ্বিগুণাবেষ্টিত জঘন-স্থলয়া লজ্জানতং হসিতম্ ॥ ]

৩। তোমরা দেখ—'এস' বলিয়া প্রিয়তম আহ্বান করিলে পর, (মহিলাটি) অবনতমুখী হইয়া জঘনস্থলে দ্বিগুণিত বস্ত্রাঞ্চলের আবেষ্টন করিয়া লজ্জাবনত হাসি হাসিল।

[ এক সখী ঋতুমতী যুবতীর বৈদগ্ধ্য অন্য সখীকে শিখাইতেছে। ]

মারেসি কং ণ মুদ্ধে ইমেণ [২]রত্তন্ত-তিক্‌খ-বিসমেণ।
ভু-লআ-চাব-বিণিগ্‌গঅ-তিক্‌খঅরদ্ধচ্ছি-ভল্লেণ ॥৪॥

[ মারয়সি কং ন মুগ্ধে অনেন রক্তান্ত-তীক্ষ্ণ-বিষমেণ।
ভ্রূ-লতা-চাপ-বিনির্গত-তীক্ষ্ণতরার্দ্ধাক্ষি-ভল্লেন ॥ ]

২ 'পেরন্ত-রত্ত' পাঠও দৃষ্ট হয় (অর্থাৎ 'পর্য্যন্তরক্ত')।

৪। হে মুগ্ধে! তোমার পর্য্যন্তরক্ত, তীক্ষ্ণ ও বিষম ভ্রূলতাচাপ হইতে বিনির্গত ও তীক্ষ্ণতর, অর্দ্ধনিমীলিত এই নয়নরূপ বাণদ্বারা তুমি কাহাকে না মারিতে পার?

[ কামিনীর কটাক্ষবাণাহত যুবকের স্বাভিলাষ-প্রকাশ। ]

তুহ দংসণে সঅণ্হা সদ্দং সোউণ ণিগ্গদা জাইং।
তই বোলীণে তাইং পআইঁ বোঢব্বিআ জাআ ॥৫॥

[ তব দর্শনে সতৃষ্ণা শব্দং শ্রুত্বা নির্গতা যানি।
ত্বয়ি ব্যতিক্রান্তে তানি পদানি বোঢব্যা জাতা ॥ ]

৫। তোমার দর্শনে অভিলাষযুক্ত হইয়া ( নায়িকা তোমার ) কণ্ঠশব্দ শুনিয়া যে কয়েক পদ পর্য্যন্ত ( গৃহ হইতে ) নির্গত হইয়াছিল,—তুমি ব্যতিক্রান্ত হইয়া গেলে সেই কয়েক পদ স্থান ব্যাপিয়া তাহাকে বহন করিয়া আনিতে হইয়াছিল।

[ অনুরাগিণী সখীর প্রতি সদয় হওয়ার জন্য জারের প্রতি দূতীর উক্তি। ]

ঈসা-মচ্ছর-রহিএহিঁ ণিব্বিআরেহি মামি অচ্ছীহিং।
এণ্হিং জণো জণম্মিব ণিরিচ্ছএ কহ ণ ছিজ্জামো ॥৬॥

[ ঈর্ষ্যা-মৎসর-রহিতাভ্যাং নির্ব্বিকারাভ্যাং মাতুলানি অক্ষিভ্যাম্।
ইদানীং জনঃ জনং ইব নিরীক্ষতে কথং ন ক্ষীয়ামহে ॥ ]

৬। মামি! ( নিঃসম্বন্ধ মহিলা )-জনের প্রতি ( সাধারণ পুরুষ )-জনের ন্যায় ( প্রিয়তম আমার প্রতি ) সম্প্রতি ঈর্ষ্যা ও মৎসর-ভাবশূন্য নির্ব্বিকার নয়নে নিরীক্ষণ করিতেছে,—( সুতরাং ) আমি কেন ক্ষীণ হইব না?

[ মাতুলানী নায়িকাকে শরীরের কৃশতার কারণ জিজ্ঞাসায় তাহার উত্তর। ]

বাউদ্ধঅ-সিচয়-বিহাবিওরু-দিট্ঠেণ দন্ত-মগ্গেণ।
বহু-মাআ তোসিজ্জই ণিহাণ-কলসস্স ব মুহেণ ॥৭॥

[ বাতোদ্ধত-সিচয়-বিভাবিতোরু-দৃষ্টেন দন্ত মার্গেণ।
বধু-মাতা তোষ্যতে নিধনে-কলশস্য ইব মুখেন ॥ ]

৭। (ভূমিখননসময়ে) নিধান-কলসের মুখ দৃষ্ট হইলে যেমন (কেহ) তুষ্ট হইয়া থাকে, নূতন বধূর মাতাও, বস্ত্রাঞ্চল বাতোৎক্ষিপ্ত হওয়ায়, কন্যার উরুদেশে (জামাতার) দন্তক্ষত দর্শন করিয়া তেমন তুষ্ট হইল।

['কন্যার সৌভাগ্যে মাতার তুষ্টি উৎপাদিত হয়'—ইহাই কোনও রমণী কাহাকে শিক্ষার্থ বলিতেছে।]

হিঅঅম্মি বসসি ণ করেসি মন্নুঅং তহ বি ণেহ-ভরিএহিং।
সঙ্কিজ্জসি জুঅই-সুহাব-গলিঅ-ধীরেহিঁ অম্হেহিং ॥৮॥

[হৃদয়ে বসসি ন করোষি মন্যুং তথা অপি স্নেহ-ভৃতাভিঃ।
শঙ্ক্যসে যুবতি-স্বভাব-গলিত-ধৈর্য্যাভিঃ অস্মাভিঃ ॥]

৮। তুমি (আমার) হৃদয়ে বাস করিতেছ এবং আমার প্রতি কোন ক্রোধ প্রকাশ (অথবা, আমার দুঃখ উৎপাদন) কর না,—তথাপি যেহেতু আমরা স্নেহপূর্ণা ও যুবতিস্বভাববশতঃ গলিতধৈর্য্যা,—(অতএব, ভবিষ্যতের জন্য) আমাদের আশঙ্কা হইতেছে।

[নিজের প্রণয়াতিশয় সূচনা করিয়া নায়িকা নায়কের স্নেহানুবন্ধন প্রার্থনা করিতেছে।]

অন্নং পি কিং পি পাবিহিসি মূঢ় মা তম্ম দুক্খ-মেত্তেণ।
হিঅঅ পরাহীন-জণং মগ্গন্ত তুহ কেত্তিঅং এঅং ॥৯॥

[অন্যৎ অপি কিং অপি প্রাপ্স্যসি মূঢ় মা তাম্য দুঃখ-মাত্রেণ।
হৃদয় পরাধীন জনং মৃগয়মাণ তব কিয়ৎ এতৎ ॥]

৯। হে মূঢ় হৃদয়, কেবল (বিরহ) দুঃখের জন্য কষ্ট অনুভব করিও না, অন্য কিছুও (অর্থাৎ মরণও) পাইবে। পরাধীন জনকে প্রার্থনা করিয়া তোমার এই (বিরহদুঃখ) আর কতটুকু (অর্থাৎ অত্যল্পমাত্র)।

[নিজ ভার্য্যাসক্ত উপপতির প্রতি নায়িকার নিন্দাসূচক স্বহৃদয়-সম্বোধন।]

বেসো'সি জীঅ পংসুল অহিঅঅরং সা হু বল্লহা তুজ্ঝ।
ইঅ জাণিউণ বি মএ ণ ঈসিঅং দড্ঢ-পেম্মস্স ॥১০॥

[ দ্বেষ্যঃ অসি যস্যাঃ পাংসুল অধিকতরং সা খলু বল্লভা তব।
ইতি জ্ঞাত্বা অপি ময়া ন ঈর্ষ্যিতং দগ্ধ-প্রেম্ণঃ ॥ ]

১০। হে পাংসুল ( দোষভাক্ ), তুমি যে কামিনীর দ্বেষ্য ( বিরাগভাজন ), সে-ই তোমার অধিকতর প্রিয়া,—ইহা জানিয়াও আমি দগ্ধপ্রেমের প্রতি অথবা ( অথবা দগ্ধ-প্রেমবশতঃ তোমার প্রতি ) ঈর্ষ্যাপরায়ণা হই নাই।

[ অনুরক্তা নায়িকার প্রতি আসক্তি ছাড়িয়া বিরক্তা অন্য নারীর প্রতি আসক্ত নায়ককে উদ্দেশ্য করিয়া নায়িকার তিরস্কার-বচন। ]

সা আম সুহঅ গুণ-রূঅ-সোহিরী আম ণিগ্গুণা অ অহং।
ভণ তীঅ জো ণ সরিসো কিং সো সব্বো জণো মরউ ॥১১॥

[ সা আম ( =সত্যং ) সুভগ গুণ-রূপ-শোভনশীলা আম নির্গুণা চ অহম্।
ভণ তস্যাঃ যঃ ন সদৃশঃ কিং সঃ সর্ব্বঃ জনঃ ম্রিয়তাম্ ॥ ]

১১। হে সুভগ, সত্যই সে ( অর্থাৎ তোমার প্রেয়সী ) রূপগুণশালিনী এবং সত্যই আমি ( নিজে ) গুণবিহীনা। ( কিন্তু, ) বল ত—যে-জন তাহার সদৃশ নহে, সে সব জন কি মরিয়া যাইবে ?

[ অন্য নায়িকার গুণকীর্ত্তনে স্ত্রীর ঈর্ষ্যা। ]

সন্তমসন্তং দুক্খং সুহং চ জাও ঘরস্স জাণন্তি।
তা পুত্তঅ মহিলাও সেসাওঁ জরা মণুস্সাণং ॥১২॥

[ সৎ অসৎ দুঃখং সুখং চ যাঃ গৃহস্য জানন্তি।
তাঃ পুত্রক মহিলাঃ শেষাঃ জরাঃ মনুষ্যাণাম্ ॥ ]

১২। হে পুত্রক, যে ( বধূরা ) বাড়ীর সকলের সদসৎ সুখ দুঃখের বিচার করিয়া চলিতে জানে—তাহারাই মহিলা-পদ-বাচ্যা, অন্যান্য রমণীরা কেবল মানুষের জরা-সদৃশী ( অর্থাৎ কুলক্ষয়কারিণী )।

[ পুত্রকে উদ্দেশ্য করিয়া শ্বশ্রূ নিজ পুত্রবধূকে শিক্ষা দিতেছে। ]

হসিএহিঁ উবালম্ভা অচ্চুপচারেহিঁ খিজ্জিঅব্বাইং।
অংসূহিঁ মণ্ডণাইং এসো মগ্গো সুমহিলাণং ॥১৩॥

[ হসিতৈঃ উপালম্ভাঃ অত্যুপচারৈঃ খেদিতব্যানি ।
অশ্রুভিঃ [1]মণ্ডণানি এষঃ মার্গঃ সুমহিলানাম্ ॥ ]

১৩। সুমহিলাগণের এইরূপই ( মানপ্রকাশের ) রীতি বা পথ—হাস্যদ্বারা তিরস্কার, অত্যাদরদ্বারা খেদপ্রকাশ, এবং অশ্রুদ্বারা মণ্ডন বা ভূষণ।

[ কুলবধূদিগের শিক্ষার্থ প্রৌঢ়ার উক্তি। ]

উল্লাবো মা দিজ্জউ লোঅ-বিরুদ্ধত্তি ণাম কাউণ।
সঁমুহাপডিএ কো উণ বেসে বি দিট্‌ঠিং ণ পাডেই ॥১৪॥

[ উল্লাপঃ মা দীয়তাং লোক-বিরুদ্ধঃ ইতি নাম কৃত্বা।
সংমুখাপতিতে কঃ পুনঃ দ্বেষ্যে অপি দৃষ্টিং ন পাতয়তি ॥ ]

১৪। লোকবিরুদ্ধ কার্য্য মনে করিয়া উল্লাপ ( অর্থাৎ ডাকিয়া কথা-বলা ) না-ই করা হইয়াছে ; কিন্তু, কোনও ব্যক্তি দ্বেষ্য ( অপ্রিয় ) হইলেও যদি সম্মুখে উপস্থিত হয়, তবে কি তাহার দিকে দৃষ্টিপাতও করা হইবে না ?

[ লোকাপবাদশঙ্কায়ই নায়ক কথা বলে নাই—এইরূপ বাক্য-দ্বারা সান্ত্বনাকারিণী দূতীর প্রতি নায়িকার উক্তি। ]

সাহীণ-পিঅঅমো দুগ্‌গও বি মণ্ণই কঅত্থমপ্পাণং।
পিঅ-রহিও উণ পুহবিং বি পাবিউণ দুগ্‌গও চ্চেঅ ॥১৫॥

[ স্বাধীন-প্রিয়তমঃ দুর্গতঃ অপি মন্যতে কৃতার্থং আত্মানম্ ।
প্রিয়া-রহিতঃ পুনঃ পৃথিবীং অপি প্রাপ্য দুর্গতঃ এব ॥ ]

১৫। স্বয়ং দুর্গত হইলেও যাহার প্রিয়তমা স্বাধীনা আছে, সে নিজকে কৃতার্থ মনে করে ; কিন্তু, যে ব্যক্তি প্রিয়ারহিত সে পৃথিবী প্রাপ্ত হইয়াও দুর্গতই থাকে।

[ ইচ্ছানুরূপ প্রিয়া না পাওয়ায় নায়কের দুঃখোক্তি। ]

---

১ প্রাচীন টীকাকার গঙ্গাধর কেন যে 'মণ্ডন' শব্দের সংস্কৃত ছায়া দিতে গিয়া 'কলহাঃ' লিখিলেন তাহা প্রতিভাত হয় না।

কিং রুবসি কিং অ সোঅসি কিং কুপ্পসি সুঅণু এক্কমেক্কস্স ।
পেম্মং বিসং ব বিষমং সাহসু কো রুন্ধিউং তরই ॥১৬॥

[ কিং রোদিষি কিং চ শোচসি কিং কুপ্যসি সুতনু একৈকস্মৈ ।
প্রেম বিষং ইব বিষমং কথয় ( শাধি ) কঃ রোদ্ধুং শক্নোতি ॥ ]

১৬। হে সুতনু, কেন রোদন কর, কেনই বা শোক কর, কেন প্রত্যেক লোকের প্রতি কোপ প্রকাশ কর ; বিষের ন্যায় বিষম প্রেমকে, বল ত, কে রোধ করিতে পারে ?

[ ইচ্ছানুরূপ প্রিয় না পাইয়া বিফলপ্রণয়া রমণীর প্রতি রহস্যাভিজ্ঞা সখীর উক্তি । ]

তা অ জুআণা তা গাম-সংপআ তং চ অম্হ তারুণ্ণং ।
অক্খাণঅং ব লোও কহেই অম্হে বি তং সুণিমো ॥১৭॥

[ তে চ যুবানঃ তাঃ গ্রাম-সম্পদঃ তৎ চ অস্মাকং তারুণ্যম্ ।
আখ্যানকং ইব লোকঃ কথয়তি বয়ং অপি তৎ শৃণুমঃ ॥ ]

১৭। সেই সেই যুবকেরা ( তখন ) ছিল, সেই সেই গ্রাম-সম্পত্তি (তখন) ছিল, আর সেই সেই আমাদের ( তখন ) যৌবনও ছিল। লোকেরা আখ্যানের ন্যায় সে-সবের বর্ণনা করিবে এবং আমরা ( বাচিয়া থাকিয়াই ) সে-ব শুনিব।

[ নিজের অনুভূত সুখাদির কথা বলিয়া বৃদ্ধা দূতী নবীনাকে অভিসারে উত্তেজিত করিতেছে । ]

[১]বাহোহ-ভরিঅ-গণ্ডাহরাএঁ ভণিঅং বিলক্খ-হসিরীএ ।
অজ্জ বি কিং রূসিজ্জই সবহাবত্থং গঅং পেম্মং ॥১৮॥

[ বাষ্পৌঘ-ভৃত-গণ্ডাধরয়া ভণিতং বিলক্ষ-হসনশীলয়া ।
অদ্য অপি কিং রুষ্যতে শপথাবস্থং গতং প্রেম ॥ ]

১৮। বাষ্পপ্রবাহে গণ্ডস্থল ও অধর ভরিয়া এবং লজ্জাবিধুরতায় হাস্য করিয়া ( সে নায়িকা ) বলিল—কেন আর অন্ধরোষ প্রকাশ করিতেছ, প্রেম

১ বাহোল্লোফুরিঅ' (=বাষ্পার্দ্র-স্ফুরিত' ) পাঠও দেখা যায়।

শপথের অবস্থা প্রাপ্ত হইয়াছে ( অর্থাৎ শপথদ্বারা প্রেমের প্রতীতি ঘটাইতে হইতেছে )।

[ নায়কের নিকট শপথদ্বারা প্রেমপ্রতীতির জন্য নায়িকার বিষাদ-সম্বন্ধে এক সখী অন্য সখীকে বলিতেছে। ]

বণ্ণঅ-ঘঅ-লিপ্প-মুহিং জো মং অই-আঅরেণ চুম্বন্তো।
এণ্হিং সো ভূসণ-ভূসিঅং পি অলসাঅই ছিবন্তো ॥১৯॥

[ বর্ণক-ঘৃত-লিপ্ত-মুখীং যঃ মাং অত্যাদরেণ চুম্বন্ ( চুম্বিতবান্ )।
ইদানীং স ভূষণ-ভূষিতাং অপি অলসায়তে স্পৃশন্ ॥ ]

১৯। ( পুষ্পবতীত্বের অবস্থায় ) বর্ণঘৃতদ্বারা লিপ্তমুখী আমাকে যে অত্যাদরপূর্ব্বক চুম্বন করিয়াছিল সে-ই এখন ভূষণদ্বারা ভূষিতা হইলেও আমাকে স্পর্শ করিতে সংকোচ বোধ করিতেছে।

[ নায়কের অন্যাসক্তি স্পষ্ট প্রতীয়মান হওয়ায় নায়িকা সখী-সমীপে দুঃখ প্রকাশ করিতেছে। ]

ণীল-পড-পাউঅঙ্গী ত্তি মা হু ণং পরিহরিজ্জাসু।
পট্টংসুঅং পি ণদ্ধং রঅম্মি অবণিজ্জই চ্চেঅ ॥২০॥

[ নীলপট-প্রাবৃতাঙ্গী ইতি মা খলু এনাং পরিহর।
পট্টাংশুকং অপি নদ্ধং রতে অপনীয়তে এব ॥

২০। নীলবস্ত্রদ্বারা প্রাবৃতাঙ্গী বলিয়া তাহাকে ( নিসর্গসুন্দর রমণীকে ) কখনই পরিহার করিও না। পরিহিত পট্টবস্ত্রও রমণসময়ে অপনীত হইয়া থাকে।

[ বস্ত্রাদির দিকে লক্ষ্য না করিয়া রমণীর সহজ সৌন্দর্য্যের দিকে লক্ষ্য করা উচিত, এই বলিয়া কামুকের প্রতি দূতীর উক্তি। ]

সচ্চং কলহে কলহে সুরআরম্ভা পুণো ণবা হোন্তি।
মাণো উণ মাণংসিণি গরুও পেম্মং বিণাসেই ॥২১॥

[ সততং কলহে কলহে সুরতারম্ভাঃ পুনঃ নবাঃ ভবন্তি।
মানঃ পুনঃ মনস্বিনি গুরুকঃ প্রেম বিনাশয়তি ॥ ]

২১। প্রত্যেক কলহের পরে রমণারম্ভ পুনর্ব্বার নূতন হয় সত্য, কিন্তু, হে মনস্বিনি! মান গুরু হইলে প্রেম বিনাশ করে।

[ অতিমানিনী মহিলাকে দূতী মান ত্যাগ করিতে শিখাইতেছে। ]

মাণুম্মত্তাই মএ অকারণং কারণং কুণন্তীএ।
অদ্দংসণেণ পেম্মং বিণাসিঅং পোঢ়-বাএণ ॥২২॥

[ মানোন্মত্তয়া ময়া অকারণং কারণং কুর্ব্বত্যা।
অদর্শনেন প্রেম বিনাশিতং প্রৌঢ়-বাদেন ॥ ]

২২। মানে উন্মত্ত হইয়া, ( মানের ) যাহা কারণ নহে সেটাকে কারণ ধার্য্য করিয়া, ( প্রিয়কে ) দর্শন পর্য্যন্ত না দিয়া, আমি প্রতিজ্ঞাপূর্ব্বক প্রত্যাখ্যান দ্বারা প্রেমের বিনাশ ঘটাইয়াছি।

[ বৃথা মান করিয়া নায়িকা দূতীর নিকট অনুতাপ প্রকাশ করিতেছে। ]

অণুউলং বিঅ বোত্তুং বহু-বল্লহ বল্লহে বি বেসে বি।
কুবিঅং অ পসাএউং সিক্খই লোও তুমাহিন্তো ॥২৩॥

[ অনুকূলং এব বক্তুং বহু-বল্লভ বল্লভে অপি দ্বেষ্যে অপি।
কুপিতং চ প্রসাদয়িতুং শিক্ষতে লোকঃ যুষ্মত্তঃ ॥ ]

২৩। হে বহুবল্লভ, প্রিয় হউক অপ্রিয় হউক, কাহাকে ( কেমনভাবে ) অনুকূল বচন প্রয়োগ করিতে হয়, এবং কুপিতজনকে কেমন করিয়া প্রসন্ন করিতে হয়, লোকে তোমার নিকট হইতে তাহা শিক্ষা করিতে পারে।

[ কৃতাপরাধ নায়কের চাটূক্তিজন্য নায়িকার বৈদগ্ধ্যপূর্ণ তিরস্কার। ]

লজ্জা চত্তা সীলং অ খণ্ডিঅং অজস-ঘোসণা দিণ্ণা।
জস্স কএ ণং পিঅ-সহি সো চ্চেঅ জণো জণো জাও ॥২৪॥

[ লজ্জা ত্যক্তা শীলং চ খণ্ডিতং অযশো-ঘোষণা দত্তা।
যস্য কৃতেন ( কৃতে ননু ) প্রিয়-সখি সঃএব জনঃ জনঃ জাতঃ ॥ ]

২৪। হে প্রিয়সখি, যাহার জন্য সত্যই আমি লজ্জা ত্যাগ করিয়াছি, চরিত্র খণ্ডিত করিয়াছি এবং অযশের ঘোষণা প্রসারিত করিয়াছি, সেই ( প্রিয় ) জনই এখন ( উদাসীন ) জন হইয়াছে।

[ মন্দস্নেহ দয়িতের অকৃতজ্ঞতা-স্মরণে রমণীর দুঃখোক্তি। ]

হসিঅং অদিট্‌ঠ-দন্তং ভমিঅমণিক্কন্ত-দেহলী-দেসং।
দিট্‌ঠমণুক্‌খিত্ত-মুহং এসো মগ্‌গো কুল-বহূণং ॥২৫॥

[ হসিতং অদৃষ্ট-দন্তং ভ্রমিতং অনিক্রান্ত-দেহলী-দেশম্।
দৃষ্টং অনুৎক্ষিপ্ত-মুখং এষঃ মার্গঃ কুল-বধূনাম্ ॥ ]

২৫। কুলবধূগণের ইহাই রীতি,—দন্ত না দেখাইয়া হাসিতে হয়, দেহলী-দেশ অতিক্রম না করিয়া ভ্রমণ করিতে হয়, এবং মুখ উন্নমিত না করিয়া দেখিতে হয়।

[ এক সখী অন্য সখীকে কুলবধূর আচরণ শিখাইতেছে। ]

ধূলি-মইলো বি পঙ্কঙ্কিও বি তণ-রইঅ-দেহ-ভরণো বি।
তহ বি গইন্দো গরুঅত্তণেণ ঢক্কং সমুব্বহই ॥২৬॥

[ ধূলি-মলিনঃ অপি পঙ্কাঙ্কিতঃ অপি তৃণ-রচিত-দেহ-ভরণঃ অপি।
তথা অপি গজেন্দ্রঃ গুরুকত্বেন ঢক্কাং সমুদ্বহতি ॥ ]

২৬। ধূলি-মলিন হইলেও, পঙ্কাঙ্কিত হইলেও এবং ( তুচ্ছ ) তৃণদ্বারা দেহপোষণকারী হইলেও, গজেন্দ্র নিজের গুরুত্ববশতঃ ( মহাপরিমাণবশতঃ, উৎকর্ষবশতঃ ) ( সমরবাদ্য বিশাল ) ঢাক ( অথবা নিজের যশোডিণ্ডিম ) বহন করে।

[ নায়ক নিষ্পরিচ্ছদ হইলেও আত্মোৎকর্ষে যশোভাজন বলিয়া নায়িকার সমাগমযোগ্য—এই মর্মে নায়িকার প্রতি দূতীর উক্তি। ]

করমরি কীস ণ গম্মই কো গব্বো জেণ মসিণ-গমণাসি।
অদ্দিট্‌ঠ-দন্ত-হসিরীঅ জম্পিঅং চোর জাণিহিসি ॥২৭॥

[ বন্দি কিমতি ন গম্যতে কঃ গর্ব্বঃ যেন মন্থর-গমনা অসি।
অদৃষ্ট-দন্ত-হসনশীলয়া জল্পিতং চৌর জ্ঞাস্যসি ॥ ]

২৭। হে বন্দি! কেন (আমার সঙ্গে) যাইতেছ না? তোমার কি জন্ম গর্ব্ব যে, এমন মন্দগমনা হইয়াছ? দন্ত প্রদর্শিত না করিয়া হাস্যশীলা হইয়া (রমণী) বলিয়া উঠিল—'হে চৌর, (কেন এমন করিতেছি তাহা) জানিতে পারিবে'।

[ সঙ্কটেও মহত্ত্বশালীদিগের মন উন্নত থাকে, ইহা এক সখী অন্য সখীকে সুভটপত্নীর চৌরের সহিত উক্তি-প্রত্যুক্তিচ্ছলে বলিতেছে। ]

থোরংসুএহিঁ রুণ্ণং সবত্তি-বগ্‌গেণ পুপ্‌ফবইআএ।
ভুঅ-সিহরং পইণো পেচ্ছিউণ সির-লগ্‌গ-তুপ্প-লিঅং ॥২৮॥

[ স্থূলাশ্রুভিঃ রুদিতং সপত্নী-বর্গেণ পুষ্পবতীকায়াঃ।
ভুজ-শিখরং পত্যুঃ প্রেক্ষ্য শিরো-লগ্ন-বর্ণঘৃত-লিপ্তম্ ॥ ]

২৮। পুষ্পবতীর শিরোলগ্ন বর্ণঘৃত দ্বারা পতির ভুজশিখর লিপ্ত দেখিয়া, (তদীয়) সপত্নীবর্গ অবিরল অশ্রুধারায় রোদন করিতে লাগিল।

[ পতিকে পুষ্পবতী স্ত্রীতে আসক্ত দেখিয়া সপত্নীদিগের ঈর্ষ্যা। ]

লোও জূরই জূরউ বঅণিজ্জং হোই হোউ তং নাম।
এহি ণিমজ্জসু পাসে পুপ্‌ফবই ণ এই মে ণিদ্দা ॥২৯॥

[ লোকঃ খিদ্যতে খিদ্যতু বচনীয়ং ভবতি ভবতু তৎ নাম।
এহি নিমজ্জ পার্শ্বে পুষ্পবতি ন এতি মে নিদ্রা ॥ ]

২৯। লোকে খিন্ন হয়, খিন্ন হউক; নিন্দা হয়, তাহাও হউক। হে পুষ্পবতি এস, আমার পার্শ্বে নিমগ্ন বা অত্যাসন্ন হও, আমার নিদ্রা আসিতেছে না।

[ অত্যাসক্ত পুরুষের রজস্বলার প্রতি উক্তি। ]

জং জং পুলএমি দিসং পুরও লিহিও ব্ব দীসসে তত্তো।
তুহ পডিমা-পডিবাডিং বহই ব সঅলং দিসা-অক্কং ॥৩০॥

[ যাং যাং প্রলোকয়ামি দিশং পুরতঃ লিখিতঃ ইব দৃশ্যসে তত্র।
তব প্রতিমা-পরিপাটীং বহতি ইব সকলং দিশা-চক্রম্॥ ]

৩০। যে যে দিকে আমি দৃষ্টি প্রদান করি, সেই সেই দিকে তোমাকে সম্মুখে যেন লিখিত ( চিত্রিত ) দেখিতে পাওয়া যায়। সকল দিক্-চক্রই যেন তোমার প্রতিমা-পরম্পরা বহন করিতেছে।

[ কোন রমণী অনুরাগাধিক্য ব্যঞ্জিত করিয়া কোন যুবককে বলিতেছে। ]

ওসরই ধুণই সাহং খোক্খা-মুহলো পুণো সমুল্লিহই।
জম্বু-ফলং ণ গেণ্হই ভমরো ত্তি কঈ পঢম-ডক্কো॥৩১॥

[ অপসরতি ধুনোতি শাখাং খোক্খা-মুখরঃ পুনঃ সমুল্লিখতি।
জম্বু-ফলং ন গৃহ্নাতি ভ্রমরঃ ইতি কপিঃ প্রথম-দষ্টঃ॥ ]

৩১। ভ্রমরকর্ত্তৃক প্রথমতঃ দষ্ট হইয়া ( তদ্ভয়ে ), বানর উচ্চভাবে খোক্খা শব্দ করিয়া ( জম্বুবৃক্ষ হইতে ) অপসৃত হইতেছে, ( ইহার ) শাখা কম্পিত করিতেছে, এবং পুনর্ব্বার ( নখদ্বারা ) ইহাতে উল্লেখন করিতেছে ( নখাঙ্কিত করিতেছে ), কিন্তু, ইহাতে ভ্রমর আছে এই মনে করিয়া, জম্বু ফল ( ভক্ষণার্থ) গ্রহণ করিতেছে না।

[ বহু কষ্ট অনুভব করিয়াও একই নায়িকার প্রতি আসক্ত নায়ককে দূতী অপসরণে শিক্ষা দিতেছে। ]

ণ ছিবই হত্থেণ কঈ কণ্ডূই-ভএণ পত্তল-ণিউঞ্জে।
দর-লম্বিঅ-গোচ্ছ-কই-কচ্ছু-সচ্ছহং বাণরী-হত্থং॥৩২॥

[ ন স্পৃশতি হস্তেন কপিঃ কণ্ডুতি-ভয়েন পত্রল-নিকুঞ্জে।
দর-লম্বিত-গুচ্ছ-কপি-কচ্ছু-সদৃশং বানরী-হস্তম্॥ ]

৩২। পত্র-বহুল নিকুঞ্জে বানর ঈষৎ লম্বমান কপিকচ্ছু নামক ( বনস্পতি বিশেষের ) গুচ্ছের ন্যায় লক্ষিত হয় বলিয়া, কণ্ডুয়ন-ভয়ে ( ইষ্টতম হইলেও ) বানরীর হস্ত স্বহস্তদ্বারা স্পর্শ করে না।

[ মূঢ়ব্যক্তি প্রতিকূল বুদ্ধিতে অভিমত বস্তুও ত্যাগ করে. এই মর্ম্মে নায়কের প্রতি সহচরের উক্তি। ]

সরসা বি সূসই চ্চিঅ জাণই দুক্খাইঁ মুদ্ধ-হিঅআ বি।
রত্তা বি পণ্ডুর চ্চিঅ জাআ বরাঈ তুহ বিওএ ॥৩৩॥

[ সরসা অপি শুষ্যতি এব জানাতি দুঃখানি মুগ্ধ-হৃদয়া অপি।
রক্তা অপি পাণ্ডুরা এব জাতা বরাকী তব বিয়োগে ॥ ]

৩৩। তোমার বিরহে সেই বরাকী ( দয়নীয়া নায়িকা ) রসযুক্তা ( প্রেমানুরাগযুক্তা ) হইয়াও শুষ্ক হইয়া যাইতেছে, মোহাচ্ছন্ন ( ইতিকর্ত্তব্যতাবুদ্ধিরহিত ) -হৃদয়া হইয়াও দুঃখরাশি অনুভব করিতেছে, এবং রক্তা ( অনুরাগ-রক্তা ) হইয়াও পাণ্ডুবর্ণা হইয়া যাইতেছে।

[ নায়কের প্রতি দূতীর নায়িকা-বিরহ-দশাবর্ণন। ]

আরুহই জুন্নঅং খুজ্জঅং বি জং উঅহ বল্লরী তউসী।
ণীলুপ্পল-পরিমল-বাসিঅস্স সরঅস্স সো দোসো ॥৩৪॥

[ আরোহতি জীর্ণকং কুব্জকং অপি যৎ পশ্যত বল্লরী ত্রপুসী।
নীলোৎপল-পরিমল-বাসিতায়াঃ (তস্য বা) শরদঃ (সরকস্য বা) সঃ দোষঃ ॥ ]

৩৪। দেখ, ত্রপুসী ( বা কর্কটীলতা ) বল্লরী যে জীর্ণ ও কুব্জ ( বা বক্র ) ( বৃক্ষে ) আরোহণ করে, তাহা নীলোৎপলের পরিমলে বাসিত শরৎকালের ( বা সরকের অর্থাৎ ইক্ষুমদ্যের ) দোষ।

[ শীধুপানে জাতবিকারা হইয়া গলিতযৌবনা রমণীও বৃদ্ধের সহিত কামসেবা করে—এই মর্ম্মে সহচরের প্রতি নাগরিকের উপহাসবচন। ]

উপ্পহ-পহাবিঅ-জণো পবিজিম্ভিঅ-কলঅলো পঅহ-তূরো।
অব্বো সো চ্চেঅ ছণো তেণ বিণা গাম-ডাহো ব্ব ॥৩৫॥

[ উৎপথ-প্রধাবিত-জনঃ প্রবিজৃম্ভিত-কলকলঃ প্রহত-তূর্য্যঃ।
অব্বো ( হংহো ) সঃ এব ক্ষণঃ তেন বিনা গ্রাম-দাহঃ ইব ॥ ]

৩৫। হা কষ্ট! যে উৎসবে লোকেরা উৎপথে প্রধাবিত হয়, ( গীতাদির ) কলকলরব উত্থিত হয়, এবং তূর্য্যনিনাদ তোলা হয়—সেই মধুৎসব তাহার

( অর্থাৎ প্রিয়তমের ) বিরহে গ্রাম-দাহের ন্যায় প্রতীয়মান হইতেছে ( গ্রামদাহেও লোকেরা উৎপথে ধাবিত হয়, আর্ত্তনাদ উত্থিত হয় এবং বহ্নিনির্ব্বাপনার্থ তূর্য্যনাদ করা হয় )।

[ প্রিয়তমবিরহে মধূৎসব আনন্দময় না হইয়া দুঃখকর বলিয়া প্রতীয়মান হইতেছে—এই বলিয়া সখীসমীপে নায়িকার উক্তি। ]

উল্লাবন্তেণ ণ হোই কস্স পাস-ট্ঠিএণ ঠড্ঢেণ।
সঙ্কা মসাণ-পাঅব-লম্বিঅ-চোরেণ ব খলেন ॥৩৬॥

[ উল্লাপয়মানেন ন ভবতি কস্য পার্শ্ব ( পাশ )-স্থিতেন স্তব্ধেন।
শঙ্কা শ্মশান পাদপ-লম্বিত-চোরেণ ইব খলেন ॥ ]

৩৬। শ্মশানবৃক্ষে গলপাশে স্থিত হইয়া লম্বমান, স্তব্ধ ও অভিভবকারী চোরের ন্যায় ( প্রবঞ্চনার্থ ) ভাষমাণ, পার্শ্বস্থিত ও ( গর্ব্বে ) স্তব্ধ খল ব্যক্তি কাহার শঙ্কা উৎপাদন না করে?

[ নায়িকা খলসমাগম চাহে না বলিয়া সখীকে বলিতেছে। ]

অসমত্ত-গুরুঅ-কজ্জে এণ্‌হিং পহিএ ঘরং ণিঅত্তন্তে।
ণব-পাউসো পিউচ্ছা হসই ব কুডঅট্ট-হাসেহিং ॥৩৭॥

[ অসমাপ্ত-গুরুক-কার্য্যে ইদানীং পথিকে গৃহং ( প্রতি ) নিবর্ত্তমানে।
নব-প্রাবৃট্ পিতৃষসঃ হসতি ইব কুটজাট্ট-হাসৈঃ ॥ ]

৩৭। হে পিতৃষসা, সম্প্রতি অত্যাবশ্যক কার্য্য অসমাপ্ত রাখিয়া পথিক গৃহে প্রত্যাবৃত্ত হইলে পর, নূতন বর্ষা কুটজপুষ্পবিকাশরূপ অট্টহাসি হাসিতেছে।

[ প্রাবৃট্সময়ে প্রিয়তমেরা প্রবাস-পরিত্যাগপূর্ব্বক গৃহে প্রত্যাগমন করে—প্রোষিত-পতিকার প্রবোধের জন্য প্রৌঢ়া পিতৃষসাকে তাহাই বলিতেছে। ]

দট্ঠূণ,উন্নামন্তে মেহে আমুক্ক-জীবিআসাএ।
পহিঅ-ঘরিণীঅ ডিম্ভো ওরুণ্ণ-মুহীঅ সচ্চবিও ॥৩৮॥

[ দৃষ্ট্বা উন্নমতঃ মেঘান্ আমুক্ত-জীবিতাশয়া ।
পথিক-গৃহিণ্যা ডিম্ভঃ অবরুদিত-মুখ্যা সত্যায়িতঃ ( সত্যাপিতঃ ? ) ॥ ]

৩৮। ( আকাশে ) মেঘ উন্নমিত দেখিয়া, জীবনের আশা সম্যক্ ত্যাগ করিয়া, পথিকের গৃহিণী রুদিতমুখী হইয়া, নিজ শিশুর গতি সত্যভাবে স্থির করিল ( অর্থাৎ শিশুর বিপদ গণিল )।

[ পথিকগৃহিণীর মৃত্যু-বারণার্থ পথিককে গৃহে ফিরিতে ত্বরিত করার উদ্দেশ্যে কাহারও উক্তি। ]

অবিহব-লক্খণ-বলঅং ঠাণং ণেন্তো পুণো পুণো গলিঅং।
সহি-সত্থো চ্চিঅ মাণংসিণীঅ বলআরও জাও ॥৩৯॥

[ অবৈধব্য-লক্ষণ-বলয়ং স্থানং নয়ন্ পুনঃ পুনঃ গলিতম্।
সখী-সার্থঃ এব মনস্বিন্যাঃ বলয়-কারকঃ জাতঃ ॥ ]

৩৯। মনস্বিনীর অবৈধব্যের লক্ষণভূত বলয় ( বিরহকৃশতার জন্য ) গলিত হইলে, ইহাকে পুনঃ পুনঃ সখীগণই যথাস্থানে নিবেশিত করে বলিয়া তাহারাই তদীয় বলয়-পরিধাপক হইয়াছেন।

[ প্রোষিতপতিকার কান্তসমীপে গমনোদ্যত পথিককে তাহার সখী কান্তার অবস্থা বলিয়া দিতেছে। ]

পহিঅ-বহূ বিবরন্তর-গলিঅ-জলোল্লে ঘরে অণোল্লং পি।
উদ্দেসং অবিরঅ-বাহ-সলিল-ণিবহেণ উল্লেই ॥৪০॥

[ পথিক-বধূঃ বিবরান্তর-গলিত-জলোর্দ্রে গৃহে অনার্দ্রং অপি।
উদ্দেশং অবিরত-বাষ্প-সলিল-নিবহেণ আর্দ্রয়তি ॥ ]

৪০। বিবরান্তর দিয়া গলিত ( বর্ষার ) জলে আর্দ্র গৃহের যে যে স্থান অনার্দ্র রহিয়াছে, সেই সেই স্থানও পথিক-বধূ অবিরত পাতিত বাষ্পজলনিবহদ্বারা আর্দ্রিত করিতেছে।

[ পথিকের শীঘ্র গৃহপ্রত্যাগমন অভিপ্রেত বলিয়া কাহারও উক্তি। ]

জীহাই কুণন্তি পিঅং [1]হোন্তি চ হিঅঅম্মি ণিব্বুইং কাউং।
পীডিজ্জন্তা বি রসং জণন্তি উচ্ছূ কুলীণা অ ॥৪১॥

[ জীহ্বায়াং ( পক্ষে জিহ্বয় ) কুর্ব্বন্তি প্রিয়ং ভবন্তি চ হৃদয়ে নিবৃত্তিং কর্ত্তুম্।
পীড্যমানাঃ অপি রসং জনয়ন্তি ইক্ষবঃ কুলীনাঃ চ ॥ ]

৪১। ইক্ষু যেমন জিহ্বায় আস্বাদ উৎপাদন করে, হৃদয়ে ( তাপের নিবৃত্তি করিয়া ) শান্তি বিধান করে এবং নিষ্পীড়িত হইয়াও রস জন্মায়, তেমন কুলীন ব্যক্তিরাও জিহ্বাদ্বারা ( অনুকূল বচন-প্রয়োগে ) প্রিয়তা উৎপাদন করে, হৃদয়ে ( উদ্বেগের নিবৃত্তি করিয়া ) শান্তি প্রদান করে এবং ( নিষ্ঠুরতা দ্বারা ) প্রপীড়িত হইয়াও প্রীতি জন্মাইয়া থাকে।

[ কলহান্তরিতা অনুনয়কারী কান্তের প্রতি পরিতুষ্ট হইয়া তাহার প্রশংসা করিতেছে। ]

দীসই ণ চূঅ-মউলং অত্তা ণ অ বাই মলঅ-গন্ধবহো।
পত্তং বসন্ত-মাসং সাহই উক্কণ্ঠিঅং চেঅং ॥৪২॥

[ দৃশ্যতে ন চূত-মুকুলং শ্বশ্রু ন চ বাতি মলয় গন্ধবাহঃ।
প্রাপ্তং বসন্ত-মাসং শাস্তি ( কথয়তি ) উৎকণ্ঠিতং চেতঃ ॥ ]

৪২। হে শ্বশ্রু, আম্রমুকুল দেখা দেয় নাই, মলয়পবনও বহিতেছে না, ( কিন্তু ) উৎকণ্ঠিত চিত্তই বসন্ত মাসের আগমন বলিয়া দিতেছে।

[ চিহ্ন বিনাও বসন্তের সমাগম অনুভব করিয়া সন্দিহানা শ্বশ্রূকে পুত্রবধূ বলিতেছে। ]

অম্ব-বণে ভমর-উলং ণ বিণা কজ্জেণ উস্সুঅং ভমই।
কত্তো জলণেণ বিণা ধূমস্স সিহাউ দীসন্তি ॥৪৩।

[ আম্র-বনে ভ্রমরকুলং ন বিনা কার্য্যেণ উৎসুকং ভ্রমতি।
কুতঃ জ্বলনেন বিনা ধূমস্য শিখাঃ দৃশ্যন্তে ॥ ]

১ 'হরন্তি' পাঠও দেখা যায়। 'ভান্তি' পাঠ সঙ্গত বলিয়া প্রতিভাত হয় না। তাই 'হোন্তি চ' পাঠ আমরা ধরিলাম।

৪৩। আম্রকাননে ভ্রমরকুল উৎসুক হইয়া বিনা কার্য্যে ভ্রমণ করিতেছে না ( অর্থাৎ মধুপান-লোভে ভ্রমণ করিতেছে ); অগ্নি-ব্যতিরেকে ধূমের শিখা কোথায় দেখা যায় ?

[ নায়িকা সখীর নিকট সহকারের উদ্গম প্রতিপাদন করিয়া বসন্তের সমাগম জানাইতেছে ]

দইঅ-কর-গ্গহ-লুলিও ধম্মিল্লো সীহু-গন্ধিঅং বঅণং।
মঅণম্মি এত্তিঅং চিঅ পসাহণং হরই তরুণীণং ॥৪৪॥

[ দয়িত-কর-গ্রহ-লুলিতঃ ধম্মিল্লঃ সীধু-গন্ধিতং বদনম্।
মদনে এতাবৎ এব প্রসাধনং হরতি তরুণীনাম্ ॥ ]

৪৪। প্রিয়তমের করগ্রহণে লুলিত ( শিথিলবন্ধ ) ধম্মিল্ল ( অর্থাৎ কেশবন্ধ ) এবং মদ্যগন্ধে আমোদিত বদন—এতাবন্মাত্র মণ্ডনই তরুণীগণের মদনোৎসবে ( অথচ মদনবিষয়ে ) চিত্তহারী হয়।

[ অলঙ্কারপক্ষপাতী সহচরের প্রতি নায়কের উক্তি। ]

গাম-তরুণীওঁ হিঅঅং হরন্তি ছেআণঁ থণ-হরিল্লীও।
মঅণে কুসুম্ভ-রঞ্জিঅ-কঞ্চুই-আহরণ-মেত্তাও ॥৪৫॥

[ গ্রাম-তরুণ্যঃ হৃদয়ং হরন্তি ছেকানাং স্তন-ভরশীলাঃ।
মদনে কুসুম্ভ-রঞ্জিত কঞ্চুকিকাভরণ-মাত্রাঃ ॥ ]

৪৫। মদনোৎসবে কুসুম্ভ-রঞ্জিত কঞ্চুকিকামাত্র আভরণরূপে পরিধান করিয়া, স্তনভারবতী গ্রাম-তরুণীরা বিদগ্ধ জনদিগের হৃদয় হরণ করিতেছে।

[ বসন্তোৎসবে স্বল্পাভরণা গ্রামতরুণীরাও রমণীয়া হয়, ইহাই সহচরের প্রতি নায়কের উক্তি। ]

আলোঅন্ত দিসাও সসন্ত জম্ভন্ত গন্ত রোঅন্ত।
মুচ্ছন্ত পডন্ত খলন্ত পহিঅ কিং তে পউত্থেণ ॥৪৬॥

[ আলোকয়ন্ দিশঃ শ্বসন্ জৃম্ভমাণঃ গায়ন্ ( গচ্ছন্ ) রুদন্।
মূর্চ্ছন্ পতন্ স্খলন্ পথিক কিং তে প্রবসিতেন ( প্রোষিতেন ) ॥ ]

৪৬। হে পথিক, দিক্‌সমূহের প্রতি দৃষ্টি করিয়াই তোমার শ্বাস, জৃম্ভন, গান ( বা গমন ); রোদন, মূর্চ্ছা, পতন ও স্খলন ঘটিতেছে ;—তোমার প্রবাস-গমনে কোন প্রয়োজন নাই।

[ অনভ্যস্তপ্রবাস নূতন পথিকের বিরহ-বিধুরতা দেখিয়া কেহ তাহার প্রবাস নিষেধ করিতেছে। ]

দট্‌ঠূণ তরুণ-সুরঅং বিবিহ-বিলাসেহিঁ করণ-সোহিল্লং।
দীও বি তগ্গঅ-মণো গঅং পি তেল্লং ণ লক্‌খেই ॥৪৭॥

[ দৃষ্ট্বা তরুণ-সুরতং বিবিধ-বিলাসৈঃ করণ-শোভিতম্।
দীপঃ অপি তদ্গত-মনাঃ গতং অপি তৈলং ন লক্ষয়তি ॥]

৪৭। বিবিধ-বিলাসপূর্ণ ও ( কামশাস্ত্রোক্ত ) বন্ধন-করণাদিদ্বারা শোভিত তরুণ-তরুণীর সুরত সন্দর্শন করিয়া তদ্গতচিত্ত প্রদীপটিও লক্ষ্য করে নাই যে তৈল নিঃশেষিত হইয়াছে।

[ সখীর গোপনবৃত্ত-দর্শনে প্রেরিতা অন্যসখীর আগমন-বিলম্বের কারণ উক্ত হইতেছে। ]

পুণরুত্ত-করপ্‌ফালণ-উহঅ-তডুল্লেহণ-বড্‌ঢণ-সআইং।
জূহাহিবস্‌স মাএ পুণো বি জই ণম্মআ সহই ॥৪৮॥

[ পুনরুক্ত-করাস্ফালন-উভয় তটোল্লেখন-পীড়ন-শতানি।
যূথাধিপস্য মাতঃ পুনঃ অপি যদি নর্ম্মদা সহতে ॥ ]

৪৮। হে মাতঃ, ( জানি না ) নর্ম্মদা ( একত্র নদী, অন্যত্র নর্ম্মদা ) সুখদাত্রী নায়িকা যূথপতির( একত্র গজপতির, অন্যত্র গোষ্ঠী-নায়কের ) পুনঃ পুনঃ করের (একত্র শুণ্ডের ; অন্যত্র হস্তের ) শত শত আস্ফালন, উভয় তটের ( একত্র কূপের, অন্যত্র পার্শ্বদেশের ) শত শত উৎখনন এবং শত শত পীড়ন সহ্য করিতে পারিবে কিনা।

[ দূতী গোষ্ঠী-নায়কের কামশাস্ত্রকুশলতার কথা বলিয়া সুরতরসিকা কামিনীকে উৎকণ্ঠিত করিতেছে। ]

[1]বোড-সুণও বিঅন্নো অত্তা মত্তা পঈ বি অন্নত্থো।
ফলিঅং ব মোডিঅং মহিসএণ কো তস্স সাহেউ ॥৪৯॥

[ দুষ্ট শুনকঃ বিপন্নঃ শ্বশ্রূঃ মত্তা পতিঃ অপি অন্যস্থঃ।
কার্পাসী অপি মোটিতা (ভগ্না) মহিষকেণ কঃ তস্য শাস্তু (কথয়তু) ॥ ]

৪৯। (রাত্রির গৃহরক্ষক) দুষ্ট কুকুরটি মরিয়া গিয়াছে, শ্বশ্রূ উন্মাদ-রোগগ্রস্তা এবং পতিও অন্যদেশস্থ;—মহিষটি যে কার্পাসীক্ষেত্র নষ্ট করিয়াছে কেহ নাই যে তাহাকে (সেই সংবাদ) বলিয়া দিবে।

[ পূর্ব্বসঙ্কেতিত কার্পাসীক্ষেত্রে জারকে যাইতে নিষেধ করিয়া, স্বগৃহেই তাহাকে আসিবার জন্য স্বয়ং-দূতিকা ইঙ্গিতে শুনাইতেছে। ]

সকঅ-গ্গহ-রহসুত্তাণিআণণা পিঅই পিঅ-মুহ-বিইণ্ণং।
থোঅং থোঅং রোসোসহং ব উঅ মাণিণী মইরং ॥৫০॥

[ সকচ-গ্রহ-রভসোত্তানিতাননা পিবতি প্রিয় মুখ-বিকীর্ণাম্।
স্তোকং স্তোকং রোষৌষধমিব পশ্য মানিনী মদিরাম্ ॥ ]

৫০। দেখ, (প্রিয়তমদ্বারা) কচগ্রহ-সহকারে বলপূর্ব্বক উত্তোলিত-বদনা মানিনী প্রিয়তমের স্বমুখদ্বারা প্রদত্ত মদিরা রোষ-নিবারক ঔষধরূপে ঈষৎ ঈষৎ পান করিতেছে।

[ নাগরিক সহচরকে মদিরা-পানদ্বারা মানিনীর মানভঙ্গের বিষয় শিখাইতেছে। ]

গিরি-সোত্তো ত্তি ভুঅংগং মহিসো জীহই লিহই সংতত্তো।
মহিসস্স কণ্হ-পত্থর-ঝরো ত্তি সপ্পো পিঅই লালং ॥৫১॥

[ গিরি-স্রোতঃ ইতি ভুজঙ্গং মহিষঃ জীহ্বয়া লেঢি সংতপ্তঃ।
মহিষস্য কৃষ্ণ-প্রস্তর-ঝরঃ ইতি সর্পঃ পিবতি লালাম্ ॥ ]

[1] বুড্ড' এই পাঠে সংস্কৃত ছায়া বৃদ্ধ'

৫১। (গ্রীষ্মের সন্তাপে) সন্তপ্ত মহিষ গিরির স্রোত মনে করিয়া সর্পকে জিহ্বাদ্বারা লেহন করিতেছে; এবং সর্পও কৃষ্ণপ্রস্তরের নির্ঝর মনে করিয়া মহিষের লালা পান করিতেছে।

[গ্রীষ্মের মধ্যাহ্ন সময়ে জনসঞ্চার-শূন্য স্থানে নায়িকার অভিসরণ সম্ভবপর দূতী ইহাই সূচনা করিতেছে।

পঞ্জর-সারিং অত্তা ণ ণেসি কিং এত্থ রই-হরাহিন্তো।
বীসম্ভ-জম্পিআইং এসা লোকাণ' পঅডেই ॥৫২॥

[পঞ্জর-শারীং শ্বশ্রূ ন নয়সি কিং অত্র রতি-গৃহাৎ।
বিস্রম্ভ-জল্পিতানি এষা লোকানাং প্রকটয়তি॥

৫২। হে শ্বশ্রূ, এই রতিগৃহ হইতে পঞ্জরাবদ্ধ শারিকাকে কেন (অন্যত্র) অপসারিত করিতেছ না? ইহা লোকের নিকট (আমাদের) বিস্রম্ভবচনগুলি প্রকটিত করে।

[রহস্যভেদকারিণী শারিকার প্রতি কুলবধূর বিলক্ষাবধূর দৃষ্টি।]

এদ্দহ-মেত্তে গামে ণ পডই ভিক্খত্তি কীস মং ভণসি।
ধম্মিঅ করঞ্জ-ভঞ্জঅ জং জীঅসি তং পি দে বহুঅং ॥৫৩॥

[এতাবন্-মাত্রে গ্রামে ন পততি ভিক্ষা ইতি কিমিতি মাং ভণসি।
ধার্ম্মিক করঞ্জ-ভঞ্জক যৎ জীবসি তৎ অপি তে বহুকম্॥]

৫৩। হে করঞ্জ (শাখা)-ভঞ্জকারি ধার্ম্মিক! এত বড় গ্রামে 'ভিক্ষা মিলে না'—একথা কেন আমাকে বলিতেছ? (করঞ্জশাখাভঙ্গের পর) যে জীবিত আছ, ইহাই তোমার পক্ষে বেশী।

[দন্তধাবন জন্য সংকেতিত করঞ্জ-কুঞ্জের শাখাভঙ্গের অপরাধে অপরাধী ধার্ম্মিকের প্রতি কুলটার রোষ-প্রকাশ।]

জাণিঅ গুলং বিমগ্গসিণ অ মে ইচ্ছাই বাহসে জন্তুং।
অণরসিঅ কিং ণ আণসি ণ রসেণ বিণা গুলো হোই ॥৫৪॥

[ যান্ত্রিক গুড়ং.বিমার্গয়সে ন চ মম ইচ্ছয়া বাহয়সি যন্ত্রম্।
অরসিক কিং ন জানাসি ন রসেন বিনা গুড়ঃ ভবতি ।]

৫৪। হে যন্ত্রচালক, (বেতনের) গুড় চাহিতেছ? অথচ আমার ইচ্ছানুসারে যন্ত্র পরিচালন করিতে পার না। হে অরসিক (রসবিধানে অনভিজ্ঞ)! কেন, জান না যে, রস ব্যতীত গুড় উৎপন্ন হয় না।

[ ইক্ষুযান্ত্রিকের প্রতি নিজের অনুরাগ সূচনা করিয়া কুলটার উক্তি। ]

পত্ত-ণিঅম্ব-প্‌ফংসা ণ্‌হাণুত্তিণ্ণাএঁ সামলঙ্গীএ।
জল-বিন্দুএহিঁ চিহুরা রুঅন্তি বন্ধস্‌স চ ভএণ ॥৫৫॥

[ প্রাপ্ত-নিতম্ব স্পর্শাঃ স্নানোত্তীর্ণায়াঃ শ্যামলাঙ্গ্যাঃ।
জল-বিন্দুকৈঃ চিকুরাঃ রুদন্তি বন্ধস্য ইব ভয়েন ॥ ]

৫৫। স্নানোত্তীর্ণা শ্যামাঙ্গীর কুন্তলসমূহ (তদীয়) নিতম্বের স্পর্শসুখ প্রাপ্ত হইয়া, বন্ধনের ভয়ে যেন (স্নান) জলবিন্দুচ্ছলে রোদন করিতেছে।

[ সহচর-সমীপে স্নানোত্তীর্ণা রমণীর প্রতি নায়কের স্বাভিলাষ-বর্ণন। ]

গামঙ্গণ-ণিঅডিঅ-কণ্‌হ-বক্‌খ বড তুজ্ঝ দূরমণুলগ্‌গো।
তিত্তিল্ল-পডিক্‌খক-ভোইও বি গামো ণ উব্বিগ্‌গো ॥৫৬॥

[ গ্রামাঙ্গণ-নিগড়িত-কৃষ্ণপক্ষ বট তব দূরং অনুলগ্নঃ।
দোঃসাধিক-প্রতীক্ষক-ভোগিকঃ অপি গ্রামঃ ন উদ্বিগ্নঃ ॥ ]

৫৬। হে বটবৃক্ষ, তুমি গ্রামের অঙ্গনে কৃষ্ণপক্ষের অন্ধকার বাঁধিয়া রাখিয়াছ। তোমা হইতে দূরে অনুলগ্ন গ্রামটি (অর্থাৎ গ্রামবাসীরা) উদ্বিগ্ন হয় না, যদিও ইহার ভোগাসক্ত কামুক জনদিগের জন্য দোঃসাধকেরা (দ্বারপালেরা) প্রতীক্ষা করিতেছে (অথবা যদিও গ্রামভোজক দ্বারপালদিগের উপর নির্ভর করিতেছে)।

[ জারের নিকট কুলটার সুলভাভিসার বটবৃক্ষের প্রশংসা। ]

সুপ্পং ডড্‌ঢং চণআ ণ ভজ্জিআ সো জুআ অইক্কন্তো।
অত্তা বি ঘরে কুবিআ ভূআণঁ ব বাইও বংসো ॥৫৭॥

[ শূর্পং দগ্ধং চণকাঃ ন ভৃষ্টাঃ সঃ যুবা অতিক্রান্তঃ।
শ্বশ্রূঃ অপি গৃহে কুপিতা ভূতানাং ইব বাদিতঃ বংশঃ ॥ ]

৫৭। শূর্প ( কুলা ) দগ্ধ হইল, চণকও ভাজা হইল না, সে যুবাও চলিয়া গেল ( যাহাকে দেখার জন্য এত ঔৎসুক্য ), শাশুড়ীও ঘরের মধ্যে কুপিত হইল। ( কিন্তু, শ্রুতিবিকল ) ভূতের নিকট যেন বাঁশি বাজান হইল ( অর্থাৎ তাহার সব চেষ্টা ব্যর্থ হইল )।

[ এক সপত্নীর দুশ্চরিত্রের কথা অন্য সপত্নী স্বামীকে কৌশলে শুনাইয়া দিতেছে। ]

পিসুণেন্তি কামিণীণং জল-লুক্ক-পিআবঊহণ-সুহেল্লিং।
কণ্ডুইঅ-কপোলুপ্‌ফুল্ল-ণিচ্চলচ্ছীইঁ বঅণাইং ॥৫৮॥

[ পিশুনয়ন্তি কামিনীনাং জল-লুকায়িত-প্রিয়াবগূহন-সুখকেলিম্।
কণ্টকিত-কপোলোৎফুল্ল-নিশ্চলাক্ষীণি বদনানি ॥ ]

৫৮। কামিনীগণের কণ্টকিত-কপোলবিশিষ্ট ও উৎফুল্ল নিশ্চল-নেত্রসমন্বিত বদন-সমূহ, জলমধ্যে নিলীন প্রিয়তমগণের আলিঙ্গনজনিত সুখের ক্রীড়া সূচিত করিতেছে।

[ প্রচ্ছন্ন বিষয়ের পরিজ্ঞানে পটু নাগরিক সহচরের নিকট কামিনীদিগের প্রচ্ছন্নকেলির কথা বর্ণনা করিতেছে। ]

অহিণব-পাউস-রসিএসু সোঁহই সামাইএসু দিঅহেসু।
রহস-পসারিঅ-গীবাণঁ ণচ্চিঅং মোর-বুন্দাণং ॥৫৯॥

[ অভিনব-প্রাবৃড্‌-রসিতেষু শোভতে শ্যামায়িতেষু দিবসেষু।
রভস-প্রসারিত-গ্রীবাণাং নর্তিতং ময়ূর-বৃন্দানাম্ ॥ ]

৫৯। বর্ষার নূতন জলধরগর্জ্জন-সমন্বিত শ্যামায়মান দিবসসমূহে আনন্দবশতঃ উল্লসিতগ্রীব ময়ূরবৃন্দের নৃত্য শোভা পাইতেছে।

[ সমাগত প্রাবৃট্‌কালে নায়কের প্রবাসগমন নায়িকাসখী প্রতিষেধ করিতেছে। অথবা, দিবাভাগেই সংকেতস্থান অভিসারযোগ্য হইয়াছে ইহাই দূতী নায়িকার নিকট প্রতিপাদন করিতেছে। ]

মহিস--ক্‌খন্ধ-বিলগ্‌গং ঘোলই সিঙ্গাহঅং সিমিসিমন্তং।
আহঅ-বীণা-ঝংকার-সদ্দ-মুহলং মসঅ-বুন্দং ॥৬০॥

[ মহিষ-স্কন্ধ-বিলগ্নং ঘূর্ণতে শৃঙ্গাহতং সিমসিমায়মানম্‌।
আহত-বীণা-ঝংকার-শব্‌দ-মুখরং মশকবৃন্দম্‌ ॥ ]

৬০। মহিষগণের স্কন্ধে বিলগ্ন মশকবৃন্দ শৃঙ্গদ্বারা আহত হইয়া সিম সিম-শব্দ করিতে করিতে, ( কোণদ্বারা ) আহত বীণার ঝংকার শব্দের ন্যায় মুখর হইয়া ঘুরিতেছে।

[ মহিষশালাতে রমণপরা কামিনী জারের উৎসাহার্থ দোষকে গুণ বলিয়া উল্লেখ করিতেছে। ]

রেহন্তি কুমুদ-দল-নিচ্চল-ট্ঠিআ মত্ত-মহুঅর-ণিহাআ।
সসি-অর-ণীসেস-পণাসিঅস্‌স গণ্‌ঠিব্ব তিমিরস্‌স ॥৬১॥

[ রাজন্তে কুমুদ-দল-নিশ্চল-স্থিতাঃ মত্ত-মধুকর-নিঘাতাঃ ( নিকায়াঃ )।
শশি-কর-নিঃশেষ-প্রণাশিতস্য গ্রন্থয়ঃ ইব তিমিরস্য ॥ ]

৬১। ( উদয়ের পরে ) চন্দ্রকিরণদ্বারা নিঃশেষভাবে প্রণাশিত অন্ধকারের গ্রন্থিসমূহের ন্যায় প্রতীয়মান, মত্ত মধুকর-নিকর কুমুদদলের উপর নিশ্চলভাবে বসিয়া শোভা পাইতেছে।

[ কুমুদসরোবরের তীরে চন্দ্রোদয়-পর্য্যন্ত নায়ক অপেক্ষা করিয়াছেন—কিন্তু, নায়িকা সেখানে উপস্থিত হয় নাই—ইহাই নায়ক নায়িকাকে শুনাইয়া বলিতেছে।

উঅহ তরু-কোডরাও ণিক্কন্তং পুং-সুআণঁ রিঞ্চোলিং।
সরিএ জরিও ব্ব দুমো পিত্তং ব্ব সলোহিঅং বমই ॥৬২॥

[ পশ্যত তরু-কোটরাৎ নিষ্ক্রান্তাং পুং-শুকানাং পঙক্তিম্।
শরদি জ্বরিতঃ ইব দ্রুমঃ পিত্তং ইব সলোহিতং বমতি॥

৬২। দেখ বৃক্ষকোটর হইতে পুং শুকদিগের পঙক্তি নিষ্ক্রান্ত হইতেছে। মনে হয় যেন শরৎকালে জ্বরাক্রান্ত হইয়া বৃক্ষটি রক্তমিশ্রিত পিত্ত বমন করিতেছে।

[ শালিক্ষেত্রে শুকপতনশঙ্কায় রমণী সুরতসত্বর জারের অন্যমনস্কতা বিধান করিতেছে। ]

ধারা-ধুববস্ত-মুহা লম্বিঅ-বক্‌খা নিউঞ্চিঅ-গ্‌গীবা।
বই-বেঢ়ণেসু কাআ সূলহিণ্ণা বব দীসন্তি॥৬৩॥

[ ধারা-ধাব্যমান-মুখাঃ লম্বিত-পক্ষাঃ নিকুঞ্চিত-গ্রীবাঃ।
বৃতি বেষ্টনেষু কাকাঃ শূলাভিন্নাঃ ইব দৃশ্যন্তে॥ ]

৬৩। ( ক্ষেত্রের ) বৃত্তি বেষ্টনের ( বেড়ার ) উপর উপবিষ্ট হইয়, ( বৃষ্টির ) ধারা দ্বারা ধৌতমুখ লম্বিত-পক্ষ ও নিকুঞ্চিত-গ্রীব কাকগুলি শূলদ্বারা সম্যক্ বিদ্ধ বলিয়া প্রতীয়মান হইতেছে।

[ কাকের তদ্রূপ অবস্থিতিদ্বারা দুর্দ্দিনের চিরস্থিতি ভাবিয়া রমণী উপপতির ভয় ও ত্বরার অপনয়নের চেষ্টা করিতেছে। ]

ণ বি তহ অণালবন্তী হিঅঅং দূমেই মাণিণী অহিঅং।
জহ দূর-বিঅম্ভিঅ-গরুঅ-রোস-মজ্ঝত্থ-ভণিএহিং॥৬৪॥

[ ন অপি তথা অনালপন্তী হৃদয়ং দুনোতি মানিনী অধিকম্।
যথা দূর-বিজৃম্ভিত-গুরুক রোষ-মধ্যস্থ-ভণিতৈঃ॥ ]

৬৪। মানিনী আলাপ না করিয়া আমার হৃদয়কে যত অধিক কষ্ট না দিয়াছে, অনেকদূর-পর্য্যন্ত প্রকটিত গুরুকোপবিশিষ্ট উদাসীনবচনদ্বারা তদপেক্ষায় বেশী কষ্ট দিয়াছে।

[ মানিনীকে কথা বলাইবার চেষ্টায় অন্তরঙ্গ সখার প্রতি নায়কের উক্তি। ]

গন্ধং অগ্‌ঘাঅন্তঅ পক্ক-কলম্বাণ বাহ-ভরিঅচ্ছ।
আসস্থু পহিঅ-জুআণঅ ঘরিণি-মুহং মা ণ পেচ্ছিহিসি ॥৬৫॥

[ গন্ধং আজিঘ্রন্ পক্ক-কদম্বানাং বাষ্প-ভৃতাক্ষ।
আশ্বসিহি পথিক-যুবন্ গৃহিণী-মুখং মা ন প্রেক্ষিষ্যসে ॥ ]

৬৫। হে পথিক যুবা, পক্ক কদম্বের গন্ধ আঘ্রাণ করিয়া তোমার নয়ন বাষ্পভরিত হইয়াছে। তুমি আশ্বস্ত হও, গৃহিণীর মুখদর্শন (শীঘ্র) ঘটিবে না, এমন নহে।

[ বর্ষায় প্রিয়তমার জীবন-সমাপ্তি আশঙ্কাকারী পান্থের প্রতি সহচরের আশ্বাসবচন। ]

গজ্জ মহং চিঅ উপরিং সব্ব-খামেণ লোহ-হিঅঅস্স।
জলহর লম্বালইঅং মা রে মারেহিসি বরাইং ॥৬৬॥

[ গর্জ্জ মম এব উপরি সর্ব্ব স্থায় লোহ-হৃদয়স্য।
জলধর লম্বালকিকাং মা রে মারয়িষ্যসি বরাকীম্ ॥ ]

৬৬। হে জলধর তোমার সমগ্র বলসহকারে তুমি লৌহবৎ কঠিনহৃদয় আমারই উপর দিয়া গর্জ্জন কর। (কিন্তু,) রে মেঘ! লম্বকেশশোভিনী সেই দয়নীয়া (কামিনীকে) মারিও না।

[ মেঘগর্জ্জনশ্রবণে প্রিয়তমার বিনাশ আশঙ্কাকারী নায়ক মেঘকে অনুনয় করিতেছে। ]

পঙ্ক-মইলেণ ছীরেক্ক-পাইণা দিন্ন-জাণু-বডণেণ।
আনন্দিজ্জই হলিও পুত্তেণ ব সালি-চ্ছেত্তেণ ॥৬৭॥

[ পঙ্ক-মলিনেন ক্ষীরৈক-পায়িনা দত্ত-জানু পতনেন।
আনন্দ্যতে হালিকঃ পুত্রেণ ইব শালি-ক্ষেত্রেণ ॥ ]

৬৭। পঙ্কমলিন, কেবল দুগ্ধ-পানকারী, ও জানুদ্বয় দ্বারা (ভূমিতে) উপসর্পণশীল পুত্রের ন্যায় পঙ্কমলিন, কেবল (তণ্ডুলারম্ভক) জলপায়ী ও জানুপ্রমাণ (ধান্য) নালগ্রন্থিধারণশীল শালিক্ষেত্রদ্বারা হালিক আনন্দ উপভোগ করিতেছে।

[ উপস্থিত হেমন্তকালে শালিক্ষেত্র অভিসারোপযোগী বলিয়া কুলটা জারকে শুনাইয়া বলিতেছে। ]

কহঁ মে পরিণই-আলে খল-সঙ্গো হোহিই ত্তি চিন্তন্তো।
ওণঅ-মুহো সসূও রুবই ব সালী তুসারেণ ॥৬৮॥

[ কথং মে পরিণতি-কালে খল সঙ্গঃ ভবিষ্যতি ইতি চিন্তয়ন্।
অবনত-মুখঃ সশূক ( সশোকঃ চ ) রোদিতি ইব শালিঃ তুষারেণ ॥ ]

৬৮। আমার পরিণতি-কালে ( পক্ক অবস্থায় ও বৃদ্ধ অবস্থায় ) কি প্রকারে খলের ( ধান্যমর্দ্দন-স্থানের ও দুষ্টজনের ) সহিত সঙ্গ ঘটিবে—এইরূপ চিন্তা করিয়া মুখ ( শীর্ষাগ্র ও বদন ) অবনত করিয়া শূক ( ধান্যকণ্টক ও শোক ) সহিত, শালিধান্য তুষারচ্ছলে যেন রোদন করিতেছে।

[ প্রাতে সংকেতস্থানে যাইয়া জারকে না পাইয়া নীহারাভিসারিকা তাহাকে শুনাইয়া শালিরও খল-সংযোগে উদ্বেগ হয় এই কথা বলিতেছে। ]

সংঝা-রাওত্থইও দীসই গঅণম্মি পডিবআ-চন্দো।
রত্ত-দুঊলন্তরিও থণ-ণহ-লেহো ব্ব ণব-বহুএ ॥৬৯॥

[ সন্ধ্যা-রাগাবস্থাপিতঃ দৃশ্যতে গগনে প্রতিপচ্-চন্দ্রঃ।
রক্ত-দুকূলান্তরিতঃ স্তন-নখ-লেখঃ ইব নব-বধ্বাঃ ॥ ]

৬৯। রক্ত-বর্ণ দুকূলদ্বারা অন্তরিত নববধূর স্তনোপরি নখচিহ্নের ন্যায়, প্রতিপৎতিথির চন্দ্র আকাশে সন্ধ্যারাগে অন্তরিত দেখা যাইতেছে।

[ প্রদোষ-সময়ে অভিসারে বাহির হওয়ার জন্য দূতী নায়িকাকে প্রোৎসাহিত করিতেছে। ]

অই দিঅর কিং ণ পেচ্ছসি আআসং কিং মুহা পলোএসি।
জাআই বাহু-মূলম্মি অদ্ধ-অন্দাণ পরিবাডিং ॥৭০॥

[ অয়ি দেবর কিং ন প্রেক্ষসে আকাশং কিং মুধা প্রলোকয়সি।
জায়ায়াঃ বাহু-মূলে অর্দ্ধ-চন্দ্রাণাং পরিপাটীম্ ॥]

৭০। অয়ি দেবর! কেন বৃথা আকাশের দিকে (অর্দ্ধচন্দ্র দেখিবার জন্য) দৃষ্টিপাত করিতেছ? আমার বাহুমূলপ্রদেশে (নখক্ষতোৎপাদিত) অর্দ্ধচন্দ্রগণের পরম্পরা কেন দর্শন কর না?

[ গোপনীয় প্রিয়তমাসমাগম স্পষ্ট প্রকাশ পাইতেছে বলিয়া দেবরের প্রতি পরিহাস-বচন। ]

বাআই কিং ভণিজ্জউ কেত্তিঅ-মেত্তং ব লিক্খএ লেহে।
তুহ বিরহে জং দুক্খং তস্‌স তুমং চেঅ গহিঅত্থো ॥৭১॥

[ বাচা কিং ভণ্যতাং কিয়ন্মাত্রং বা লিখ্যতে লেখে।
তব বিরহে যৎ দুঃখং তস্য ত্বং এব গৃহীতার্থঃ ॥]

৭১ বাক্যদ্বারা কি আর বলা যায়? পত্রেই বা কতখানি লেখা যায়? তোমার বিরহে (আমার) কতখানি দুঃখ তাহা তুমিই (আমার বিরহে) বেশ বুঝিতে পারিতেছ।

[ প্রিয়সমীপে পান্থদ্বারা নায়িকার বার্ত্তাপ্রেরণ। ]

মঅণগ্গিণো ব্ব ধূমং মোহণ-পিচ্ছিং ব লোঅ-দিট্‌ঠীএ।
জোব্বণ-ধঅং ব মুদ্ধা বহই সুঅন্ধং চিউর-ভাবং ॥৭২॥

[ মদনাগ্নেঃ ইব ধূমং মোহন-পিঞ্ছিকাং ইব লোক-দৃষ্ট্যাঃ।
যৌবন-ধ্বজং ইব মুগ্ধা বহতি সুগন্ধং চিকুর-ভারম্ ॥ ]

৭২। মুগ্ধা রমণী মদনাগ্নির ধূমের ন্যায়, লোক-নয়ন মোহগ্রস্ত করার (ঐন্দ্রজালিক) পিচ্ছিকার ন্যায়, কিংবা যৌবনের ধ্বজার ন্যায়, সুগন্ধ কেশভার বহন করিতেছে।

[ বয়স্যের নিকট নায়ককর্ত্তৃক সুন্দরীর কেশপাশ-প্রশংসা। ]

কঅং সিট্‌ঠং চিঅ সে অসেস-পুরিসে ণিঅত্তিঅচ্ছেণ।
বাহোল্লেণ ইমীএ অজম্পমাণেণ বি মুহেণ ॥৭৩॥

[ রূপং শিষ্টং এব তস্য অশেষ-পুরুষে নিবর্ত্তিতাক্ষেণ।
বাষ্পার্দ্রেণ অস্যাঃ অজল্পতা অপি মুখেন ॥]

৭৩। অন্য সব পুরুষ হইতে নিবর্ত্তিত-নেত্র, (তাহার রূপস্মরণে) বাষ্পার্দ্র, ও কোন কথার অনাখ্যানকারী, তাহার ( নায়িকার ) মুখখানিই তাহার ( নায়কের ) রূপ বলিয়া দিতেছে।

['নায়িকার অন্য-পুরুষ-নিরপেক্ষতাই নায়কের রূপাধিক্য সূচিত করিতেছে'— নায়কের রূপ বর্ণনা করিতে বলায় সখীর ইহাই উত্তর। ]

বন্দারবিন্দ-মন্দির-মঅরন্দাণন্দিআলি-রিঞ্ছোলী।
ঝণঝণই কসণ-মণি-মেহল বব মহু-মাস-লচ্ছীএ ॥৭৪॥

[ বৃহদরবিন্দ-মন্দির-মকরন্দানন্দিতালি-পঙ্‌ক্তিঃ।
ঝণঝণায়তে কৃষ্ণ-মণি-মেখলা ইব মধু-মাস লক্ষ্ম্যাঃ ॥]

৭৪। বৃহৎ বৃহৎ পদ্মরূপ মন্দিরে মধুপানে আনন্দিত ভ্রমরকুল, মধুমাস ( বসন্ত )-লক্ষ্মীর কৃষ্ণমণিরচিত মেখলার ন্যায়, ঝণঝণ শব্দ করিতেছে।

[ কমলবন সংকেতস্থান বলিয়া কোন সহৃদয় নায়ক সহচরের নিকট ইহার বর্ণনা করিতেছে। অথবা, অবিদিত-নিশাবসানা নায়িকাকে প্রভাতবর্ণনা দ্বারা সখী প্রবোধিত করিতেছে। ]

কস্স করো বহু-পুণ্ণ-প্‌ফলেক্ক-তরুণো তুহং বিসম্মিহই।
থন-পরিণাহে মম্মহ-ণিহাণ-কলসে বব পারোহঃ ॥৭৫॥

[ কস্য করঃ বহু-পুণ্য-ফলৈক-তরোঃ তব বিশ্রমিষ্যতি।
স্তন-পরিণাহে মন্মথ-নিধান-কলশে ইব প্ররোহঃ ॥]

৭৫। বহুপুণ্যফলের একমাত্র তরুসদৃশ কোন্ ( সুকৃতী ) পুরুষের কর, কামদেবের নিধানকলশসদৃশ তোমার বিশাল স্তনদ্বয়ের উপর নবপল্লবের ন্যায় স্থান লাভ করিবে?

[ স্তনপরিণাহশালিনী কুমারীর প্রতি কোন কামুকের সতৃষ্ণ দৃষ্টির বর্ণনা। ]

চোরা সভঅ-সভণ্‌হং পুণো পুণো পেসঅন্তি দিটুঠীও।
অহি-রক্‌খিঅ-ণিহি-কলসে বব পোঢ়বইআ-থণুচ্ছঙ্গে ॥৭৬॥

[ চোরাঃ সভয়-সতৃষ্ণং পুনঃ পুনঃ প্রেষয়ন্তি দৃষ্টীঃ।
অহি-রক্ষিত নিধি-কলশে ইব প্রৌঢ়-পতিকা-স্তনোৎসঙ্গে ॥ ]

৭৬। সর্পরক্ষিত নিধানকলশের ন্যায়, প্রৌঢ় (শূর)-পতিকা (কামিনীর) স্তনোৎসঙ্গে (ধনহারক চোরের ন্যায়, পরদারহারক) চোরগণ ভয়ে ভয়ে লালসা-সহকারে পুনঃ পুনঃ দৃষ্টিনিক্ষেপ করিতেছে।

[ লুব্ধ কামুক অপায়বহুল অভিযোগে নিরস্তও হয় না—ভীতিও ত্যাগ করে না—ইহাই কোন সহৃদয় নায়ক সহচরকে বলিতেছে। ]

উব্বহই ণব-তণঙ্কুর-রোমঞ্চ-পসাহিআইঁ অঙ্গাইং।
পাউস-লচ্ছীঅ পওহরেহিঁ পরিপেল্লিও বিঞ্ঝো ॥৭৭॥

[ উদ্বহতি নব-তৃণাঙ্কুর-রোমাঞ্চ-প্রসাধিতানি অঙ্গানি।
প্রাবৃড্-লক্ষ্ম্যাঃ পয়োধরৈঃ পরিপ্রেরিতঃ বিন্ধ্যঃ ॥ ]

৭৭। বর্ষা-লক্ষ্মীর পয়োধর (মেঘ)-দর্শনে উত্তেজিত হইয়া বিন্ধ্যপর্ব্বত নবতৃণাঙ্কুররূপ রোমাঞ্চদ্বারা প্রসাধিত অঙ্গসমূহ ধারণ করিতেছে।

[ প্রাবৃট্‌কালে প্রবাসোন্মুখ কান্তের প্রবাসযাত্রা নিষেধ করিবার উদ্দেশ্যে নায়িকা বর্ষার বর্ণনা করিতেছে। ]

আম বহলা বণালী মুহলা জল-রঙ্কুণো জলং সিসিরং।
অন্ন-নঈণঁ বি রেবাই তহ বি অন্নে গুণা কে বি ॥৭৮॥

[ সত্যং বহলা বনালী মুখরাঃ জল-রঙ্কবঃ জলং শিশিরম্।
অন্য-নদীনাং অপি রেবায়াঃ তথা অপি অন্যে গুণাঃ কে অপি ॥ ]

৭৮। ইহা সত্য বটে যে, অন্যান্য নদীরও (তট-) বিস্তৃত বনরাজি, শব্দমুখর জলরঙ্কু পক্ষিগণ এবং সুশীতল জল বিদ্যমান আছে; তথাপি রেবানদীর আরও অন্য কোন কোন অতিরিক্ত গুণও আছে।

[ প্রিয়তমায় অন্যনারী-বিলক্ষণ অনেক বিশিষ্ট গুণ আছে এইমর্ম্মে নায়কের নিকট দূতীর উক্তি। ]

এহ ইমীঅ ণিঅচ্ছহ পরিণঅ-মালূর-সচ্ছহে থণএ।
তুঙ্গে সপ্পুরিস-মণোরহে বব হিঅএ অমাঅন্তে ॥৭৯॥

[ আগচ্ছত অস্যাঃ নিরীক্ষধ্বং পরিণত-মালূর-সদৃশৌ স্তনৌ।
তুঙ্গৌ সৎ-পুরুষ-মনোরথৌ ইব হৃদয়ে অমান্তৌ ।

৭৯। আস, এবং সৎপুরুষের মনোরথের ন্যায় ইহার এই রমণীর হৃদয়-দেশে ( বক্ষঃস্থলে ) অমান্ত ( বিপুল, অর্থাৎ মানের অনুপযোগী ), তুঙ্গ, ও পরিণত বিল্বফল-সদৃশ স্তনদ্বয় নিরীক্ষণ কর।

[ নায়ক রমণীর কুচদর্শনে সাভিলাষ হইয়া সহচরকে বলিতেছে। ]

হত্থাহত্থিং অহমহমিআই বাসাগমাম্মি মেহেহিং।
অব্বো কিং পি রহস্সং ছন্নং পি ণহঙ্গণং গলই ॥৮০॥

[ হস্তাহস্তি অহমহমিকয়া বর্ষাগমে মেঘৈঃ।
আশ্চর্য্যং কিং অপি রহস্যং ছন্নং অপি নভোঽঙ্গনং গলতি ॥

৮০। অহো, আশ্চর্য্যের বিষয় এই যে, বর্ষাগমে অহমহমিকা-বশে হস্তাহস্তি করিয়া মিলিত মেঘঘটাদ্বারা আচ্ছন্ন হইলেও আকাশ-রূপ অঙ্গণ গলিয়া পড়িতেছে।

[ বর্ষার কামোদ্দীপকতা সূচনা করিয়া কামিনী কান্তানয়নে সখীকে প্রেরিত করিতেছে। ]

কেত্তিঅ-মেত্তং হোহিই সোহগ্গং পিঅঅমস্স ভমিরস্স।
মহিলা-মঅণ-ছুহাউল-কডক্খ-বিক্খেব-ঘেপ্পন্তং ॥৮১॥

[ কিয়ন্মাত্রং ভবিষ্যতি সৌভাগ্যং প্রিয়তমস্য ভ্রমণ-শীলস্য।
মহিলা-মদন-ক্ষুধাকুল-কটাক্ষ-বিক্ষেপ-গৃহ্যমাণম্ ॥ ]

৮১। ( অন্যান্য নারীর দিকে ) ভ্রমণশীল প্রিয়তমের সুভগত্ব কতক্ষণ স্থায়ী হইবে? যেহেতু, মহিলারা কেবল মদনক্ষুধাতে আকুল কটাক্ষ বিক্ষেপ দ্বারাই ইহাকে ( সুভগত্বকে ) বশে আনিতে চাহে।

[ অন্যান্য নারীর প্রতি নায়কের প্রবৃত্তি অল্পকালস্থায়িনী হইবে এবং সে তাহাদের সুভগ অধিকদিন থাকিবে না—ইহাই নায়িকা সখীকে বলিতেছে। ]

ণিঅ-ধণিঅং উবউহস্সু কুক্কুড-সদ্দেন ঝত্তি পডিবুদ্ধ।
পর-বসই-বাস-সঙ্কির ণিঅএ-বি ঘরম্মি মা ভাসু ॥৮২॥

[ নিজ গৃহিণীং ( ধন্যাং ) উপগূহস্ব কুকুট শব্দেন ঝটিতি প্রতিবুদ্ধ।
পর-বসতি-বাস-শঙ্কাশীল নিজকে অপি গৃহে মা ভৈষীঃ ॥ ]

৮২। কুক্কুটরবে শীঘ্র জাগিয়া উঠ এবং নিজ গৃহিণীকে ( অর্থাৎ আমাকে ) আলিঙ্গন কর। হে পরগৃহবাসে শঙ্কাশীল ( দয়িত ), আপন ঘরে যেন ভয় করিও না।

[ পরগৃহে সতত পরনারী-বিলাসপটু রাত্রিশেষে পলায়নেচ্ছু পতিকে পত্নী সেদিন নিজগৃহবাসের কথা স্মরণ করাইয়া দিয়া লজ্জা দিতেছে। ]

খর-পবণ-রঅ-গলত্থিঅ-গিরিঊডাবডণ-ভিন্ন-দেহস্স।
ধুক্কাধুক্কই জীঅং ব বিজ্জুআ কাল-মেহস্স ॥৮৩॥

[ খর-পবন-রয়-গলহস্তিত- গিরিকূটা ( °চূড়া° ) পতন-ভিন্ন-দেহস্য।
ধুকধুকায়তে জীবঃ ইব বিদ্যুৎ কাল-মেঘস্য ॥ ]

৮৩। প্রচণ্ড পবনের বেগদ্বারা গলহস্তিত ( গলাতে হস্ত-প্রদানপূর্ব্বক অপসারিত ) হইয়া, গিরিকূট ( বা গিরিচূড়া ) হইতে পতনবশতঃ বিশীর্ণ-দেহ, কালমেঘের জীবের বা প্রাণের ন্যায় বিদ্যুৎ ধুকধুক করিয়া কম্পিত হইতেছে।

[ জলদকালে দয়িতের প্রবাস-গমন-নিবারণার্থ সখীর প্রতি নায়িকার উক্তি। ]

মেহ-মহিসস্স গজ্জই উঅরে সুর-চাব-কোডি-ভিন্নস্স।
কন্দন্তস্স সবিঅণং অন্তং ব পলম্বএ বিজ্জূ ॥৮৪॥

[ মেঘ-মহিষস্য জ্বায়তে উদরে সুর-চাপ-কোটি-ভিন্নস্য।
ক্রন্দতঃ সবেদনং অন্ত্রং ইব প্রলম্বতে বিদ্যুৎ ॥]

৮৪। মনে হয় যে, ইন্দ্রধনুর কোটিদ্বারা উৎপাটিত হইয়া বেদনাবশতঃ ক্রন্দনশব্দকারী মেঘরূপ মহিষের উদরস্থিত অন্ত্রের ন্যায় বিদ্যুৎ লম্বমান হইতেছে।

[ পূর্ব্ববৎ ভাবের অবতারণা। ]

ণব-পল্লবং বিসণ্ণা পহিআ পেচ্ছন্তি চূঅ-রুক্‌খস্‌স।
কামস্‌স লোহিউপ্পঙ্ক-রাইঅং হত্থ-ভল্লং ব ॥৮৫॥

[ নব-পল্লবং বিষণ্ণাঃ পথিকাঃ প্রেক্ষন্তে চূত-বৃক্ষস্য।
কামস্য লোহিত-সমূহ-রাজিতং হস্ত ভল্লং ইব ॥

৮৫। (বিরহে) বিষণ্ণ পথিকেরা আম্রবৃক্ষের নূতন পল্লবকে, রক্তলেখায় শোভিত কামদেবের হস্তস্থিত ভল্ল (বা কুন্ত) মনে করিয়া, (তৎপ্রতি) দৃষ্টিপাত করিতেছে।

[ বসন্তাগমে প্রবাসোন্মত কান্তকে প্রিয়তমা প্রবাসগমনে নিষেধ করিতেছে। ]

মহিলাণং চিঅ দোসো জেণ পবাসম্মি গব্বিআ পুরিসা।
দো-তিণ্ণি জাব ণ মরন্তি তা ণ বিরহা সমপ্পন্তি ॥৮৬॥

[ মহিলানাং এব দোষঃ যেন প্রবাসে গর্ব্বিতাঃ পুরুষাঃ।
দ্বে তিস্রঃ ( দ্বি-ত্রাঃ ) যাবৎ ন ম্রিয়ন্তে তাবৎ ন বিরহাঃ সমাপ্যন্তে ॥ ]

৮৬। পুরুষগণ যে প্রবাস-বিষয়ে এতটা গর্ব্ব অনুভব করে—ইহা মহিলাদিগেরই দোষ। যতদিন পর্য্যন্ত (মহিলাদিগের মধ্য হইতে) দুই তিনটি (বিরহযন্ত্রণায়) না মরিবে, তত দিন পর্য্যন্ত বিরহের সমাপ্তি ঘটিবে না।

[ প্রবাসোন্মত নায়কের গমন প্রতিষেধার্থ নায়িকার বচন। ]

বালঅ দে বচ্চ লহুং মরই বরাঈ অলং বিলম্বেণ।
সা তুজ্ঝ দংসণেণ বি জীবেজ্জই ণত্থি সংদেহো ॥৮৭॥

[ বালক হে ব্রজ লঘু ম্রিয়তে বরাকী অলং বিলম্বেন।
সা তব দর্শনেন অপি জীবেৎ ( জীবিষ্যতি ) ন অস্তি সন্দেহঃ ॥ ]

৮৭। হে (প্রেমানভিজ্ঞ) বালক, শীঘ্র চল, বরাকী (দয়নীয়া) রমণী মারা যাইতেছে, বিলম্বের প্রয়োজন নাই। তোমার দর্শন ঘটিলেই সে বাঁচিয়া যাইবে —ইহাতে সন্দেহ নাই।

[ নায়ককে নায়িকাসমীপে নেওয়ার জন্য দূতীর উক্তি। ]

তম্বির-পসরিঅ-হুঅবহ-জালালি-পলীবিএ বণাভোএ।
কিংসুঅ-বণন্তি কলিঊণ মুদ্ধ-হরিণো ণ ণিক্কমই ॥৮৮॥

[ তাম্রবর্ণ-প্রসৃত হুতবহ-জ্বালাবলি-প্রদীপিতে বনাভোগে।
কিংশুক-বনং ইতি কৃত্বা মুগ্ধ-হরিণঃ ন নিষ্ক্রামতি ॥ ]

৮৮। আতাম্র, হইয়া বিস্তৃত অগ্নিশিখা-সমূহদ্বারা প্রজ্বলিত বিশাল বনোদ্দেশকে (নিজভ্রান্তিতে) কিংশুক-কানন মনে করিয়া মুগ্ধ হরিণ (তাহা হইতে) নিষ্ক্রান্ত হইতেছে না।

[ বিনাশহেতুকে সুখহেতু মনে করিয়া, মুগ্ধজন প্রেয়সীকে ত্যাগ করিতে পারে না—ইহাই একজন সহচরকে বলিতেছে। ]

ণিহুঅণ-সিপ্পং তহ সারিআই উল্লাবিঅং মহ গুরু-পুরও।
জহ তং বেলং মাএ ণ আণিমো কথ বচ্চামো ॥৮৯॥

[ নিধুবন-শিল্পং তথা শারিকয়া উল্লপিতং অস্মাকং গুরু পুরতঃ।
যথা তাং বেলাং মাতঃ ন জানীমঃ কুত্র ব্রজামঃ ॥ ]

৮৯। হে মাতঃ, শারিকা গুরুজনসমীপে আমাদের সুরতশিল্পের কথা এমনভাবে বলিয়া দিয়াছে যে, সেই বেলায় আমি যে (লজ্জাতে) কোথায় যাইব তাহা জানি নাই।

[ নায়িকা উপপতিকে শুনাইয়া নিজের কামকলাকৌশলের কথা অন্তরঙ্গ সখীকে জানাইতেছে। ]

পচ্চগ্গ-প্ফুল্ল-দলুল্লসন্ত-মঅরন্দ-পাণ-লেহলও।
তং ণত্থি কুন্দ-কলিআই জং ণ ভমরো মহই কাউং ॥৯০॥

[ প্রত্যগ্র-ফুল্ল-দলোল্লসন্-মকরন্দ-পান-লুব্ধঃ ( লোলুপঃ )।
তৎ ন অস্তি কুন্দ-কলিকায়াঃ যৎ ন ভ্রমরঃ মগ্গতি ( ইচ্ছতি ) কর্ত্তুম্ ॥ ]

৯০। নব প্রস্ফুটিত দল-বিশিষ্ট ( কুন্দ-কুসুমের ) উল্লসিত মধুপানে লোলুপ হইয়া, ভ্রমর কুন্দকালিকা-সম্বন্ধে না করিতে পারে এমন কার্য্য নাই।

[ নবযুবতীর প্রতি অনুরক্ত কান্তকে কোন রমণী বলিতেছে। ]

সো কো বি গুণাইসও ণ আণিমো মামি কুন্দ-লইআএ।
অচ্ছীহিং চ্চিঅ পাউং অহিলস্সই জেণ ভমরেহিং ॥৯১॥

[ সঃ কঃ অপি গুণাতিশয়ঃ ন জানীমঃ মাতুলানি কুন্দ-লতিকায়াঃ।
অক্ষিভ্যাং এব পাতুং অভিলষ্যতে যেন ভ্রমরৈঃ ॥ ]

৯১। হে মামি, জানি না কুন্দলতিকার সেই গুণোৎকর্ষ কতখানি, যে-কারণে ভ্রমরগণ ( মুখদ্বারা নহে ) কেবল নয়নদ্বারাই ইহাকে পান করিতে অভিলাষী হইয়াছে।

[ নবযৌবনা সপত্নীর প্রতি কামুকগণের লোলুপদৃষ্টি পতিত হওয়ার কথা অন্যাপদেশে পত্নী পতিকে বলিয়া দিতেছে। ]

এক্ক চ্চিঅ রূঅ-গুণং গামণি-ধূআ সমুব্বহই।
অণিমিস-ণঅণো সঅলো জাঅ দেবী-কও গামো ॥৯২॥

[ একা এব রূপ-গুণং গ্রামণী-দুহিতা সমুদ্বহতি।
অনিমেষ-নয়নঃ সকলঃ যয়া দেবী-কৃতঃ গ্রামঃ ॥ ]

৯২। গ্রামনায়কের দুহিতা একাই এত রূপ ও গুণ ধারণ করিতেছে যে, ( তাহাকে দেখিবার জন্যই ) সমগ্র গ্রামবাসী নিমেষশূন্য লোচনবিশিষ্ট হইয়া দেবতা হইয়া দাঁড়াইয়াছে ( অর্থাৎ দেবতার ন্যায় নির্নিমেষ-নেত্র হইয়াছে )।

[ অদ্বিতীয় রূপগুণশালিনী কোন নায়িকার প্রতি দূতী নায়কের মন উৎকণ্ঠিত করিতেছে। ]

মগ্গে আসাও ত্তি ণ পাবিও পিঅঅমাহর-রসস্স।
তিঅসেহিঁ জেণ রঅণাঅরাহি অমঅং সমুদ্ধরিঅং ॥৯৩॥

[ মন্যে আস্বাদঃ এব ন প্রাপ্তঃ প্রিয়তমাধর-রসস্য ।
ত্রিদশৈঃ যেন রত্নাকরাৎ অমৃতং সমুদ্ধৃতম্ ॥ ]

৯৩। আমার মনে হয় যে ( দেবতারা ) প্রিয়তমার অধর-রসের আস্বাদ পায় নাই, এই জন্যই দেবতারা সমুদ্র হইতে অমৃত সমুদ্ধৃত করিয়াছেন।

[ প্রিয়তমার অধরাস্বাদের লোভে নায়কের চাটূক্তি। ]

আঅণ্ণাঅডি্ঢঅ-ণিসিঅ-ভল্ল-মম্মহআই হরিণীএ।
অদ্দংসণো পিও হোহিই ত্তি বলিউং চিরং দিট্‌ঠো ॥৯৪॥

[ আকর্ণাকৃষ্ট-নিশিত-ভল্ল-মর্মাহতয়া হরিণ্যা।
অদর্শনঃ প্রিয়ঃ ভবিষ্যতি ইতি বলিত্বা চিরং দৃষ্টঃ ॥ ]

৯৪ ( ব্যাধের ) কর্ণ-পর্যন্ত আকৃষ্ট তীক্ষ্ণ ভল্লদ্বারা আহত হইয়াও হরিণী ( প্রেমবশতঃ ) 'আমার প্রিয় দর্শনের অগোচর হইবে' এইরূপ ভাবিয়া ( কন্ধরা ) বলিত করিয়া অনেকক্ষণ ( প্রিয়কে ) দর্শন করিতে লাগিল।

[ প্রিয়বিরহাপেক্ষায় প্রাণত্যাগও ইষ্টতর, ইহাই স্নেহশিক্ষাদানার্থ নায়ক প্রিয়তমাকে বলিতেছে। ]

বিসম-ট্‌ঠিঅ-পিক্কেক্কম্ব-দংসণে তুজ্ঝ সত্তু-ঘরিণীএ।
কো কো ণ পত্থিত্ত পহিআণং ডিম্ভে রুঅন্তম্মি ॥৯৫॥

[ বিষম-স্থিত-পক্কৈকাম্র-দর্শনে তব শত্রু-গৃহিণ্যা।
কঃ কঃ ন প্রার্থিতঃ পথিকানাং ডিম্ভে রুদতি ॥ ]

৯৫। বিষম-( শাখাগ্রে ) স্থিত একটি মাত্র পক্ক আম্রফল দর্শন করিয়া শিশুপুত্র ক্রন্দনশীল হইলে পর, তোমার শত্রুগৃহিণী পথিকদিগের মধ্যে কাহাকে কাহাকে ( আম্র পাড়িয়া দিতে ) প্রার্থনা না করিয়াছে ?

[ সাতবাহন-রাজের প্রভাবভয়ে শত্রুবনিতার মহারণ্যে এইরূপ দয়নীয় অবস্থা কোন সেবাকুশলা মহিলা বর্ণনা করিতেছে। ]

মালারী ললিউল্লুলিঅ-ৰাহু-মূলেহিঁ তরুণ-হিঅআইং।
[1]উল্লূরই সজ্জুল্লূরিআই কুসুমাইঁ দাবেন্তী ॥৯৬॥

[ মালাকারী ললিতোল্লুলিত-বাহু-মূলাভ্যাং তরুণ-হৃদয়ানি।
উল্লুনাতি সদ্যঃ অবলূনানি কুসুমানি দর্শয়ন্তী ॥ ]

৯৬। মালিনী সদ্যঃ ছিন্ন কুসুম দেখাইতে গিয়া, তাহার সুন্দর ও বিশাল স্তনদ্বারা যুবকদিগের হৃদয় ব্যাকুলিত করিতেছে।

[ মালাকারস্ত্রীর লোভনীয় সৌন্দর্য্যদর্শনে মুগ্ধ বিদগ্ধজনের নিজ সহচর-সমীপে উক্তি। ]

মজ্ঝো পিও কুঅংগো পল্লি-জুআণা সবত্তীও।
জহ জহ বড্‌ঢন্তি থণা তহ তহ ঝিজ্জন্তি পঞ্চ বাহীএ ॥ ৯৭ ॥

[ মধ্যঃ প্রিয়ঃ কুটুম্বং পল্লী-যুবানঃ সপত্ন্যঃ।
যথা যথা বর্দ্ধেতে স্তনৌ তথা তথা ক্ষীয়ন্তে পঞ্চ ব্যাধ্যাঃ ॥ ]

৯৭। ব্যাধপত্নীর স্তনদ্বয় যেমন যেমন বৃদ্ধি পাইতেছে, তেমন তেমন এই পাঁচটি বস্তু ক্ষয় প্রাপ্ত হইতেছে, ( যথা ) তাঁহার মধ্য ( কটি ) দেশ, তাঁহার প্রিয়তম, তদীয় কুটুম্ব, পল্লী যুবকেরা এবং তদীয় সপত্নীগণ।

[ ব্যাধযুবতীর রূপে মুগ্ধ হইয়া কামুকের তদীয় স্তনোদ্বয়ের বর্ণনা। ]

মালারীএ বেল্লহল-ৰাহু-মূলাবলোঅণ-সঅণ্‌হো।
অলিঅং পি ভমই কুসুমগ্‌ঘ-পুচ্ছিরো পংসুল-জুআণো ॥৯৮॥

[ মালাকার্য্যাঃ সুন্দর-বাহু-মূলাবলোকন-সতৃষ্ণঃ।
অলীকং অপি ভ্রমতি কুসুমার্ঘ-পৃচ্ছাশীলঃ পাংসুল-যুবা ॥ ]

৯৮। মালিনীর সুন্দর স্তনযুগল দর্শন করিবার লালসায়, পরস্ত্রীলম্পট ( পাংসুল ) যুবক মিথ্যা মিথ্যা কুসুম-মূল্য জিজ্ঞাসা করিয়া ঘুরিতেছে।

[ লম্পট যুবক ছলপূর্ব্বক নিজের দর্শনাভিলাষ মিটাইয়া লইতেছে ইহাই লক্ষ্য করিয়া কেহ সহচরকে বলিতেছে। ]

১ হেমচন্দ্রের ৮।৪।১১৬ সূত্র দ্রষ্টব্য—তুড্‌ ধাতুর নব আদেশের অন্যতম আদেশ 'উল্লূর'।

অকঅণ্ণুঅ ঘণ-বণ্ণং ঘণ-বণ্ণন্তরিঅ-তরণি-অর-ণিঅরং।
জই রে রে বাণীরং রেবা-ণীরং পি ণো ভরসি ॥৯৯॥

[ অকৃতজ্ঞক ঘন-বর্ণং ঘন-পর্ণান্তরিত-তরণি-কর- নিকরম্।
যদি রে রে বানীরং রেবা-নীরং অপি ন স্মরসি ॥ ]

৯৯। রে রে অকৃতজ্ঞ. যে বেতসকুঞ্জ মেঘের ন্যায় শ্যামবর্ণ এবং যেখানে সূর্য্যকিরণ-সমূহ ঘনপল্লবদ্বারা আচ্ছাদিত, সেই বেতসকুঞ্জ যদি স্মরণ না-ও করিতে পার, তবে কি রেবা-নদীর জলও তুমি স্মরণ করিতে পার না?

[ পূর্ব্বসংকেতস্থান-সম্বন্ধে এইরূপ ভ্রান্তি হইতেছে অনুভব করিয়া নায়িকা নায়ককে তিরস্কার করিতেছে। ]

মন্দং পি ণ আণই হলিঅ-ণন্দণো ইহ হি ডড্ঢ-গামম্মি।
গহ-বই-সুআ বিবজ্জই অবেজ্জএ কস্স সাহামো ॥১০০॥

[ মন্দং অপি ন জানাতি হলিক-নন্দনঃ ইহ হি দগ্ধ-গ্রামে।
গৃহ-পতি-সুতা বিপদ্যতে অবৈদ্যকে কস্য শাস্মঃ ( কথয়ামঃ ) ॥

১০০। এই বৈদ্য-শূন্য দগ্ধ গ্রামে গৃহপতির নন্দিনী (চিকিৎসাভাবে) বিপন্ন হইবে—(জামাতা) হলিক-নন্দন তাহা অল্পমাত্রও বুঝিতেছে না;— এই কথা কাহাকেই বা বলিব?

[ দূতী কামুককে বৈদ্যরূপে সেই গৃহে উপস্থিত হইতে ইঙ্গিত করিতেছে। ]

রসিঅ- জণ-হিঅঅ-দইএ কই-বচ্ছল-পমুহ-সুকই-ণিম্মইএ।
সত্ত-সঅম্মি সমত্তং সট্‌ঠং গাহা-সঅং এঅং ॥১০১॥

[ রসিক-জন-হৃদয়-দয়িতে কবি-বৎসল-প্রমুখ সুকবি-নির্ম্মিতে।
সপ্ত-শতকে সমাপ্তং ষষ্ঠং গাথা-শতকং এতৎ ॥

১০১। রসিকজনের হৃদয়ের অতিপ্রিয় এবং কবিবৎসল-প্রমুখ সুকবিগণ-দ্বারা রচিত সপ্তশতকে এই ষষ্ঠ গাথা-শতক সমাপ্ত হইল।

## সপ্তম শতক

একক্কম-পরিরক্‌খণ-পহার-সঁমুহে কুরঙ্গ-মিহুণম্মি।
বাহেণ মন্নু-বিঅলন্ত-বাহ-ধোঅং ধণুং মুক্কং ॥১॥

[ একৈক ( অন্যোন্য° )-পরিরক্ষণ-প্রহার-সম্মুখে কুরঙ্গ-মিথুনে।
ব্যাধেন মন্যু-বিগলদ্-বাষ্প-ধৌতং ধনুঃ মুক্তম্ ॥ ]

১। মৃগ-মৃগী-যুগলকে পরস্পরের রক্ষার জন্য প্রহারের সম্মুখীন হইতে ( দেখিয়া ) ব্যাধ করুণাবশতঃ বিগলিত বাষ্পধারা বিধৌত ধনুঃ পরিত্যাগ করিল।

[ নায়িকার প্রতি মন্দস্নেহ নায়ককে দূতী তিরস্কার করিতেছে। ]

তা সুহঅ বিলম্ব খণং ভণামি কীঅ বি কএণ অলমহবা।
অবিআরিঅ-কজ্জারম্ভ-আরিণী মরউ ণ ভণিস্‌সং ॥২॥

[ তৎ সুভগ বিলম্বস্ব ক্ষণং ভণামি কস্যাঃ অপি কৃতেন অলং অথবা।
অবিচরিত-কার্য্যারম্ভ-কারিণী ম্রিয়তাং ন ভণিষ্যামি ॥ ]

২। হে সুভগ, কিছুক্ষণ বিলম্ব কর, একজন স্ত্রীলোকের সম্বন্ধে ( তোমাকে ) কিছু বলিতে চাই, অথবা বলিয়া কাজ নাই। অবিচারকপূর্ব্বক কার্য্য আরম্ভকারিণী সে মারা যায় যাউক, আমি ( তাহার জন্য তোমাকে ) কিছু বলিব না।

[ মন্দস্নেহ নায়ককে অনুকূলিত করিবার উদ্দেশ্যে দূতীর নায়িকা-বিরহ-বিষয়ে উক্তি। ]

ভোইণি-দিন্ন-পহেণঅ-চক্‌খিঅ-দুস্‌সিক্‌খিও হলিঅ-উত্তো।
এত্তাহে অন্ন-পহেণআণঁ [১]ছী-বোল্লঅং দেই ॥৩॥

[ ভোগিনী-দত্ত-প্রহেণক-ভক্ষণ-দুঃশিক্ষিতঃ হলিক-পুত্রঃ।
ইদানীং অন্য-প্রহেণকানাং ছী-ইতি বচনং দদাতি ॥ ]

৩। গ্রাম্যব্যাপারিকের স্ত্রী-দ্বারা প্রদত্ত মোদকাদিরূপ বায়নক-ভক্ষণে

১ 'ছীবোল্লণং মুখবিকারঃ' ইতি কুলবালদেবঃ।

লোলুপ হলিকপুত্র সম্প্রতি অন্যের প্রহেণকের ( ভোগ্য বস্তুর ) প্রতি 'ছী ছী' বলিয়া নিন্দা করিতেছে।

[ হলিকপুত্রের অন্যত্র অনুরাগ দেখিয়া নায়িকার সখী-সমীপে ঈর্ষ্যাযুক্ত উক্তি। ]

পচ্চূস-মঊহাবলি-পরিমলণ-সমুসসন্ত-বত্তাণং।
কমলাণঁ রঅণি-বিরমে জিঅ-লোক-সিরী মহম্মহই ॥৪॥

[ প্রত্যূষ-ময়ূখাবলি-পরিমলন-সমুচ্ছ্বসৎ-পত্রাণাম্।
কমলানাং রজনি-বিরমে জিত ( জীব )-লোক-শ্রীঃ মহমহায়তে ॥ ]

৪। রজনীর অবসানে প্রত্যূষে ( সূর্য্যের ) কিরণাবলীর সংস্পর্শ পাইয়া প্রস্ফুটিত-দল কমলসমূহের লোকবিজয়িনী শোভা সর্ব্বত্র ( সৌরভযুক্ত হইয়া ) ব্যাপ্ত হইতেছে।

[ অজ্ঞাতরজনীবিরামা রমণীকে জাগাইবার জন্য সখীর প্রভাত-বর্ণনা। ]

বাউব্বেলিঅ-সাউলি থএস্সু ফুড-দন্ত-মণ্ডলং জহণং।
চডুআরঅং পইং মা হু পুত্তি জণ-হাসিউং কুণস্সু ॥৫॥

[ বাতোদ্বেল্লিত-বস্ত্রে স্থগয় স্ফুট-দন্ত-মণ্ডলং জঘনম্।
চটুকারকং পতিং মা খলু পুত্রি জন-হাসিতং কুরু ॥ ]

৫। হে বাতবেগে উদ্বেল্লিত-বসনে! স্ফুটভাবে লক্ষিত ( পতির ) দন্তচিহ্ন যুক্ত জঘনদেশ আচ্ছাদিত কর। হে পুত্রি, চাটুকারক পতিকে লোকের হাস্য করিও না।

[ প্রৌঢ়া সখী নায়িকার সপত্নীদিগের ঈর্ষ্যা বর্দ্ধিত করিয়া তদীয় সৌভাগ্য বর্ণনা করিতেছে। ]

বীসদ্ধ-হসিঅ-পরিসক্কিআণ পঢমং জলঞ্জলী দিণ্ণো।
পচ্ছা বহূঅ গহিও কুডম্ব-ভারো ণিমজ্জন্তো ॥৬॥

[ বিস্রব্ধ-হসিত-পরিক্রমাণাং প্রথমং জলাঞ্জলিঃ দত্তঃ।
পশ্চাৎ বধ্বা গৃহীত কুটুম্ব-ভারঃ নিমজ্জন্ ॥ ]

৬। বধূ প্রথমতঃ বিশ্রম্ভযুক্ত হাস্তে ও গমনাগমনে জলাঞ্জলি দিয়াছে, পশ্চাৎ দুর্গতি-প্রাপ্ত কুটুম্বগণের ভার গ্রহণ করিয়াছে।

[ এখন আর সখীর কামুকজনের প্রতি বিলাসপ্রদর্শনের অবসর নাই—বলিয়া দূতীর উক্তি। ]

গম্মিহিসি তস্স পাসং সুন্দরি মা তুরঅ বড্ঢউ মিঅঙ্কো।
দুগ্ধে দুদ্ধং মিঅ চন্দিআই কো পেচ্ছই মুহং দে ॥৭॥

[ গমিষ্যসি তস্য পার্শ্বং সুন্দরি মা ত্বরস্ব বৰ্দ্ধতাং মৃগাঙ্কঃ।
দুগ্ধে দুগ্ধং ইব চন্দ্রিকায়াং কঃ প্রেক্ষতে মুখং তে ॥ ]

৭। হে সুন্দরি তাহার (প্রিয়জনের) পার্শ্বে যাইতে পারিবে, (কিন্তু) এত ত্বরার প্রয়োজন নাই, চন্দ্র (আরও) বৰ্দ্ধিত হউক। দুগ্ধে দুগ্ধের ন্যায়, চন্দ্রিকাতে তোমার মুখ কে দেখিতে সমর্থ হইবে?

[ চন্দ্রালোকে চন্দ্রানুকারী মুখের পরিচয় কেহ জানিবে না—অভিসার তখন উপযুক্ত হইবে বলিয়া সখীর উক্তি। ]

জই জূরই জূরউ ণাম মামি পর-লোঅ-বসণিও লোও।
তহ বি বলা গামণি-ণন্দণস্স বঅণে বলই দিট্ঠী ॥৮॥

[ যদি খিদ্যতে খিদ্যতাং নাম মাতুলানি পর-লোক-ব্যসনিকঃ লোকঃ।
তথা অপি বলাৎ গ্রামণী-নন্দনস্য বদনে বলতে দৃষ্টিঃ ॥ ]

৮। হে মাতুলানি, পরলোকে আসক্তিযুক্ত লোকেরা খিন্ন হয় হউক, তথাপি গ্রামনায়ক-পুত্রের মুখের দিকে আমার দৃষ্টি বলপূর্ব্বক পতিত হইতেছে।

[ গ্রামণীপুত্রের প্রতি নায়িকার আসক্তি পরলোকের ভয় মানে না—ইহাই সমানশীলা মাতুলানীর নিকট তাহার বলিবার উদ্দেশ্য।]

গেহং ব বিত্ত-রহিঅং ণিজ্ঝর-কুহরং ব সলিল-সুণ্ণবিঅং।
গো-হণ-রহিঅং গোট্ঠং ব তীঅ বঅণং তুহ বিওএ ॥৯॥

[ গৃহং ইব বিত্ত-রহিতং নির্ঝর-কুহরং ইব সলিল-শূন্যীকৃতম্।
গো-ধন-রহিতং গোষ্ঠং ইব তস্যাঃ বদনং তব বিয়োগে ॥ ]

৯। তোমার বিরহে তাহার (নায়িকার) বদন বিত্ত-রহিত গৃহের ন্যায়, সলিল-শূন্য নির্ঝর-গহ্বরের ন্যায়, অথবা গোধনরহিত গোষ্ঠের ন্যায় প্রতীয়মান হইতেছে।

[দূতী নায়িকার অনুরাগাধিক্যের বিষয় নায়ককে বুঝাইতেছে।]

তুহ দংসনেন জণিও ইমীঅ লজ্জাউলাই অণুরাও।
দুগ্গঅ-মণোরহো বিঅ হিঅঅ চ্চিঅ জাই পরিণামং ॥১০॥

[তব দর্শনেন জনিতঃ অস্যাঃ লজ্জালুকায়াঃ (লজ্জালোঃ) অনুরাগঃ।
দুর্গত-মনোরথঃ ইব হৃদয়ে এব যাতি পরিণামম্ ॥]

১০। তোমার দর্শনে উৎপন্ন অনুরাগ, দরিদ্রের মনোরথের ন্যায়, সেই লজ্জাশীলা (নায়িকার) হৃদয়েই পরিণতি প্রাপ্ত হয় (অর্থাৎ বাহিরে প্রকাশিত হয় না)।

[নায়িকার প্রতি নায়ককে উৎকণ্ঠিত করার উদ্দেশ্যে দূতীর প্রোৎসাহন-বাক্য।]

যং তণুআঅই সা তহ কএণ কিং জেণ পুচ্ছসি হসন্তো।
অহ গিম্হে মহ পঅঈ এব্বং ভণিঊণ ওরুণ্ণা ॥১১॥

[যা তণয়তে (তন্বীভবতি) সা তব কৃতেন কিং যেন পৃচ্ছসি হসন্।
অথ গ্রীষ্মে মম প্রকৃতিঃ এবং ভণিত্বা অবরুদিতা ॥]

১১। যে রমণীই কৃশ হইয়া যায়—সে কি তোমার জন্যই তদ্রূপ হয়? সেই কারণেই কি তুমি (আমার কৃশতাসম্বন্ধেও) হাসিয়া জিজ্ঞাসা করিতেছ? 'গ্রীষ্মকাল উপস্থিত হইলে, (কৃশ হওয়াই) আমার প্রকৃতি'—এই বলিয়াই সে রোদন করিতে লাগিল।

[পতির প্রবাসজন্য পত্নীর কৃশতা ঘটে—ইহাই নায়িকার উক্তিকৌশল।]

বণ্ণ-ক্কম-রহিঅস্স বি এস গুণো ণবরি [১]চিত্ত-কম্মস্স।
ণিমিসং পি জং ণ মুঞ্চই পিও জণো গাঢ়মুবঊঢ়ো ॥১২॥

১ চিত্তঅম্মস্স—এইরূপ পাঠান্তরে চিত্ত-জন্মনঃ (=মন্মথস্য) এইরূপ সংস্কৃত ছায়া হইতে পারে।

[ বর্ণ-ক্রম-রহিতস্য অপি এষঃ গুণঃ কেবলং চিত্র-কর্ম্মণঃ।
নিমিষং অপি যৎ ন মুঞ্চতি প্রিয়ঃ জনঃ গাঢ়ং উপগূঢ়ঃ ॥]

১২। বর্ণের (বা রঙের) বিন্যাস-রহিত, কেবল (মসীরেখাকৃত) আলেখ্যকর্ম্মের এই গুণ দৃষ্ট হয় যে, (প্রিয়াদ্বারা) গাঢ়ভাবে আলিঙ্গিত প্রিয় জন (প্রিয়াকে) নিমিষের জন্যও ত্যাগ করে না।

[ অবিশ্রান্তভাবে প্রিয়ের আলিঙ্গনাভিলাষিণীর উক্তি। ]

অবিহত্ত-সন্ধি-বন্ধং পঢ়ম-রসুব্ভেঅ-পাণ-লোহিল্লো।
উব্বেলিউং ণ আণই খণ্ডই কলিআ-মুহং ভমরো ॥১৩॥

[ অবিভক্ত-সন্ধি-বন্ধং প্রথম-রসোদ্ভেদ-পান-লুব্ধঃ (লোভিষ্ঠঃ)।
উদ্বেল্লিতুং (উন্মুয়িতুং) ন জানাতি খণ্ডয়তি কলিকা-মুখং ভ্রমরঃ ॥

১৩। (পুষ্পের) প্রথমোদ্ভিন্ন রসের পানবিষয়ে লোলুপ হইয়া ভ্রমর কলিকার মুখ প্রস্ফুটিত করিতে জানে না, (বরং) ইহার সন্ধিবন্ধন বিভক্ত না করিয়াই ইহাকে খণ্ডিত করে।

[ অবিদগ্ধ নায়ক-কর্ত্তৃক নবোঢ়া পত্নীর অকালে ভোগচেষ্টা-সম্বন্ধে সখীর নিকট রমণীর উক্তি। ]

দর-বেবিরোরু-জুঅলাসু মউলিঅচ্ছীসু লুলিঅ-চিহুরাসু।
পুরিসাইরীসু কামো পিআসু সজ্জাউহো বসই ॥১৪॥

[ দর-বেপনশীলোরু-যুগলাসু-মুকুলিতাক্ষিষু লুলিত-চিকুরাসু।
পুরুষায়িতশীলাসু কামঃ প্রিয়াসু সজ্জায়ুধঃ বসতি ॥ ]

১৪। (বিপরীত বিহারে) যে প্রিয়তমাদিগের উরুযুগল ঈষৎ কম্পমান, নেত্রদ্বয় মুকুলিত এবং কেশপাশ লুলিত থাকে, সেই পুরুষায়িতশীলা কামিনীগণ-সম্বন্ধে কামদেব সজ্জিতাস্ত্র হইয়া বাস করেন।

[ প্রিয়ার প্রতি বিপরীতরতিলুব্ধ কামুকের প্রোৎসাহবচন। ]

জং জং তে ণ সুহাঅই তং তং ণ করোমি জং মমাঅত্তং।
অহঅং চিঅ জং ণ সুহামি সুহঅ তং কিং মমাঅত্তং ॥১৫॥

[ যৎ যৎ তে ন সুখয়তি তৎ তৎ ন করোমি যৎ মম আয়ত্তম্।
অহং এব যৎ ন সুখায়ে ( সুখয়ে) তৎ কিং মম আয়ত্তম্॥ ]

১৫। যাহা যাহা তোমার সুখ উৎপাদন করে না, তাহা তাহা আমি করি না—কারণ, ইহা আমার আয়ত্ত। হে সুভগ, আমি যে সুখ অনুভব করি না, তাহাও কি আমার আয়ত্ত?

[ নায়কের প্রীতিকারিণী নয় বলিয়া নায়িকার প্রতি কৃত অভিযোগের উত্তর।]

বাবার-বিসংবাঅং সঅলাবঅবাণ কুণই হঅ-লজ্জা।
সবণাণ উণো গুরু-সংণিহে বি ণ ণিরুম্ভই ণিওঅং ॥১৬॥

[ ব্যাপার-বিসংবাদং সকলাবয়বনাং করোতি হত-লজ্জা।
শ্রবণয়োঃ পুনঃ গুরু-সন্নিধৌ অপি ন নিরুণদ্ধি নিয়োগম্॥ ]

১৬। হত ( পোড়া ) লজ্জা সকল অবয়বেরই ব্যাপারে বিসংবাদ ( ব্যাঘাত) ঘটায়, কিন্তু, ইহা ( লজ্জা ) গুরুজনসমীপেও কর্ণদ্বয়ের ব্যাপারের নিরোধ করিতে পারে না।

[ গুরুজনসমীপে দর্শনাদিব্যাপারে লজ্জার কথা থাকিলেও, প্রিয়ের কথাতে কর্ণপ্রদানে নায়িকার লজ্জা নাই—এই উদ্দেশ্যে নায়িকা কথালাপে নায়ককে উৎসাহিত করিতেছে। ]

কিং ভণহ মং সহীও মা মর দীসিহই সো জিঅন্তীএ।
কজ্জলাও এসো সিণেহ-মগ্গো উণ ণ হোই ॥১৭॥

[ কিং ভণথ মাং সখ্যঃ মা ম্রিয়স্ব দ্রক্ষ্যতে সঃ জীবন্ত্যা।
কার্য্যালাপঃ এষঃ স্নেহ-মার্গঃ পুনঃ ন ভবতি॥ ]

১৭। হে সখীগণ, তোমরা আমাকে কি বলিতেছ? 'মরিও না, জীবিত থাকিলে তাহাকে দেখিতে পাইবে,'—ইহা কার্য্য-পর্য্যালোচনায় অনুষ্ঠানযোগ্য কথা—ইহা স্নেহের পথ নহে।

[ প্রিয়বিরহে মরণসংকল্পা প্রোষিতপতিকার উক্তি। ]

একল্ল-মও দিট্‌ঠীঅ মইঅ তহ পুলইও সঅণ্‌হাএ।
পিঅ-জাঅস্‌স জহ ধণুং পডিঅং বাহস্‌স হত্থাও ॥১৮॥

[ একাকি-মৃগঃ দৃষ্ট্যা মৃগ্যা তথা প্রলোকিতঃ সতৃষ্ণয়া।
প্রিয়-জায়েঃ যথা ধনুঃ পতিতং ব্যাধস্য হস্তাৎ ॥ ]

১৮। ( ব্যাধের বাণ তৎপ্রতি উদ্যত হইলে ) মৃগী এমনভাবে সতৃষ্ণ নয়নে একাকী মৃগের প্রতি দৃষ্টিপাত করিল যে, ( তাহা দেখিয়া ) স্বজায়াতে অনুরক্ত-চিত্ত ব্যাধের হস্ত হইতে ধনুঃ পতিত হইল।

[ মন্দস্নেহ নায়কের প্রতি নায়িকার তিরস্কার-বচন। ]

ণলিণীস্থ ভমসি পরিমলসি সত্তলং মালইং পি ণো মুঅসি।
তরলত্তণং তুহ অহো মহুঅর জই পাডলা হরই ॥১৯॥

[ নলিনীষু ভ্রমসি পরিমৃদ্নাসি সপ্তলাং মালতীং অপি ন মুঞ্চসি।
তরলত্বং তব অহো মধুকর যদি পাটলা হরতি ॥ ]

১৯। অহো ভ্রমর, তুমি নলিনীসমূহের নিকট উড়িয়া বেড়াও, সপ্তলা বা নবমালিকাও মর্দন কর, এবং মালতিকেও ত্যাগ কর না। ( এখন ) পাটলা ( পাটলপুষ্প ) যদি তোমার এই ( চিত্ত )-চাঞ্চল্য হরণ করিতে পারে।

[ চঞ্চলচরিত্র নায়ককে সৌন্দর্যবতী নায়িকার প্রতি আকৃষ্ট করার উদ্দেশ্যে দূতীর উক্তি। ]

দো-অঙ্গুলঅ-কবালঅ-পিণদ্ধ-সবিসেস-ণীল-কঞ্চুইআ।
দাবেই থণ-থল-বণ্ণিঅং ব তরুণী জুঅ-জণাণং ॥২০॥

[ দ্ব্যঙ্গুলক-কপাটক-পিনদ্ধ-সবিশেষ-নীল-কঞ্চুকিকা।
দর্শয়তি স্তন-স্থল-বর্ণিকাং ইব তরুণী যুব-জনেভ্যঃ ॥ ]

২০। দুই অঙ্গুলিপরিমিত অবকাশ-যুক্ত, সবিশেষ নীলবর্ণের কঞ্চুকিকা পরিধান করিয়া তরুণী যেন যুবকজনসমীপে স্তন-স্থল-সম্বন্ধে বর্ণিকা ( নমুনা ) প্রদর্শন করিতেছে।

[ যুবতীর স্তনৈকদেশ দেখিয়া যুবকের সাভিলাষ দৃষ্টি ও সহচরসখীকে ইহার বর্ণনা। ]

রক্‌খেই পুত্তঅং মত্থএণ ওচ্ছোঅঅং পডিচ্ছন্তী।
অংসূহিঁ পহিঅ-ঘরিণী ওল্লিজ্জন্তং ণ লক্‌খেই ॥২১॥

[ রক্ষতি পুত্রকং মস্তকেন পটলপ্রান্তোদকং প্রতীচ্ছন্তী।
অশ্রুভিঃ পথিক-গৃহিণী আর্দ্রীভবন্তং ন লক্ষয়তি ॥ ]

২১। নিজ পটলের ( ছাদের ) প্রান্ত-প্রসৃত ( বর্ষার ) জল নিজ মস্তকে সহ্য করিয়া, পথিকের গৃহিণী পুত্রকে রক্ষা করিতেছে ; কিন্তু, সে যে অশ্রুজলধারা তাহাকে সিক্ত করিতেছে, তাহা সে লক্ষ্যই করিতেছে না।

[ বর্ষাকালে প্রোষিতপতিকার দশা বর্ণিত হইতেছে। ]

সরএ সরম্মি পহিআ জলাইঁ কন্দোট্ট-সুরহি-গন্ধাইং।
ধবলচ্ছাইঁ সঅণ্হা পিঅন্তি দইআণ ব মুহাইং ॥২২॥

[ শরদি সরসি পথিকাঃ জলানি কন্দোট ( নীলোৎপল )-সুরভি-গন্ধীনি।
ধবলাচ্ছানি সতৃষ্ণাঃ পিবন্তি দয়িতানাং ইব মুখানি ॥ ]

২২। শরৎকালে পথিকেরা সরোবরে নীলোৎপলের সুরভিগন্ধ-বিশিষ্ট ধবল ও স্বচ্ছ জল, প্রিয়তমাগণের ( ধবলাক্ষ ) মুখ সদৃশ মনে করিয়া, সতৃষ্ণ হইয়া পান করিতেছে।

[ সরোবরের তীর সংকেতস্থান হইতে পারে না—এই কথাই রমণী জারকে শুনাইয়া ছলপূর্ব্বক বলিয়া দিতেছে। ]

অব্‌ভন্তর-সরসাও উপরিং পব্বাঅ-বদ্ধ-পঙ্কাও।
চঙ্কম্মন্তম্মি জণে সমুস্‌সসন্তি ব্ব রচ্ছাও ॥২৩॥

[ অভ্যন্তর-সরস্যাঃ উপরি প্রবাত-বদ্ধ-পঙ্কাঃ।
চঙ্ক্রমমাণে জনে সমুচ্ছ্বসন্তি ইব রথ্যাঃ ॥ ]

২৩ লোকেরা যাতায়াত করিতে থাকিলে, অভ্যন্তরে রস ( জল ) যুক্ত ও উপরিভাগে বায়ুপ্রভাবে বদ্ধপঙ্ক রথ্যাগুলি যেন উচ্ছ্বসিত হইতেছে।

[ দৃশ্যতঃ রুক্ষ হইলেও নায়িকা অভ্যন্তরে অনুরাগিণী আছে, এবং তৎপ্রাপ্তির পথও দুর্গম নহে—ইহাই নায়কের প্রতি দূতীর প্রোৎসাহবচন। ]

মুহ-পুণ্ডরীঅ-ছাআই সংঠিআ উঅহ রাঅ-হংসে ব্ব।
ছণ-পিট্‌ঠ-কুট্টণুচ্ছলিঅ-ধূলি-ধবলে থণে বহই ॥২৪॥

[ মুখ-পুণ্ডরীক-চ্ছায়ায়াং সংস্থিতৌ পশ্যত রাজ-হংসৌ ইব।
ক্ষণ পিষ্ট-কুট্টনোচ্ছলিত-ধূলি-ধবলৌ স্তনৌ বহতি ॥ ]

২৪। দেখ—( রমণী ) তাহার মুখপদ্মের ছায়াতে সংস্থিত রাজহংসদ্বয়ের ন্যায়, উৎসব দিনের পিষ্টকুট্টনে উচ্ছলিত ধূলিদ্বারা ধবলিত স্তনদ্বয়, বহন করিতেছে।

[ রমণীর কুচদর্শনে কামুকের সহচরসমীপে সকৌতুক বর্ণনা। ]

তহ তেণ বি সা দিট্‌ঠা তীঅ বি তহ তস্‌স পেসিআ দিট্‌ঠী।
জহ দোণ্‌হ বি সমঅং চিঅ ণিব্বুত্ত-রআইঁ জাআইং ॥২৫॥

[ তথা তেন অপি সা দৃষ্টা তয়া অপি তথা তস্মৈ প্রেষিতা দৃষ্টিঃ।
যথা দ্বয়োঃ (র্দ্বৌ) অপি সমং এব নিবৃর্ত্ত-রতানি (°রতৌ) জাতানি (জাতৌ)। ]

২৫। সে ( রমণী ) তেমন ভাবেই তাহা দ্বারা ( প্রিয়তমদ্বারা ) দৃষ্ট হইল, এবং তাহার ( যুবকের ) প্রতি সে ( রমণী ) তেমন ভাবেই দৃষ্টিপাত করিল—যেমন একসময়েই উভয়ের রতিসুখ উৎপন্ন হইল।

[ পরস্পরের প্রতি আন্তরিক অনুরাগদর্শনে নাগরিকের সহচরসমীপে উক্তি। ]

বাউলিআ-পরিসোসণ কুড়ঙ্গ-পত্তলণ সুলহ-সংকেঅ।
সোহগ্‌গ-কণক-কস-বট্ট গিম্হ মা কহ বি ঝিজ্জিহিসি ॥২৬॥

[ বাপিকা ( স্বল্পবাতিকা )-পরিশোষণ কুড়ঙ্গ-পত্রকরণ সুলভ-সংকেত।
সৌভাগ্য-কনক-কষ-পট্ট গ্রীষ্ম মা কথং অপি ক্ষয়িষ্যসি। ]

২৬। হে গ্রীষ্ম, তুমি স্বল্প বাপিকার বিশোষক, নিকুঞ্জবনে পত্রের উৎপাদক, ( তোমার উপস্থিতিতে ) সংকেতস্থান সুলভ হয়, (এবং) তুমি সৌভাগ্য সুবর্ণের নিকষপট্টসদৃশ,—তুমি কখনও ক্ষয়প্রাপ্ত হইও না।

[ নিজের অভিসার-রসিকতা সূচনা করিয়া কুলটা-কর্ত্তৃক গ্রীষ্মের বর্ণনা। ]

দুস্সিক্খিঅ-রঅণ-পরিক্খএহিঁ ঘিট্টোসি পত্থরে তাবা।
জা তিল-মেত্তং বট্টসি মরগঅ কা তুজ্ঝ মুল্ল-কহা ॥২৭॥

[ দুঃশিক্ষিত-রত্ন-পরীক্ষকৈঃ ঘৃষ্টঃ অসি প্রস্তরে তাবৎ।
যাবৎ তিল-মাত্রং বর্ত্তসে মরকত কা তব মূল্য-কথা ॥ ]

২৭। হে মরকত, দুঃশিক্ষিত ( অতত্বজ্ঞ ) রত্নপরীক্ষকেরা তোমাকে ততক্ষণ প্রস্তরে ঘর্ষণ করিবে, যতক্ষণ পর্য্যন্ত তুমি তিলমাত্রে পর্য্যবসিত হইবে; তোমার মূল্য নির্ণয়ের কথা ত দূরে থাকুক।

[ গুণজ্ঞা নায়িকা গুণশালী নায়কের প্রোৎসাহনার্থ এইরূপ বলিতেছে। ]

জহ চিন্তেই পরিঅণো আসঙ্কই জহ অ তস্স পডিবক্খো।
বালেণ বি গামণি-ণন্দণেণ তহ রক্খিআ পল্লী ॥২৮॥

[ যথা চিন্তয়তি পরিজনঃ আশঙ্কতে যথা চ তস্য প্রতিপক্ষঃ।
বালেন অপি গ্রামণী-নন্দনেন তথা রক্ষিতা পল্লী ॥ ]

২৮। তদীয় পরিজনেরা যেরূপ চিন্তাপর হইয়াছিল এবং তদীয় শত্রুপক্ষ যেরূপ ( পরাভব ) আশঙ্কা করিয়াছিল,—গ্রামনায়কের পুত্র, বালক হইলেও, পল্লীটি সেইরূপই রক্ষা করিতে পারিয়াছিল।

[ দূতী নায়কের পরাক্রম বর্ণনা করিয়া মানিনীকে অনুকূলিত করিতেছে। ]

অন্নেসু পহিঅ পুচ্ছসু বাহঅ-পুত্তেসু পুসিঅ-চম্মাইং।
অম্হং বাহ-জুআণো হরিণেসু ধণুং ণ নামেই ॥২৯॥

[ অন্যেষু পথিক পৃচ্ছ ব্যাধক-পুত্রেষু পৃষত-চর্ম্মাণি।
অস্মাকং ব্যাধ-যুবা হরিণেষু ধনুঃ ন নাময়তি ॥ ]

২৯। হে পথিক, তুমি অন্যান্য ব্যাধপুত্রদিগের নিকট পৃষত-নামক চিত্র-মৃগবিশেষের চর্ম্ম (ক্রয়) সম্বন্ধে জিজ্ঞাসা করিও। আমাদের ব্যাধ-যুবা হরিণগণের উপর ধনুঃ নামিত করে না।

[ ব্যাধবধূ প্রিয়তমের বিক্রম ও করুণাব কথা স্মরণ করিয়া নিজ সৌভাগ্য সূচিত করিতেছে। ]

গঅ-বহু-বেহব্বঅরো পুত্তো মে এক্ক-কণ্ড-বিণিবাঈ।
তহ সোণ্হাই পুলইও জহ কণ্ড-করণ্ডঅং বহই ॥৩০॥

[ গজ-বধূ বৈধব্যকরঃ পুত্রঃ মে এক-কাণ্ড বিনিপাতী।
তথা স্নুষয়া প্রলোকিতঃ যথা কাণ্ড-কাণ্ডকং বহতি ॥ ]

৩০। আমার পুত্র (পূর্ব্বে) একটি মাত্র বাণ নিক্ষেপ করিয়াই (গজপতি-হনন দ্বারা) গজবধূগণের বৈধব্য ঘটাইতে পারিত; কিন্তু আমার পুত্রবধূদ্বারা সে এমনভাবে প্রলোকিত হয় যে, সে (এখন) কেবল বাণ-সমূহ বহনই করে (অর্থাৎ বাণপ্রয়োগে গজপতিবধ এখন তাহার দুষ্কর।)

[ বধূতে পুত্রের অত্যাসক্তি দেখিয়া ব্যাধমাতার অসূয়াসহকারে উক্তি। ]

বিঞ্ঝারুহণালাবং পল্লী মা কুণউ গামণী সসই।
পচ্চুজ্জিবিও জই কহ বি সুণই তা জীবিঅং মুঅই ॥৩১॥

[ বিন্ধ্যারোহণালাপং পল্লী মা করোতু গ্রামণীঃ শ্বসিতি।
প্রত্যুজ্জীবিতঃ যদি কথং অপি শৃণোতি তৎ জীবিতং মুঞ্চতি ॥ ]

৩১। পল্লীবাসিগণ যেন (দস্যুভয়ে) বিন্ধ্যপর্ব্বতে (পলায়নার্থ) আরোহণের আলাপ উত্থাপিত না করে, (যে-হেতু) গ্রামনায়ক এখনও জীবিত আছেন, যদি প্রত্যাগতপ্রাণ হইয়া সে কোনও প্রকারে (ইহা) শ্রবণ করে, তাহা হইলে সে প্রাণত্যাগ করিবে।

[ গ্রামণীভার্য্যা পতির নিকট আত্মসম্মানভঙ্গকারী পলায়নের কথার উল্লেখ নিবারণ করিয়া পল্লীবাসিজনের প্রতি উপদেশ করিতেছে। ]

[1]অপ্পাহই মরস্তো পুত্তং পল্লীবঈ পঅত্তেণ।
মহ ণামেণ জহ তুমং ণ লজ্জসে তহ করেজ্জাসু ॥৩২॥

[ সংদিশতি ম্রিয়মাণঃ পুত্রং পল্লী-পতিঃ প্রযত্নেন।
মম নাম্না যথা ত্বং ন লজ্জসে তথা করিষ্যসি ॥ ]

৩২। ম্রিয়মাণ পল্লীপতি যত্নসহকারে পুত্রকে এই উপদেশ করিতেছে, এমনভাবে কাজ করিবে যেন আমার নাম-গ্রহণে কেহ তোমাকে লজ্জা না দেয়।

[ গুণবানের পুত্র নির্গুণ হইলে লোকে মন্দ বলে—এই হিতোপদেশ-সম্বন্ধে সহচরের নিকট কাহারও উক্তি। ]

অণুমরণ-পত্থিআত্র পচ্চাগঅ-জীবিএ পিঅঅমম্মি।
বেহব্ব-মণ্ডণং কুল-বহূঅ সোহগ্গঅং জাঅং ॥৩৩॥

[ অনুমরণ-প্রস্থিতায়াঃ প্রত্যাগত-জীবিতে প্রিয়তমে।
বৈধব্য-মণ্ডনং কুল-বধ্বাঃ সৌভাগ্যকং জাতম্ ॥ ]

৩৩। প্রিয়তমকে প্রত্যাগত-প্রাণ দেখিয়া অনুমরণে ব্যবসিতা কুলবধূর বৈধব্যমণ্ডন সৌভাগ্য-মণ্ডনে পরিণত হইল।

[ প্রেমমাহাত্ম্যে অমঙ্গলও মঙ্গলে পরিণত হইতে পারে—এই বলিয়া বিরহ-কাতরা রমণীকে অপর সখী আশ্বস্ত করিতেছে। ]

মহু-মচ্ছিআই দট্ঠং দট্ঠূণ মুহং পিঅস্স সূণোট্ঠং।
ঈসালুঈ পুলিন্দী রুক্খচ্ছাঅং গআ অণ্ণং ॥৩৪॥

[ মধু-মক্ষিকয়া দষ্টং দৃষ্ট্বা মুখং প্রিয়স্য উচ্ছূনোষ্ঠম্।
ঈর্ষ্যালুঃ পুলিন্দী বৃক্ষ-ছায়াং গতা অন্যাম্ ॥ ]

৩৪। মধুমক্ষিকাদ্বারা দষ্ট প্রিয়তমের উচ্ছূণ ( অর্থাৎ স্ফীত ) ওষ্ঠযুক্ত মুখ দেখিয়া ঈর্ষ্যাপরায়ণা পুলিন্দ-পত্নী অন্য বৃক্ষচ্ছায়ায় চলিয়া গেল।

---

১ 'সংদিশেরপ্পাহঃ' হেমচন্দ্রের এই সূত্র ( ৮।৪ ১৮০ ) দ্রষ্টব্য।

[ঈর্ষ্যাপরায়ণা প্রণয়পীড়িতা নায়িকার প্রতি নায়িকাকে উন্মুখ করিবার উদ্দেশ্যে দূতীর উক্তি।]

ধণ্ণা বসন্তি ণীসঙ্ক-মোহণে বহল-পত্তল-বইম্মি ॥
বাঅন্দোলণ-ওণবিঅ-বেণু-গহণে গিরি-গ্গামে ॥৩৫॥

[ধন্যাঃ বসন্তি নিঃশঙ্ক-মোহনে বহল-পত্রল-বৃতৌ ।
বাতান্দোলনাবনামিত-বেণু-গহনে গিরি-গ্রামে ॥]

৩৫। যে গ্রামে (বৃক্ষের) বহলপত্ররাজি দ্বারা আবেষ্টিত স্থান আছে, যাহা বায়ুর আন্দোলনে অবনমিত বেণুবনদ্বারা গহন এবং যেখানে নিঃশঙ্কভাবে সুরতসুখ অনুভূত হইতে পারে, এমন গিরিগ্রামে ধন্য জনেরাই বাস করে।

[গিরিগ্রামের প্রশংসাচ্ছলে অসতী জারের প্রতি স্বচ্ছন্দাভিসারের স্পৃহা বিজ্ঞাপিত করিতেছে।]

পপ্ফুল্ল-ঘণ-কলম্বা নিদ্ধোঅ-সিলা-অলা মুইঅ-মোরা ।
পসরন্তোজ্ঝর-মুহলা ওসাহন্তে গিরি-গ্গামা ॥৩৬॥

[প্রোৎফুল্ল-ঘন-কদম্বাঃ নির্ধৌত-শিলা-তলাঃ মুদিত-ময়ূরাঃ ।
প্রসরন্-নির্ঝর-মুখরাঃ উৎসাহয়ন্তি গিরি-গ্রামাঃ ॥]

৩৬। যে স্থানে ঘনসন্নিবিষ্ট কদম্ব-বৃক্ষ-সমূহ পুষ্পবিকাসে প্রোৎফুল্ল, শিলাতলসমূহ জলদ্বারা বিধৌত, ময়ূরকুল (কেকামোদে) আনন্দিত এবং যাহা প্রসৃত নির্ঝরসমূহের (শব্দে) মুখরিত, সেই গিরিগ্রামসমূহ (ভোগের জন্য মানুষকে) উৎসাহিত করিতেছে।

[গিরিগ্রামসমূহের বর্ষাকালীন রমণীয়তার বর্ণনা করিয়া দূতী নায়ককে সেখানে রমণার্থ গমনের জন্য উৎসাহিত করিতেছে।]

তহ পরিমলিআ গোবেণ, তেণ হত্থং পি জা ণ ওল্লেই ।
স চ্চিঅ ধেণূ এণ্হিং পেচ্ছসু কুড়-দোহিণী জাআ ॥৩৭॥

[ তথা পরিমলিতা গোপেন তেন হস্তং অপি যা ন আর্দ্রয়তি।
সা এব ধেনুঃ ইদানীং প্রেক্ষধ্বং কুট-দোহিনী জাতা ॥ ]

৩৭। দেখ—যে ধেনু (পূর্ব্বে) সেই গোপদ্বারা তেমনভাবে পরামৃষ্ট হইয়াও (দুগ্ধদ্বারা) তাহার হস্তখানিও আর্দ্র করিতে পারিত না, সেই ধেনু সম্প্রতি ঘট পূর্ণ করিয়া দুগ্ধ দিতেছে।

[কামিনীজনের মনোরঞ্জনার্থ দূতী নায়কের কামকলাজ্ঞানের কথা বলিতেছে।]

ধবলো জিঅই তুহ কএ ধবলস্স কএ জিঅন্তি গিট্ঠীও।
জিঅ তম্বে অম্হ বি জীবিএণ গোট্ঠং তুমাঅত্তং ॥৩৮॥

[ ধবলঃ জীবতি তব কৃতে ধবলস্য কৃতে জীবন্তি গৃষ্টয়ঃ।
জীব গৌঃ অস্মাকং অপি জীবিতেন গোষ্ঠং ত্বদায়ত্তম্ ॥ ]

৩৮। হে ধেনু, তোমার (সুখের) জন্যই ধবল (বৃষশ্রেষ্ঠ) প্রাণধারণ করে এবং (একবার-প্রসূতা) ধনুরাও ধবলের (সুখের) জন্য জীবিত আছে। তুমি বাচিয়া থাক, তোমার জীবনদ্বারা তুমি আমাদের গোষ্ঠটি তোমার আয়ত্ত রাখিয়াছ।

[ সখীর সৌভাগ্য সূচনা করিয়া অপর সখী বলিতেছে। ]

অগ্ঘাই ছিবই চুম্বই ঠেবই হিঅঅম্মি জণিঅ-রোমঞ্চো।
জাআ-কবোল-সরিসং পেচ্ছহ পহিও মহুঅ-উপ্ফং ॥৩৯॥

[ আজিঘ্রতি স্পৃশতি চুম্বতি স্থাপয়তি হৃদয়ে জনিত-রোমাঞ্চঃ।
জায়া-কপোল-সদৃশং প্রেক্ষধ্বং পথিকঃ মধূক-পুষ্পম্ ॥ ]

৩৯। দেখ—পথিক, জায়ার কপোলসদৃশ মধুকপুষ্পটিকে (পাইয়া)—(কখনও ইহার) আঘ্রাণ নিতেছে, (কখনও ইহাকে) স্পর্শ করিতেছে, (কখনও ইহাকে) চুম্বন করিতেছে, (আবার কখনও) রোমাঞ্চিত শরীরে (ইহাকে নিজ) বক্ষঃস্থলে স্থাপিত করিতেছে।

[ প্রিয়জনের অবয়বসদৃশ বস্তুর দর্শনে প্রীতির কথা কেহ সহচরকে বলিতেছে। ]

উঅ ওল্লিজ্জই মোহং ভুঅংগ-কিত্তীঅ কডক-লগ্‌গাই।
ওজ্ঝর-ধারা-সদ্ধালুএণ সীসং বণ-গএণ ॥৪০॥

[ পশ্য আর্দ্রীক্রিয়তে মোঘং ভুজঙ্গ-কৃত্তৌ কটক-লগ্নায়াম্।
নির্ঝর-ধারা শ্রদ্ধালুকেন শীর্ষং বন-গজেন। ]

৪০। দেখ, বনহস্তী গিরিকটকে লগ্ন সর্পকঞ্চুকে নির্ঝরের ধারা বলিয়া বিশ্বাস করিয়া তাহাতে নিজ মস্তক আর্দ্র-করার চেষ্টা করিতেছে।

[ জারের মন অন্যদিকে আকৃষ্ট করার উদ্দেশ্যে মধ্যাহ্নাভিসারিকার উক্তি। অথবা, আর্ত্তের বিচারক্ষমতা নষ্ট হয় বলিয়া সহচরের প্রতি কাহারও উক্তি। ]

কমলং মুঅন্ত মহুঅর পিক্ক-কইত্থাণ গন্ধ-লোহেণ।
আলেক্‌খ-লড্ডুঅং পামরো ব্ব ছিবিউণ জাণিহিসি ॥৪১॥

[ কমলং মুঞ্চন্ মধুকর পক্ব-কপিত্থানাং গন্ধ-লোভেন।
আলেখ্য-লড্ডুকং পামরঃ ইব স্পৃষ্ট্বা জ্ঞাস্যসি ॥

৪১। হে মধুকর, কমল পরিত্যাগ করিয়া পক্ব কপিত্থফলের গন্ধলোভে ইহা স্পর্শ করিয়াই, পামরজনের চিত্রাঙ্কিত লড্ডুক স্পর্শের ন্যায় তুমি বুঝিতে পারিবে ( ইহা কেমন কঠিন পদার্থ )।

[ গুণান্বিতা পূর্ব্ব নায়িকাকে ত্যাগ করিয়া অন্য নায়িকার প্রতি আসক্ত নায়ককে অন্যাপদেশে কেহ বলিতেছে। ]

গিজ্জন্তে মঙ্গল-গাইআহিঁ বর-গোত্ত-দিন্ন-অন্নাএ।
সোউং ব ণিগ্‌গও উঅহ হোন্ত-বহুআই রোমঞ্চো ॥৪২॥

[ গীয়মানে মঙ্গল-গায়িকাভিঃ বর-গোত্র-দত্ত-কর্ণায়াঃ।
শ্রোতুং ইব নির্গতঃ পশ্যত ভবিষ্যদ্ বধুকায়াঃ রোমাঞ্চঃ ॥]

৪২। দেখ, মঙ্গল-গায়িকাগণ গান গাহিতে থাকিলে, বরের নামোল্লেখে কর্ণপ্রদায়িনী ভবিষ্যৎ-বধুর ( শরীরে ) রোমাঞ্চও যেন ( নাম- ) শ্রবণের জন্য নির্গত হইতেছে।

[ বরের নামোচ্চারণে আসন্নবিবাহা বধুর প্রীতি-সম্বন্ধে সখীর উক্তি। ]

মন্নে আঅন্নন্তা আসন্ন-বিআহ-মঙ্গলুগ্গাইং।
তেহিঁ জুআণেহিঁ সমং হসন্তি মং বেঅস-কুড়ঙ্গা ॥৪৩॥

[ মন্যে আকর্ণয়ন্তঃ আসন্ন-বিবাহ-মঙ্গলোদ্গীতম্।
তৈঃ যুবভিঃ সমং হসন্তি মাং বেতস-কুড়ঙ্গাঃ ॥ ]

৪৩। আমার মনে হয় যে, সেই যুবকগণের সঙ্গে সঙ্গে বেতসনিকুঞ্জসমূহও আমার আসন্ন বিবাহের মঙ্গলগীতি শ্রবণ করিয়া আমাকে উপহাস করিতেছে।

[ ব্যাভিচারিণী আসন্নবিবাহা বধূর পূর্ব্ব-সংকেত-স্থান বেতসকুঞ্জের কথা স্মরণ হইতেছে। ]

উঅগঅ-চউত্থি-মঙ্গল-হোন্ত-বিওঅ-সবিসেস-লগ্গেহিং।
তীঅ বরস্স অ সেঅংসুএহিঁ রুণ্ণং ব হত্থেহিং ॥৪৪॥

[ উপগত-চতুর্থী-মঙ্গল-ভবিষ্যদ্-বিয়োগ সবিশেষ-লগ্নাভ্যাম্।
তস্যাঃ বরস্য চ স্বেদাশ্রুভিঃ রুদিতং ইব হস্তাভ্যাম্ ॥

৪৪। উপগত চতুর্থামঙ্গল-দিবসে ভাবী বিয়োগের ভয়ে বিশেষভাবে সংশ্লিষ্ট বর ও বধূর হস্তদ্বয় যেন ঘর্ম্মরূপ অশ্রুসহকারে রোদন করিতেছে।

[ নববিবাহিতা দম্পতীর পরস্পর প্রীতিদর্শনে এক সখী অন্য সখীদিগকে বলিতেছে। ]

ণ অ দিট্ঠিং ণেই মুহং ণ অ ছিবিউং দেই ণালবই কিং পি।
তহ বি হু কিং পি রহস্সং ণব-বহু-সঙ্গো পিও হোই ॥৪৫॥

[ ন চ দৃষ্টিং নয়তি মুখং ন চ স্প্রষ্টুং দদাতি ন আলপতি কিং অপি।
তথা অপি খলু কিং অপি রহস্যং নব-বধূ-সঙ্গঃ প্রিয়ঃ ভবতি ॥ ]

৪৫। নববধূ স্বামীর মুখের দিকে দৃষ্টিপাত করে না, ( নিজকে ) স্পর্শ করিতেও দেয় না, এবং কোন আলাপও করে না,—তথাপি, নববধূসঙ্গ যে লোকের প্রিয় হয়—ইহা একটি অপূর্ব্ব রহস্য।

[ নবধূবসঙ্গ যে অত্যন্ত চমৎকারী ইহাই কেহ সহচরকে বলিতেছে। ]

অলিঅ-পসুত্ত-বলন্তম্মি ণব-বরে ণব-বহূঅ বেবন্তো।
সংবেল্লিওরু-সংজমিঅ-বত্থ-গণ্ঠিং গও হত্থো ॥৪৬॥

[ অলীক-প্রসুপ্ত-বলমানে নব-বরে নব-বধ্বাঃ বেপমানঃ।
সংবেষ্টিতোরু-সংযমিত-বস্ত্র-গ্রন্থিং গতঃ হস্তঃ ॥ ]

৪৬। নূতন বর অলীকভাবে প্রসুপ্ত হইয়া (বধূর দিকে) পরাবর্ত্তমান হইলে, নববধূর হস্ত কাঁপিতে কাঁপিতে অন্যোন্য-সংশ্লেষিত উরু-যুগল-দ্বারা নিয়মিত বস্ত্রগ্রন্থির দিকে অগ্রসর হইয়া থাকে।

[ বালিকা বধূর স্বাভাবিক বামতায় কুপিত বরের প্রতি প্রৌঢ়ার উক্তি। ]

পুচ্ছিজ্জন্তী ণ ভণই গহিআ পপ্ফুরই চুম্বিআ রুঅই।
তুণ্হিক্কা ণব-বহুআ কআবরাহেণ উবঊঢা ॥৪৭॥

[ পৃচ্ছ্যমানা ন ভণতি গৃহীতা প্রস্ফুরতি চুম্বিতা রোদিতি।
তূষ্ণীকা নব বধূঃ কৃতাপরাধেন উপগূঢা ॥ ]

৪৭। কৃতাপরাধ ( নববর দ্বারা) আলিঙ্গিত হইয়া নির্ব্বাক্ নববধূ জিজ্ঞাসিত হইলে উত্তর দেয় না, ( হস্তদ্বারা ) গৃহীত হইলে কাঁপিতে বা নড়াচড়া করিতে থাকে, এবং চুম্বিত হইলে রোদন করে।

[ নববধূর প্রতি বিশ্রম্ভ-সহকারে ব্যবহারের জন্য নায়ককে শিক্ষা দেওয়ার উদ্দেশ্যে প্রৌঢ়ার উক্তি। ]

তত্তো চ্চিঅ হোন্তি কহা বিঅসন্তি তহিং তহিং সমপ্পন্তি।
কিং মণ্ণে মাউচ্ছা এক্ক-জুআণো ইমো গামো ॥৪৮॥

[ ততঃ এব ভবন্তি কথাঃ বিকসন্তি তত্র তত্র সমাপ্যন্তে।
কিং মন্যে মাতৃষ্বসঃ এক-যুবকঃ অয়ং গ্রামঃ ॥ ]

৪৮। হে মাসী! তাহার (বিষয়) লইয়াই কথা আরব্ধ হয়, ( সেই কথাই ) বৃদ্ধি পাইতে থাকে এবং তাহাতেই কথা সমাপ্ত হয়; আমার যেন মনে হয় যে, এই গ্রামে একটি মাত্র যুবকই বর্ত্তমান আছে।

[ নায়িকার প্রিয়তম-সম্বন্ধেই গ্রামের সকল রমণীরা আলাপ করে—এই জন্য ঈর্ষ্যায় সখীসমীপে তাহার উক্তি। ]

জাইং বঅণাইঁং অম্হে বি জম্পিও তাইঁ জম্পই জণো বি।
তাইং চিঅ তেণ পজম্পিআইং হিঅঅং সুহাবেন্তি ॥৪৯॥

[ যানি বচনানি বয়ং জল্পামঃ তানি জল্পতি জনঃ অপি।
তানি এব তেন প্রজল্পিতানি হৃদয়ং সুখয়ন্তি ॥ ]

৪৯। যে বচনগুলি আমরাও বলিয়া থাকি, অন্য লোকেরাও তাহাই বলিয়া থাকে; কিন্তু সেই প্রিয়তমদ্বারা সেই বচনগুলি প্রজল্পিত হইলে (আমাদের) হৃদয়ে সুখ উৎপাদন করে।

[ প্রিয়তমের উচ্চারিত বচনগুলির হৃদয়াকর্ষকতার আধিক্য-সম্বন্ধে গুণানুরক্তা নায়িকার সখীসমীপে উক্তি। ]

সব্বাঅরেণ মগ্গহ পিঅং জণং জই সুহেণ বো কজ্জং।
জং জস্স হিঅঅ-দইঅং তং ণ সুহং জং তহিং ণত্থি ॥৫০॥

[ সর্বাদরেণ মার্গয়ত প্রিয়ং জনং যদি সুখেন বঃ কার্য্যম্।
যৎ যস্য হৃদয়-দয়িতং তৎ ন সুখং যৎ তস্মিন্ ন অস্তি ॥ ]

৫০। তোমাদের যদি সুখের প্রয়োজন থাকে, তবে প্রিয়তম অন্বেষণ করিয়া লও; কারণ, যে যাহার হৃদয়ের প্রিয়বস্তু, তেমন সুখ নাই যাহা তাহাতে (অর্থাৎ সেই প্রিয়জনে) থাকিতে পারে না।

[ পতির সহিত কৃতকলহা রমণীকে জারসঙ্গমে প্রোৎসাহিত করার উদ্দেশ্যে দূতীর উক্তি। ]

দীসন্তো দিট্ঠি-সুহো চিন্তিজ্জন্তো মণ-বল্লহো অত্তা।
উল্লাবন্তো সুই-সুহো পিও জণো ণিচ্চ-রমণিজ্জো ॥৫১॥

[ দৃশ্যমানঃ দৃষ্টি-সুখঃ চিন্ত্যমানঃ মনো-বল্লভঃ শ্বশ্রু।
উল্লপ্যমানঃ শ্রুতি-সুখঃ প্রিয়ঃ জনঃ নিত্য-রমণীয়ঃ ॥ ]

৫১। হে শ্বশ্রু, দৃষ্ট হইলে দৃষ্টি সুখকর, চিন্তিত হইলে মনোবল্লভ, এবং ( কথাপ্রসঙ্গে ) উল্লিখিত হইলে শ্রুতিসুখকর—( এই ভাবেই ) প্রিয়জন নিত্যই রমণীয় থাকে।

[ ইহাও পূর্ব্বগাথার ন্যায় দূতীর প্রোৎসাহনবাক্য। ]

ঠাণ-ব্ভট্‌ঠা পরিগলিঅ-পীণআ উন্নঈঅ পরিচত্তা।
অম্‌হে উণ ঠের-পওহর ব্ব উঅরে চ্চিঅ ণিসন্না ॥৫২॥

[ স্থান-ভ্রষ্টাঃ পরিগলিত-পীনত্বাঃ উন্নত্যা পরিত্যক্তাঃ।
বয়ং পুনঃ স্থবিরা-পয়োধরা ইব উদরে এব নিষণ্ণাঃ ]

৫২। আমরা, কিন্তু, স্থানভ্রষ্ট, পীনত্ব-বিহীন ও উন্নতি হইতে বঞ্চিত স্থবিরার স্তনের ন্যায়, কেবল উদরের উপরি বসিয়া পড়িয়াছি ( অর্থাৎ নিঃশেষিত-বিভব হইয়া কেবল উদর-ভরণের জন্যই চেষ্টমান আছি )।

[ নির্ধনতার জন্য পূর্ব্বপ্রত্যাখ্যাত যুবকের অর্থোন্নতির অবস্থায় অনুনয়ার্থ আগতা কুট্টনীর প্রতি আত্মনিন্দাচ্ছলে তিরস্কার বচন। ]

পচ্চূসাগঅ রঞ্জিত-দেহ পিআলোঅ লোঅণানন্দ।
অন্নত্ত খবিঅ সব্বরি ণহ-ভূসণ দিণবই ণমো দে ॥৫৩॥

[ প্রত্যুষাগত রঞ্জিত-দেহ প্রিয়ালোক লোচনানন্দ।
অন্যত্র ক্ষপিত-শর্ব্বরীক নভো ( নখ )-ভূষণ দিন-পতে নমঃ তে ॥ ]

৫৩। হে দিনপতে ( সূর্য্যদেব ), তোমাকে নমস্কার করিতেছি,—তুমি প্রত্যূষে আগত হও, তোমার দেহ আরক্ত, তোমার প্রকাশ ( সকলের ) প্রিয়, তুমি ( লোক- ) লোচনের আনন্দবিধায়ক, তুমি অন্যলোকে ( গত- ) রজনী কাটাইয়াছ এবং তুমি আকাশমণ্ডলের ভূষণস্বরূপ।

[ খণ্ডিতা রমণী গতরাত্রিতে অন্য স্ত্রীসঙ্গ করিয়া প্রত্যূষে প্রত্যাগত পতির শরীরে নখচিহ্নাদি দেখিয়া সূর্য্যাব্যপদেশে পতিকে দূর হইতে নমস্কার করিতেছে।]

বিবরীঅ-সুরঅ-লেহল পুচ্ছসি মহ কীস গব্‌ভ-সংভূইং।
ওঅত্তে কুম্ভ-মুহে জল-লব-কণিআ বি কিং ঠাই ॥৫৪॥

[ বিপরীত-সুরত-লম্পট পৃচ্ছসি মম কিমিতি গর্ভ-সংভূতিম্।
অপবৃত্তে কুম্ভ-মুখে জল-লব-কণিকা অপি কিং তিষ্ঠতি ॥ ]

৫৪। হে বিপরীত-সুরত-লুব্ধ, আমার গর্ভসম্ভব-বিষয়ে কেন জিজ্ঞাসা করিতেছ? কুম্ভের মুখ অধোদিকে থাকিলে, (কুম্ভে) কি জল-লব-কণাও বর্ত্তমান থাকিতে পারে?

[ গৃহকার্য্যে স্ত্রীর গর্ভসম্ভবজনিত শৈথিল্য দেখিয়া পতির জিজ্ঞাসায় পত্নীর উত্তর। ]

অচ্চাসন্ন-বিবাহে সমং যসোআই তরুণ-গোবীহিং।
বড্ঢন্তে মহুমহণে সংবন্ধা ণিণ্হুবিজ্জন্তি ॥৫৫॥

[ অত্যাসন্ন-বিবাহে সমং যশোদয়া তরুণ-গোপীভিঃ।
বর্দ্ধমানে মধুমথনে সম্বন্ধাঃ নিহ্নূয়ন্তে ॥ ]

৫৫। মধুমথন (কৃষ্ণের) বয়স বাড়িলে পর, যখন তাঁহার বিবাহ-সময় অত্যন্ত নিকটবর্ত্তী হইল, তখন তরুণ গোপীগণ যশোদার সহিত তাঁহাদের (ঘনিষ্ঠ) সম্বন্ধ গোপন করিয়াছিল।

[ কামার্ত্ত লোকেরা স্বজন-সম্বন্ধের অপলাপ করিয়া থাকে—ইহা দূতীর উক্তি। ]

জং জং আলিহই মণো আসা-বট্টীহিঁ হিঅঅ-ফলঅম্মি।
তং তং বালো ব্ব বিহী ণিহুঅং হসিঊণ পম্হুসই ॥৫৬॥

[ যৎ যৎ আলিখতি মনঃ আশা-বর্ত্তিকাভিঃ হৃদয়-ফলকে।
তৎ তৎ বালঃ ইব বিধিঃ নিভৃতং হসিত্বা প্রোঞ্ছতি (প্রমুষতি) ॥ ]

৫৬। (আমার) মন আশারূপ তুলিকাদ্বারা হৃদয়রূপ ফলকে যে যে চিত্র অঙ্কিত করিতেছে, বালকের ন্যায় বিধি সংগোপনে সেই সেই চিত্র পুঁছিয়া ফেলিতেছে।

[ অনুরূপ নায়কের অপ্রাপ্তিতে নির্বেদযুক্ত নায়িকার বিধি-তিরস্কার। ]

অণুহুত্তো কর-ফংসো সঅল-অলা-পুণ্ণ'পুণ্ণ-দিঅহম্মি।
বীআ-সঙ্গ-কিসঙ্গঅ এণ্হিং তুহ বন্দিমো চলণে ॥৫৭॥

[ অনুভূতঃ কর-স্পর্শঃ সকল-কলা-পূর্ণ পূর্ণ-দিবসে।
দ্বিতীয়া-সঙ্গ-কৃশাঙ্গক ইদানীং তব বন্দামহে চরণৌ ॥ ]

৫৭। হে সকল-কলা-পূর্ণ (চন্দ্র), পূর্ণিমা (বা পুণ্য) দিবসে তোমার করের (কিরণের) স্পর্শ অনুভূত হইয়াছে। হে চন্দ্র (কান্ত), দ্বিতীয়ার (দ্বিতীয়া তিথির বা দ্বিতীয়া রমণীর) সঙ্গ হওয়ায় তুমি এখন কৃশাঙ্গ হইয়াছ;—তোমার চরণ বন্দনা করিতেছি।

[ পতির অন্যাসক্তি অনুভব করিয়া দুঃখিতা খণ্ডিতার কান্তের প্রতি উক্তি। ]

দূরন্তরিএ বি পিএ কহ বি ণিঅত্তাই মজ্ঝ ণঅণাই।
হিঅঅং উণ তেণ সমং অজ্জ বি অণিবারিঅং ভমই ।।৫৮।।

[ দূরান্তরিতে অপি প্রিয়ে কথং অপি নিবর্ত্তিতে মম নয়নে।
হৃদয়ং পুনঃ তেন সমং অদ্য অপি অনিবারিতং ভ্রমতি ॥ ]

৫৮। প্রিয়তম দূরান্তরে চলিয়া গেলে, আমি কোনও প্রকারে নয়নদ্বয় নিবর্ত্তিত করিয়াছি, কিন্তু (আমার) হৃদয় অদ্যাপি অনিবারিত অবস্থায় তাহার সঙ্গে সঙ্গেই ঘুরিতেছে।

[ বিরহের উৎকণ্ঠায় সখীর প্রতি নায়িকার উক্তি। ]

তস্স কহা-কণ্টইএ সদ্দাঅণ্ণণ-সমোসরিঅ-কোবে।
সমুহালোঅণ-কম্পিরি উবঊঢ়া কিং পবজ্জিহিসি ।।৫৯।।

[ তস্য কথা-কণ্টকিতে শব্দাকর্ণন-সমপসৃত-কোপে।
সম্মুখালোকন-কম্পনশীলে উপগূঢ়া কিং প্রপৎস্যসে ॥ ]

৫৯। (হে সখি), তুমি তাহার কথাপ্রসঙ্গেই রোমাঞ্চিত হও, তাহার শব্দশ্রবণে কোপ একেবারেই দূর করিয়া ফেল, এবং তাহাকে সম্মুখে অবলোকন করিয়া কম্পমান হও,—(প্রিয়দ্বারা) আলিঙ্গিত হইলে তুমি কি করিবে?

[ সখী নায়িকাকে মান শিক্ষা দিতেছে। ]

ভর-ণমিঅ-ণীল-সাহগ্‌গ-খলিঅ-চলণদ্ধ-বিহুঅ-পক্‌খ-উডা।
তরু-সিহরেসু বিহংগা কহ কহ বি লহন্তি সংঠাণং ।।৬০।।

[ ভর-নমিত-নীল-শাখাগ্র-স্খলিত-চরণার্দ্ধ-বিধুত-পক্ষ-পুটাঃ।
তরু-শিখরেষু বিহঙ্গাঃ কথং কথং অপি লভন্তে সংস্থানম্॥ ]

৬০। নিজের ভারে অবনমিত নীলশাখাগ্রভাগ হইতে চরণার্দ্ধ স্খলিত হওয়ায়, পক্ষপুট কম্পিত করিয়া, তরুশিখরসমূহে পক্ষিগণ কোনও প্রকারে সংস্থান লাভ করিতেছে।

[ সন্ধ্যাসময় আগত দেখিয়া দূতী নায়িকাকে অভিসারে প্রোৎসাহিত করিতেছে। ]

অহর-মহু-পাণ-ধারিল্লিআই জং চ রমিও সি সবিসেসং।
অসই অলজ্জিরি বহু-সিক্খিরি ত্তি মা ণাহ মণ্ণহিসি ॥৬১॥

[ অধর-মধু-পান-লালসয়া যৎ চ রমিতঃ অসি সবিশেষম্।
অসতী অলজ্জাশীলা বহু-শিক্ষাশীলা ইতি মা নাথ মংস্থাঃ॥ ]

৬১। হে নাথ, তোমার অধর-মধুপানের লালসায় তুমি যে বিশেষভাবে (আমাদ্বারা) রমিত হইয়াছ,—তজ্জন্য তুমি যেন আমাকে অসতী, লজ্জাবিহীনা ও বহু প্রকারে শিক্ষিতা মনে করিও না।

[ রমণান্তে সুরত-রসরসিকা কান্তা কান্তকে অন্যথা ভাবিতে নিবারণ করিতেছে। ]

খাণেণ অ পাণেণ অ তহ গহিও মণ্ডলো অডঅণাএ।
জহ জারং অহিণন্দই[1] ভুক্কই ঘর-সামিএ এন্তে ॥৬২॥

[ খাদনেন চ পানেন চ তথা গৃহীতঃ মণ্ডলঃ অসত্যা।
যথা জারং অভিনন্দতি ভষতি গৃহ-স্বামিনি এতি॥ ]

৬২। স্বৈরিণী (অসতী) কুক্কুরকে আহার ও পান দ্বারা এমন বশে আনিয়াছে যে, সে (তাহার) জারকে (আসিতে দেখিলে) অভিনন্দন করে এবং গৃহস্বামীকে আসিতে দেখিলে শব্দ করিয়া উঠে।

[ অসতীরক্ষণের দুঃসাধ্যতা পতিকে শুনাইয়া অসতী এইরূপ বলিতেছে—অথবা, অসতীর চরিত্র দুর্বিজ্ঞেয় বলিয়া নাগরিক সহচরকে বলিতেছে।]

১ হেমচন্দ্রের 'ভষেভুক্কঃ' ৮।৪।১৮৬ সূত্র দ্রষ্টব্য।

কণ্ডুন্তেণ অকণ্ডং পল্লী-মজ্ঝম্মি বিঅড-কোঅণ্ডং।
পই-মরণাহিঁ বি অহিঅং বাহেণ রুআবিআ অত্তা ॥৬৩॥

[ কণ্ডুয়তা অকাণ্ডে পল্লী-মধ্যে বিকট-কোদণ্ডম্।
পতিমরণাৎ অপি অধিকং ব্যাধেন রোদিতা শ্বশ্রূঃ ( মাতা ) ॥ ]

৬৩। পল্লীর মাঝখানে ব্যাধ অকারণ নিজের ভারযুক্ত ধনুটিকে ( চাঁচিয়া ) তনু করিতে চেষ্টা করিয়া শ্বশ্রূকে ( বা মাতাকে ) পতিমরণের অপেক্ষায় অধিক কাঁদাইয়াছে।

[ ব্যাধের সুরতাসক্তিতে শারীর দৌর্ব্বল্য দেখিয়া শ্বশ্রূর বা মাতার খেদ। ]

অম্হে উজ্জুঅ-সীলা পিও বি পিঅ-সহি বিআর-পরিওসো।
ণ হু অণ্ণা কা বি গঈ বাহোহ্য কহ পুসিজ্জন্তু ॥৬৪॥

[ বয়ং ঋজুক-শীলাঃ প্রিয়ঃ অপি প্রিয়-সখি বিকার-পরিতোষঃ।
ন খলু অন্যা কা অপি গতিঃ বাষ্পৌঘাঃ কথং প্রোঞ্ছ্যন্তাম্ ॥ ]

৬৪। হে প্রিয়সখি, আমরা সরলশীলা, ( কিন্তু ) প্রিয়তম ( হাবভাবাদি ) বিকারে পরিতুষ্ট হইয়া থাকে। অন্য কোনও প্রকার উপায় ( আমার ) নাই,— কেমন করিয়া বাষ্পপ্রবাহ পুছিয়া ফেলিব ?

[ নায়িকা সখীসমীপে অশ্রুপাতের কারণ বলিতেছে। ]

ধবলো সি জই বি সুন্দর তহ বি মজ্ঝ রঞ্জিঅং হিঅঅং।
রাঅ-ভরিএ বি হিঅএ সুহঅ ণিহিত্তো ণ রত্তো সি ॥৬৫॥

[ ধবলঃ অসি যদি অপি সুন্দর তথা অপি মম রঞ্জিতং হৃদয়ম্।
রাগ-ভরিতে অপি হৃদয়ে সুভগ নিহিতঃ ন রক্তঃ অসি ॥ ]

৬৫। হে সুন্দর, যদিও তুমি ধবল ( শুভ্র ) তথাপি তুমি আমার হৃদয়টি রাগ-রঞ্জিত করিয়াছ। হে সুভগ, রাগপূর্ণ আমার হৃদয়ে নিহিত থাকিয়াও তুমি রঞ্জিত হইতেছ না।

[ অননুরক্ত নায়কের প্রতি অনুরক্তা নায়িকার কৌশলপূর্ণ তিরস্কার। ]

চঞ্চু-পুডাহঅ-বিঅলিঅ-সহআর-রসেণ সিত্ত-দেহস্স।
কীরস্স মগ্‌গ-লগ্‌গং গন্ধন্ধং ভমই ভমর-উলং॥৬৬॥

[ চঞ্চু-পুটাহত-বিগলিত-সহকার-রসেন সিক্ত-দেহস্য।
কীরস্য মার্গ-লগ্নং গন্ধান্ধং ভ্রমতি ভ্রমর-কুলম্॥ ]

৬৬। চঞ্চুপুটের আঘাতে বিগলিত আম্রফলের রসে সিক্তদেহ কীর-পক্ষীর মার্গলগ্ন হইয়া গন্ধান্ধ ভ্রমরকুল ভ্রমণ করিতেছে।

[ পূর্ব্বানুরঞ্জিত নিজ প্রণয়ীর অর্থদ্বারা বিভূষিতা দুঃশীলার প্রতি আকৃষ্ট কামিজনসংঘের নিন্দাচ্ছলে নায়িকার উক্তি। ]

এত্থ ণিমজ্জই অত্তা এত্থ অহং এত্থ পরিঅণো সঅলো।
পন্থিঅ রত্তি-অন্ধঅ মা মহ সঅণে ণিমজ্জিহিসি॥৬৭॥

[ অত্র নিমজ্জতি শ্বশ্রূঃ অত্র অহং অত্র পরিজনঃ সকলঃ।
পথিক রাত্র্যন্ধক মা মম শয়নে নিমঙ্ক্ষ্যসি॥ ]

৬৭। এই স্থানে শ্বশ্রূ ( নিষ্পন্দভাবে ) শয়নমগ্না থাকেন, এই স্থানে আমি ( শয়ন করি ), এবং এই স্থানে সকল পরিজন ( শয়ন করে )। হে রাত্র্যন্ধ পথিক, তুমি যেন আমার শয্যাতে নিমগ্ন হইও না।

[ মদনক্লিষ্ট পথিকের প্রতি প্রোষিতভর্ত্তৃকার স্বয়ং-দূতিকাভাবে উক্তি। ]

পরিওস-সুন্দরাইং সুরএসু লহন্তি জাইঁ সোক্‌খাইং।
তাইং চ্চিঅ উণ বিরহে খাউগ্‌গিণ্ণাইঁ কীরন্তি॥৬৮॥

[ পরিতোষ-সুন্দরাণি সুরতেষু লভন্তে যানি সৌখ্যানি।
তানি এব পুনঃ বিরহে খাদিতোদ্গীর্ণানি কুর্ব্বন্তি॥ ]

৬৮। ( মহিলারা ) সুরতপ্রসঙ্গে যে সমস্ত পরিতোষ-সুন্দর সুখনিবহ অনুভব করিয়া থাকে, বিরহসময়ে সে-গুলিই ভুক্তোদ্গীর্ণবৎ ( অর্থাৎ দুঃখরূপে পরিণত বলিয়া ) প্রতীয়মান হইয়া থাকে।

[ বিরহবেদনার দুঃসহত্ব-সম্বন্ধে সখীসমীপে বিরহিণীর উক্তি। ]

মগ্‌গং চিঅ অলহন্তো হারো পীণুন্নআণ থণআণং।
উব্বিগ্‌গো ভমই উরে জমুণা-ণই-ফেণ-পুঞ্জো ব্ব ॥৬৯॥

[ মার্গং এব অলভমানঃ হারঃ পীনোন্নতয়োঃ স্তনয়োঃ।
উদ্বিগ্নঃ ভ্রমতি উরসি যমুনা-নদী-ফেন-পুঞ্জঃ ইব ॥ ]

৬৯। পীন ও উন্নত স্তনদ্বয়ের মধ্যে পথ না পাইয়াই হারটি যেন যমুনা নদীর ফেনপুঞ্জের ন্যায় উদ্বেগযুক্ত হইয়া ( ইতস্ততঃ ) ভ্রমণ করিতেছে।

[ উন্নতস্তনী রমণীর হারশোভাবর্ণনাচ্ছলে নায়ক নিজের অভিলাষ ব্যক্ত করিতেছে। ]

এক্কেণ বি বড-বীঅঙ্কুরেণ সঅল-বণ-রাই-মজ্ঝম্মি।
তহ তেণ কও অপ্পা জহ সেস-দুমা তলে তস্‌স ॥৭০॥

[ একেন অপি বট-বীজাঙ্কুরেণ সকল-বন-রাজি-মধ্যে।
তথা তেন কৃতঃ আত্মা যথা শেষ-দ্রুমাঃ তলে তস্য ॥ ]

৭০। সকল বনরাজিমধ্যে বটবৃক্ষের সেই একটি বীজাঙ্কুর নিজকে এমন করিয়া তুলিয়াছে যে, অবশিষ্ট দ্রুমসমূহ ইহার তলে ( পড়িয়া ) রহিয়াছে।

[ অল্পবয়স্ক উপযুক্ত রাজসচিব নিজপ্রভাবে সকলকে পরাভূত রাখিতে পারে বলিয়া, কেহ সহচরসমীপে নিজমিত্রের প্রশংসা করিতেছে। ]

জে জে গুণিণো জে জে অ চাইণো জে বিডড্‌ঢ-বিণ্ণাণা।
দারিদ্দ রে বিঅক্‌খণ তাণ তুমং সাণুরাও সি ॥৭১॥

[ যে যে গুণিনঃ যে যে চ ত্যাগিনঃ যে বিদগ্ধ-বিজ্ঞানাঃ।
দারিদ্র্য রে বিচক্ষণ তেষাং ত্বং সানুরাগং অসি ॥ ]

৭১। যে যে ব্যক্তি গুণী, যে যে ব্যক্তি দাতা, এবং যাহারা বিজ্ঞানে নিপুণ; রে বিচক্ষণ দারিদ্র্য, তুমি তাহাদের প্রতি অনুরাগ-যুক্ত হইয়া থাক।

[ প্রায়ই গুণীরা ধনী হয় না এই ভাবিয়া কাহারও দারিদ্র্যের প্রতি সম্বোধন। ]

জই কোত্তিও সি সুন্দর সঅল-তিহী-চন্দ-দংসণ-সুহাণং।
তা মসিণং মোইজ্জস্ত-কঞ্চুঅং পেক্‌খসু মুহং সে ॥৭২॥

[ যদি কৌতুকিকঃ অসি সুন্দর সকল-তিথি-চন্দ্র-দর্শন-সুখানাম্।
তৎ মসৃণং মুচ্যমান-কঞ্চুকং প্রেক্ষস্ব মুখং তস্যাঃ ॥ ]

৭২। হে সুন্দর, যদি সকল তিথির চন্দ্রকে দর্শন করিয়া ( লব্ধ ) সুখ-বিষয়ে কুতুহলাবিষ্ট হইতে চাও, তাহা হইলে শনৈঃ শনৈঃ কঞ্চুক খুলিবার সময়ে পরিদৃশ্যমান তাহার ( নায়িকার ) মুখখানি অবলোকন কর।

[ নায়ককে নায়িকাভিমুখ করিবার উদ্দেশ্যে দূতীর উক্তি। ].

সম-বিসম-ণিব্বিসেসা সমন্তও মন্দ-মন্দ-সংচারা।
অইরা হোহিন্তি পহা মণোরহাণং পি দুল্লঙ্ঘা ॥৭৩॥

[ সম-বিষম-নির্ব্বিশেষাঃ সমন্ততঃ মন্দ-মন্দ-সঞ্চারাঃ।
অচিরাৎ ভবিষ্যন্তি পন্থানঃ মনোরথানাং অপি দুর্লঙ্ঘ্যাঃ ॥ ]

৭৩। অচিরেই ( বর্ষাগমে ) সর্ব্বত্র ( গতাগতির ) পথগুলির এইরূপ অবস্থা হইবে যে, তাহাতে সম ও বিষম স্থলসমূহের কোন বিশেষ থাকিবে না, এবং সেখানে গমনাগমন মন্দ মন্দ হইবে,—এমন কি, সেগুলি মনোরথেরও দুর্লঙ্ঘ্য হইয়া পড়িবে।

[ গ্রীষ্মের অবসানেও নায়কের অনাগমনে আশ্বাসপ্রদায়িনী সখীর প্রতি নায়িকার উদ্বেগ-বচন। ]

অই-দীহরাইঁ বহুএ সীসে দীসন্তি বংস-বত্তাইং।
ভণিএ ভণামি অত্তা তুম্হাণঁ বি পণ্ডুরা পুট্ঠী ॥৭৪॥

[ অতি-দীর্ঘাণি বধ্বাঃ শীর্ষে দৃশ্যন্তে বংশ-পত্রাণি।
ভণিতে ভণামি শ্বশ্রু যুষ্মাকং অপি পাণ্ডুরং পৃষ্ঠম্ ॥ ]

৭৪। হে শ্বশ্রু, যদি ইহা বলা হয় যে, বধূর মস্তকে অতিদীর্ঘ বংশপত্রগুলি সংলগ্ন দৃষ্ট হইতেছে, তাহা হইলে আমিও বলিব যে, আপনার পৃষ্ঠদেশ ( ধূলি-সংস্পর্শে ) পাণ্ডুবর্ণ দেখা যাইতেছে।

[ বংশকুঞ্জে বধূর প্রিয়জনোপভোগ যদি উপহাসের কারণ হয়, তবে আস্তরণ-বিহীন ভূমিতে শ্বশ্রূর উপভোগও উপহাস্য—ইহাই কুলটা বধূর বচনার্থ। ]

অত্থক্ক-রূসণং খণ-পসিজ্জণং অলিঅ-বঅণ-ণিব্বন্ধো।
উম্মচ্ছর-সংতাবো পুত্তঅ পদবী সিণেহস্স ॥৭২॥

[ আকস্মিক-রোষণং ক্ষণ-প্রসাদনং অলীক বচন নির্বন্ধঃ।
উন্মৎসর-সন্তাপঃ পুত্রক পদবী স্নেহস্য ॥ ]

৭৫। হে পুত্রক, আকস্মিক রুষ্টভাব, পরক্ষণেই তুষ্ট ভাব, অলীকবচন-প্রয়োগে আগ্রহ ও মাৎসর্য্যহেতু মনঃসন্তাপ—এইগুলি স্নেহের পদবী বা পথ।

[ নায়িকার মানাদিদর্শনে নায়ক যেন তাহাকে স্নেহরহিতা মনে না করে, এইজন্য তাহার প্রতি দূতার উক্তি। ]

[১]পিজ্জই কণ্ণঞ্জলিহিং জণ-রব-মিলিঅং বি তুজ্ঝ সংলাবং।
দুদ্ধং জল-সংমিলিঅং সা বালা রাঅ-হংসি ব্ব ॥৭৬॥

[ পিবতি কর্ণাঞ্জলিভিঃ জন রব-মিলিতং অপি তব সংলাপম্।
দুগ্ধং জল-সংমিলিতং সা বালা রাজ-হংসী ইব ॥ ]

৭৬। রাজহংসী যেমন জলমিশ্রিত দুগ্ধ হইতে ( দুগ্ধমাত্র ) পান করিয়া লয়, তেমন সেই বালা অন্যলোকের কথার সঙ্গে মিশ্রিত কেবল তোমার সংলাপ ( চিনিয়া লইয়া তাহা ) কর্ণাঞ্জলিদ্বারা পান করিয়া লইতেছে ( অর্থাৎ উৎকণ্ঠিত-ভাবে শ্রবণ করিতেছে )।

[ জনবহুলস্থানে নায়কের প্রতি কটাক্ষপাত না করায় নায়িকার উপর বিরক্ত নায়ককে উদ্দেশ্য করিয়া দূতীর প্রোৎসাহবচন। ]

অই উজ্জুএ ণ লজ্জসি পুচ্ছিজ্জন্তী পিঅস্স চরিআইং।
সব্বঙ্গ-সুরহিণো মরুবঅস্স কিং কুসুম-রিদ্ধীহিং ॥৭৭॥

১ হেমচন্দ্রের ৮।৪।১০ সূত্রে পিবতির পিজ্জ-আদেশ দ্রষ্টব্য।

[ অয়ি ঋজুকে ন লজ্জসে পৃচ্ছন্তী প্রিয়স্য চরিতানি।
সর্ব্বাঙ্গ-সুরভেঃ মরুবকস্য কিং কুসুমর্দ্ধিভিঃ ॥ ]

৭৭। অয়ি ঋজুস্বভাবে, প্রিয়জনের চরিতকথাসম্বন্ধে জিজ্ঞাসা করিয়া কি লজ্জা বোধ কর না? সর্ব্বাঙ্গসুরভি মরুবক ( পিণ্ডীতক ) বৃক্ষের কুসুমসমৃদ্ধিদ্বারা ( বিশেষ ) কি প্রয়োজন?

[ সর্ব্বগুণালঙ্কৃত প্রিয়ের বিশেষ বিশেষ গুণ জানিবার জন্য আগ্রহান্বিত রমণীর জিজ্ঞাসায় সখীর বচন। ]

মুদ্ধে অপত্তিঅন্তী পবাল-অঙ্কুরঅ-বণ্ণ-লোহিঅএ।
ণিদ্ধোঅ-ধাউ-রাএ কীস সহত্থে পুণো ধুবসি ॥৭৮॥

[ মুগ্ধে অপ্রতিয়ন্তী প্রবালাঙ্কুরক-বর্ণ-লোহিতৌ।
নির্দ্ধৌত-ধাতুরাগৌ কিমিতি স্বহস্তৌ পুনঃ ধাবয়সি ॥ ]

৭৮। হে মুগ্ধে প্রবালাঙ্কুরের বর্ণের ন্যায় লোহিত, নিজ হস্তদ্বয় হইতে যে ধাতুরাগ নির্ধৌত হইয়াছে ইহা বিশ্বাস না করিয়া, তুমি পুনরায় সেই হস্তদ্বয় কেন ধৌত করিতেছ?

[ নায়িকার স্বভাবরক্ত হস্ততলের কথা নায়ককে দূতী শুনাইতেছে। ]

উঅ সিন্ধব-পব্বঅ-সচ্ছহাইঁ ধুঅ-তূল-পুঞ্জ-সরিসাইং।
সোহন্তি সুঅণু মুক্কোঅআইঁ সরএ সিঅব্‌ভাইং ॥৭৯॥

[ পশ্য সৈন্ধব-পর্ব্বত-সদৃক্ষাণি ধুত-তূল পুঞ্জ সদৃশানি।
শোভন্তে সুতনু মুক্তোদকানি শরদি সিতাভ্রাণি ॥ ]

৭৯। হে সুতনু, দেখ—শরৎকালে সৈন্ধব পর্ব্বতের ন্যায় প্রতীয়মান ও ধুত তূলপুঞ্জের আকৃতি-বিশিষ্ট মুক্ত-জল শ্বেত মেঘগুলি শোভা পাইতেছে।

[ শরৎকালের উপগমে নায়কের গৃহপ্রত্যাগমনের কথা বলিয়া সখী নায়িকাকে সমাশ্বস্ত করিতেছে। ]

আউচ্ছন্তি সিরেহিঁ বিবলিএহিঁ উঅ খড়িএহিঁ ণিজ্জন্তা।
ণিপ্পচ্ছিম-বলিঅ-পলোইএহিঁ মহিসা কুডঙ্গাইং ॥৮০॥

[ আপৃচ্ছন্তি শিরোভিঃ বিবলিতৈঃ পশ্য খড্‌গিকৈঃ নীয়মানাঃ।
নিঃপশ্চিম-বলিত-প্রলোকিতৈঃ মহিষাঃ কুডঙ্গানি ॥ ]

৮০। খড়্গাধারী শৌনিকগণদ্বারা নীয়মান মহিষগুলি বিবলিত মস্তকে নয়নদ্বারা অন্তিম পরাবর্ত্তসহকারে অবলোকন করিয়া কুঞ্জসমূহের নিকট বিদায় লইতেছে।

[ সংকেতস্থান মহিষের অপগমে নিরাপদ হইয়াছে, এইরূপ সূচনা করিয়া নায়কের বা নায়িকার প্রতি সখীর উক্তি। ]

পুসউ মুহং তা পুত্তিঅ বাহোঅরণং বিসেস-রমণিজ্জং।
মা এঅং চিঅ মুহ-মণ্ডণং ত্তি[১] সো কাহিই পুণো বি ॥৮১॥

[ প্রোঞ্ছ মুখং তাবৎ পুত্রিকে বাষ্পাবতরণং বিশেষ-রমণীয়ম্।
মা ইদং এব মুখ-মণ্ডনং ইতি সঃ করিষ্যতি পুনঃ অপি ॥ ]

৮১। হে পুত্রিকে, অশ্রুমোচনশীল বিশেষ-রমণীয় ( তাহার ) মুখখানি পুঁছিয়া ফেল ;—( দেখিও ) যেন সে 'ইহা ( অশ্রুপাত ) মুখের মণ্ডন' এইরূপ পুনরায় মনে না করে।

[ নায়ককে সমাশ্বস্ত করিবার উদ্দেশ্যে নায়িকার প্রতি দূতীর উক্তি। ]

মজ্ঝে পঅণুঅ-পঙ্কং অবহো-বাসেসু সাণ-চিক্‌খিল্লং।
গামস্‌স সীস-সীমন্তঅং ব রচ্ছা-মুহং জাঅং ॥৮২॥

[ মধ্যে প্রতনুক-পঙ্কং উভয়-পার্শ্বয়োঃ শ্যান-কর্দ্দমম্।
গ্রামস্য শীর্ষ-সীমন্তকং ইব রথ্যা-মুখং জাতম্ ॥ ]

৮২। গ্রামের রথ্যামুখ, মধ্যস্থলে স্বল্প পঙ্ক এবং উভয় পার্শ্বে শুষ্কপঙ্ক ধারণ করিয়া ( ইহার ) শীর্ষগত সীমন্তের ন্যায় প্রতীয়মান হইতেছে।

[ পথ শুষ্ক প্রায় হওয়াতে অভিসারের কষ্ট দূরীভূত হইবে বলিয়া নায়কের বা নায়িকার প্রতি দূতীর উক্তি। ]

১ গাথাটির চতুর্থচরণে মাত্রাহীনতা প্রতিভাত হয়।

অবরণ্হাগঅ-জামাউঅস্‌স বিউণেই মোহণুক্কণ্ঠং।
বহুআই ঘর-পলোহর-মজ্জণ-পিস্থণো বলঅ-সদ্দো ॥৮৩॥

[ অপরাহ্লাগত-জামাতুঃ দ্বিগুণয়তি মোহনোৎকণ্ঠাম্‌।
বধ্বাঃ গৃহ-পশ্চাদ্ভাগ-মজ্জন-পিশুনঃ বলয়-শব্দঃ ॥ ]

৮৩। গৃহের পশ্চাদ্ভাগে বধূর মজ্জন (শয়ন বা স্নান)-সূচক বলয়শব্দ অপরাহ্লে আগত জামাতার সুরতোৎকণ্ঠা দ্বিগুণিত করিয়া তুলিতেছে।

[ শ্বশুরালয়ে উপস্থিত জামাতার প্রতি নায়িকার অবস্থান-সম্বন্ধে দূতীর ইঙ্গিত-বচন। ]

জুজ্ঝ-চবেডামোডিঅ-জজ্জর-কণ্ণস্‌স জুণ্ণ-মল্লস্‌স।
কচ্ছা-বন্ধো চ্চিঅ ভীরু-মল্ল-হিঅঅং সমুক্‌খণই ॥৮৪॥

[ যুদ্ধ-চপেটামোটিত-জর্জর-কর্ণস্য জীর্ণ-মল্লস্য।
কক্ষাবন্ধঃ এব ভীরু-মল্ল-হৃদয়ং সমুৎখনতি ॥ ]

৮৪। যুদ্ধে চপেটাঘাত প্রাপ্তিতে আমর্দ্দিত ও জর্জ্জরকর্ণবিশিষ্ট বৃদ্ধ মল্লের (যোদ্ধার) মল্লকচ্ছবন্ধনই ভীরু মল্লদিগের হৃদয় বিদ্রাবিত করে।

[ বৃদ্ধপতিতে বিরাগযুক্ত রমণীর নিকট বলশালী নাগরের আদর সমধিক, এই বলিয়া দূতী ভীরু নায়ককে প্রোৎসাহিত করিতেছে। ]

আণত্তং তেণ তুমং পইণো পহএণ পডহ-সদ্দেণ।
মল্লি ণ লজ্জসি ণচ্চসি দোহগ্‌গে পাঅডিজ্জন্তে ॥৮৫॥

[ আজ্ঞপ্তং তেন ত্বাং পত্যুঃ প্রহতেন পটহ-শব্দেন।
মাল্লি ন লজ্জসে নৃত্যসি দৌর্ভাগ্যে প্রকটীক্রিয়মাণে (প্রকটায়মানে) ॥ ]

৮৫। হে মল্ল-পত্নী, পতিদ্বারা প্রহত পটহধ্বনিসহকারে তোমার সম্বন্ধে যে দৌর্ভাগ্য আজ্ঞাবিহিত হইয়াছে—সেই দৌর্ভাগ্য প্রকটিত হইতে লাগিলেও, তুমি লজ্জা অনুভব করিতেছ না, (বরং) নৃত্য করিতেছ?

[ পতির প্রতি বিরক্ত এই রমণী সুখসাধ্যা হইবে বলিয়া কামুকের প্রতি প্রলোভবচন। ]

মা বচ্চহ বীসম্ভং ইমাণঁ বহু-চাডু-কম্ম-ণিউণাণং ।
ণিব্বত্তিঅ-কজ্জ-পরম্মুহাণঁ স্থণআণঁ ব খলাণং ॥৮৬॥

[ মা ব্রজত বিস্রম্ভং এষাং বহু-চাটুকর্ম্ম-নিপুণানাম্ ।
নির্ব্বর্ত্তিত-কার্য্য-পরাঙ্মুখানাং শুনকানাং ইব খলনাম্ ॥ ]

৮৬। কুক্কুরকুলের ন্যায় বহুচাটুকর্ম্মে নিপুণ এবং কার্য্য নিষ্পন্ন হইলেই পরাঙ্মুখ এই খলজনগণকে বিশ্বাস করিও না।

[ দূতীর নিকট নায়িকা-কর্ত্তৃক খলের বাঙ্মাধুরীর তিরস্কার। ]

অন্ন-গ্গাম-পউত্থা কড্ঢন্তী মণ্ডলাণঁ রিঞ্ছোলিং ।
অখণ্ডিঅ-সোগ্গা বরিস-সঅং জিঅউ মে স্থণিআ ॥৮৭॥

[ অন্য-গ্রাম-প্রোষিতা কর্ষয়ন্তী মণ্ডলানাং পঙ্‌ক্তিম্ ।
অখণ্ডিত-সৌভাগ্যা বর্ষ-শতং জীবতু মে শুনী ॥ ]

৮৭। কুক্কুরের দলকে আকর্ষণ করিয়া অন্যগ্রামে প্রবাসশীলা আমার কুক্কুরী নিজ সৌভাগ্য অখণ্ডিত রাখিয়া শতবর্ষকাল জীবিত থাকুক।

[ বহুকামুকদ্বারা অনুব্রিয়মানা অসতীকে গ্রামান্তরে যাইতে দেখিয়া কাহারও উপহাসবচন। ]

সচ্চং সাহস্থ দেঅর তহ তহ চডুআরএণ স্থণএণ ।
ণিব্বত্তিঅ-কজ্জ-পরম্মুহত্তণং সিক্‌খিঅং কত্তো ॥ ৮৮ ॥

[ সত্যং শাধি দেবর তথা তথা চাটুকারকেণ শুনকেন ।
নির্ব্বর্ত্তিত-কার্য্য-পরাঙ্মুখত্বং শিক্ষিতং কস্মাৎ ॥]

৮৮। হে দেবর, সত্য কথা বল ত, সর্ব্বপ্রকার ভাবে চাটু করিয়া কুক্কুর যে নিষ্পাদিত কার্য্য হইলেই পরাঙ্মুখ হয়—এই গুণটি সে কাহার নিকট শিখিয়াছে? (অর্থাৎ তোমার নিকটেই শিখিয়াছে।)

[ স্বল্পকাল মধ্যে বিমুখীভূত দেবরের প্রতি চাটুদ্বারা প্রলোভিতা ভ্রাতৃবধূর তিরস্কার-বচন। ]

ণিপ্পন্ন-সস্স-রিদ্ধী সচ্ছন্দং গাই পামরো সরএ।
দলিঅ-ণব-সালি-তণ্ডুল-ধবল-মিঅঙ্কাসু রাঈসু ॥ ৮৯ ॥

[ নিষ্পন্ন-সস্য-ঋদ্ধিঃ স্বচ্ছন্দং গায়তি পামরঃ শরদি।
দলিত-নব-শালি-তণ্ডুল-ধবল-মৃগাঙ্কাসু রাত্রিষু ॥

৮৯। শরৎসময়ে দলিত নব শালিধান্যের তণ্ডুলের মত শুভ্র চন্দ্রশোভিত রাত্রিতে, পামর ( হালিক ) প্রচুর শস্যসম্পদ পাইয়া ( আনন্দে ) গান করিতেছে।

[ চন্দ্রিকাধবল রাত্রিতে পতিসান্নিধ্যবশতঃ হালিকপত্নী সুখসাধ্যা নহে বলিয়া কোন রমণী কোন পুরুষকে জানাইয়া দিতেছে।]

অলিহিজ্জই পঙ্ক-অলে হলালি-চলণেণ কলম-গোবীএ।
কেআর-সোঅ-রুম্ভণ-তংস-টি্ঠঅ-কোমলো চলণো ॥ ৯০ ॥

[ আলিখ্যতে পঙ্ক-তলে হলালি-চলনেন কলম-গোপ্যাঃ।
" কেদার-স্রোতো-রোধন-তির্য্যক্-স্থিত-কোমলঃ চরণঃ ॥] '

৯০। ( পূর্ব্ববৎসর ) কেদার স্রোতের অবরোধবশতঃ তির্য্যগ্ ভাবে স্থিত কলমগোপীর কোমল চরণ চিহ্ন ( এই বৎসর ) হল-রেখার কর্ষণ-সময়ে পঙ্কতলে কর্ষিত হইতেছে।

[ স্থানটি গতবৎসর কলমরক্ষিকার সংকেতস্থান ছিল বলিয়া চিনিতে পারিয়া কোন নাগর সহচরকে বলিতেছে।]

দিঅহে দিঅহে সূসই সংকেঅঅ-ভঙ্গ-বড্ঢিআসঙ্কা।
আবণ্ডুরোণঅ-মুহী কলমেণ সমং কলম-গোবী ॥ ৯১ ॥

[ দিবসে দিবসে শুষ্যতি সংকেতক-ভঙ্গ-বর্দ্ধিতাশঙ্কা।
আপাণ্ডুরাবনত-মুখী কলমেন সমং কলম-গোপী ॥]

৯১। ( কলম-পরিপাকে ) সংকেত-ভঙ্গের আশঙ্কা সংবর্দ্ধিত হওয়ায় কলমগোপী, কলমের সঙ্গে সঙ্গে পাণ্ডুবর্ণা ও অবনতমুখী হইয়া, প্রতিদিন শুকাইয়া যাইতেছে।

[ কলমপাকের পূর্ব্বেই কলমরক্ষিকা সুখসাধ্যা ও ভোগ্যা—ইহাই সহচরের প্রতি সহৃদয়ের বৈদগ্ধ্যযুক্ত পরিহাসোক্তি।]

ণব-কম্মিএণ [1]হঅ-পামরেণ দট্‌ঠূণ [2]পাঙি-হারীও।
মোত্তব্বে জোত্তঅ-পগ্‌গহম্মি অবহাসিণী মুক্কা ॥ ৯২ ॥

[ নব-কর্ম্মিণা হত-পামরেণ দৃষ্টা ভক্ত-হারিকাঃ।
মোক্তব্যে যোক্ত্র-প্রগ্রহে অবহাসিনী মুক্তা ॥]

৯২। ভক্ত-হারিকাদিগকে ( ভোজন-সামগ্রীর আনেত্রীকে ) দেখিয়া নূতন-কর্ম্মী হত-হালিকজন ( কৃষক ), যোক্ত্র ( জোত )—রশ্মি মোচন করিতে উদ্যত হইয়া, ( ভ্রমক্রমে ) অবহাসিনী ( বৃষের নাসা-রজ্জু ) মুক্ত করিয়াছে।

[ ভক্ত-হারিণীর দর্শনে বিচলিতচিত্ত পামরের অবস্থা দেখিয়া এক সখা সহচরকে বলিতেছে।]

দট্‌ঠূণ হরিঅ-দীহং গোসে ণই-জূরএ হলিও।
অসঈ-রহস্‌স-মগ্‌গং তুসার-ধবলে তিল-চ্ছেত্তে ॥ ৯৩ ॥

[ দৃষ্টা হরিতদীর্ঘং প্রাতঃ ন অভিখিদ্যতে হলিকঃ।
অসতী-রহস্য-মার্গং তুষার-ধবলে তিল-ক্ষেত্রে ॥]

৯৩। তুষার-ধবল তিল-ক্ষেত্রে অসতীর হরিতবর্ণ ও দীর্ঘ রহস্য-মার্গ দেখিয়া প্রত্যূষে হালিক অতিমাত্র খেদযুক্ত হয় নাই )

[ নৈশতুষারভঙ্গদ্বারা অভিসারিকার পথ-দর্শনে অখিন্ন নাগরিকের সহচর-সমীপে উক্তি।]

সংকোল্লিও ব্ব ণিজ্জই খণ্ডং খণ্ডং কও ব্ব পীও ব্ব।
বাসাগমম্মি মগ্‌গো ঘর-হুও-সু(মু)হেণ পহিএণ ॥ ৯৪ ॥ হালস্‌স।

[ সংকোচিতঃ ইব নীয়তে খণ্ডং খণ্ডং কৃতঃ ইব পীতঃ ইব।
বর্ষাগমে মার্গঃ গৃহ-ভবিষ্যৎ-সুখেন ( মুখেন ) পথিকেন ॥ ] ( হালস্য )

৯৪। বর্ষাগমে ভবিষ্যৎ গৃহ-সুখের কথা স্মরণ করিয়া ( অথবা অচির ভবিষ্যতে গৃহাভিমুখী ) পথিক, যেন পথকে সংকোচিত ( সংক্ষিপ্ত ) করিয়া, অথবা যেন খণ্ড খণ্ড করিয়া, অথবা যেম পান করিয়া ( গিলিয়া ) চলিতেছে।

---

১ 'হঅ' স্থলে 'উঅ' পাঠও দেখা যায়।
২ 'পাণি-হারীও' পাঠ স্বীকৃত হইলে 'পানীয়-হারিকাঃ' সংস্কৃতে রূপান্তর হইবে।

[ পথিক বর্ষাকালে প্রিয়ার প্রণয়স্মৃতিতে অতিত্বরাপূর্ব্বক গৃহাভিমুখী হয়, ইহা কোনও প্রবীণ জন সহচরকে বলিতেছে। ]

ধণ্ণা বহিরা অন্ধা তে চ্চিঅ জীঅন্তি মাণুসে লোএ।
ণ সুণন্তি পিসুণ-বঅণং খলাণঁ ঋদ্ধিং ণ পেক্খন্তি ॥৯৫॥

[ ধন্যাঃ বধিরাঃ অন্ধাঃ তে এব জীবন্তি মানুষে লোকে।
ন শৃণ্বন্তি পিশুন-বচনং খলানাং ঋদ্ধিং ন প্রেক্ষন্তে ॥ ]

৯৫। যাহারা বধির এবং যাহারা অন্ধ তাহারাই ধন্য হইয়া জীবন ধারণ করে; যে-হেতু তাহারাই মনুষ্য লোকে খলজনের বচনও শ্রবণ করে না এবং তাহাদের সমৃদ্ধিও দেখে না।

[ দুর্জ্জনের উপচয় দর্শনে সখীর প্রতি দুঃখিতা উত্তমার উক্তি। ]

এণ্হিং বারেই জণো তইআ মূইল্লও ব্ব গও।
জাহে বিসং ব জাঅং সব্বঙ্গ-পহোলিরং পেম্ম ॥৯৬॥

সিরিসুন্দরস্স।

[ ইদানীং বারয়তি জনঃ তদা মূকঃ ইব গতঃ।
যদা বিষং ইব জাতং সর্ব্বাঙ্গ-প্রভবৎ প্রেম ॥ ] ( শ্রীসুন্দরস্য )

৯৬। যখন প্রেম বিষের ন্যায় সর্ব্বাঙ্গে প্রভাবশীল ( বা পরিব্যাপ্ত ) হইয়া পড়িয়াছিল তখন সকল লোকই মূক হইয়া গিয়াছিল—এখন বারণ করিতেছে।

[ প্রণয় গাঢ়তা প্রাপ্ত হইলে নিষেধ কার্য্যকরী হয় না—এই উদ্দেশ্যে সখীদের প্রতি নায়িকার, অথবা সখাদের প্রতি নায়কের, উক্তি। ]

কহঁ তং পি তুই ণ ণাঅং জহ সা আসন্দিআণঁ বহুআণং।
কাউণ উচ্চবচিঅং তুহ দংসণ-লেহলা পডিআ ॥৯৭॥ সেহণাঅস্স

[ কথং তৎ অপি ত্বয়া ন জ্ঞাতং যথা সা আসন্দিকানাং বহ্বীনাম্।
কৃত্বা উচ্চাবচিকাং তব দর্শন-লালসা পতিতা ॥ ]

৯৭। তুমি কি তাহাও জান না যে, তোমার দর্শনলালসায় অভিভূত হইয়া, সে ( নায়িকা ) বহু আসন্দিকা ( বেত্রাসন বা ক্ষুদ্র খট্বা ) দ্বারা রচিত উন্নত আরোহিণী হইতে পড়িয়া গিয়াছেন।

[ নায়িকার অনুরাগাতিশয়ের কথা জানাইয়া দূতী নায়ককে উৎকণ্ঠিত করিতেছে। ]

চোরাণঁ কামুআণঁ অ পামর-পহিআণঁ কুক্কুডো বঅই।
রে রমহ বহহ বাহঅহ এত্থ তণুআঅএ রঅণী ॥৯৮॥

[ চৌরাণাং কামুকানাং চ পামর-পথিকানাং কুক্কুটঃ বদতি।
রে রমত বহত বাহয়ত অত্র তনুকায়তে ( তন্বীভবতি ) রজনী ॥ ]

৯৮। 'এখন রজনী স্বল্পাবশিষ্টা' এই সূচনা করিয়া কুক্কুট চৌরদিগকে, কামুকদিগকে ও পামর পথিকদিগকে ( যথাক্রমে )—( চোরিতবস্তু ) নিতে থাক, 'রমণে মত্ত হও' এবং '( শকট ) বাহন করিতে থাক'—এইরূপ বলিয়া দিতেছে।

[ রমমাণ বিটকে উদ্দেশ্য করিয়া কোনও সখার সহচর-সমীপে পরিহাস-বচন। ]

অণ্ণোণ্ণ-কডক্খন্তর-পেসিঅ-মেলীণ-দিট্ঠী-পসরাণং।
দো চ্চিঅ মণ্ণে কঅ-ভণ্ডণাইঁ সমঅং পহসিআইং ॥৯৯॥

[ অন্যোন্য-কটাক্ষান্তর-প্রেষিত-মিলিত-দৃষ্টি-প্রসরৌ।
দ্বৌ এব মন্যে কৃত-কলহৌ সমকং প্রহসিতৌ ॥ ]

৯৯। পরস্পরের প্রতি পরস্পরের কটাক্ষপাতে দৃষ্টির প্রসার প্রেরিত হইয়া মিলিত হইলে, কৃত-কলহ উভয়েই ( নায়ক-নায়িকা ), মনে হয়, সম-সময়েই হাসিয়া ফেলিয়াছিল।

[ সহাস কটাক্ষ-বিনিময়ে নায়ক-নায়িকার প্রণয়কোপ শান্ত হইল—ইহাই এক সখী অপর সখীকে বলিতেছে। ]

সংঝা-গহিঅ-জলঞ্জলি-পডিমা-সংকন্ত-গোরি-মুহ-কমলং।
অলিঅং চিঅ ফুরিওট্‌ঠং বিঅলিঅ-মন্তং হরং ণমহ ॥১০০॥

[ সন্ধ্যা-গৃহীত-জলাঞ্জলি-প্রতিমা-সংক্রান্ত-গৌরী-মুখ-কমলম্।
অলীকং এব স্ফুরিতোষ্ঠং বিগলিত-মন্ত্রং হরং নমত ॥ ]

১০০। সন্ধ্যাসময়ে (হস্তে) গৃহীত জলাঞ্জলিতে প্রতিবিম্বরূপে সংক্রান্ত গৌরীর মুখকমল (দেখিয়া), মন্ত্রোচ্চারণ লুপ্ত হইলেও অলীকভাবে ওষ্ঠ-স্ফুরণ-কারী হরকে নমস্কার কর।

[ নায়িকার প্রতি নিজের অনুরাগ বর্দ্ধন করিবার জন্য নায়ককে উদ্দেশ্য করিয়া সখীর ইঙ্গিত-বচন। ]

ইঅ সিরি-হাল-বিরইএ পাউঅ-কব্বম্মি সত্ত-সএ।
সত্তম-সঅং সমত্তং গাহাণঁ সহাব-রমণিজ্জং ॥১০১॥

[ ইতি শ্রী-হাল-বিরচিতে প্রাকৃত-কাব্যে সপ্ত-শতে।
সপ্তম-শতং সমাপ্তং গাথানাং স্বভাব-রমণীয়ম্ ॥ ]

১০১। এইখানেই শ্রীহাল (নরপাল) বিরচিত সপ্তশত-নামক প্রাকৃত-কাব্যে স্বভাবরমণীয় সপ্তশত গাথা সমাপ্ত হইল।

---

# জ্ঞাতব্য প্রাকৃত শব্দসমূহের নির্ঘণ্ট